# INDEX

**17th April, 1970.**

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT, 1963.

10th April. 1970

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Friday, the 10th April, 1970.

## PRESENT

Shri Manindra Lal Bhowmick, Speaker in the Chair, the Chief Minister, four Ministers, the Deputy Speaker, the Deputy Minister and 22 Members.

## QUESTIONS

Mr. Speaker :—To-day in the List of Business are the following questions to be answered by the Ministers concerned. Starred Question (Postponed). Rajkumar Kamaljit Singh.

Shri Rajkumar Kamaljit Singh :—Starred Question No. 89 (Postponed)

Shri Krishnadas Bhattacherjee :—Starred Question No. 89 (Postponed) Sir.

| QUESTION | ANSWER |
|---|---|
| Will the Hon'ble Minister in charge of the Revenue Department be pleased to state :— | |
| 1) How many Estates (Talukdars/ Jaminders) were there in Tripura before the Tripura Land Revenue and Land Reforms Act. 1960 came into force ; | |

| QUESTIONS | ANSWER |
|---|---|
| 2) What was the quantity of land held or owned by those Estates (Talukders or Jaminders) ; | |
| 3) What was the number of such Estates or Talukdars etc Whose land or area were within fully or partly in the Tribal Reserved area as declared by the Maharaja ; and | 1, 2, 3 & 4 Materials are still under Collection. |
| 4. Who were the tenants or Rayats in those area ? | |

Mr. Speaker :—Shri Ershad Ali Choudhury.

Shri Ershad Ali Choudhury :—Starred Question No. 173 (Postponed)

Shri Krishnadas Bhattacherjee :—Starred Question No. 173 (Postponed) Sir,

| QUESTION | ANSWER |
|---|---|
| Will the Hon'ble Minister in charge of the Revenue Department be pleased to state :— | |
| 1) Total number of Govt. Bazars in Tripura ; | |
| 2) Total number of Private Bazars in Tripura ; | Materials are still under collection. |
| 3) Total number of Private Bazars taken up by the Government under Tripura Land Revenue and Land Reforms Act, 1960 ; and | |
| 4) Total Revenue Collected from Govt. Bazars ? | |

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটাতো পোষ্টপোণ্ড কোয়েশ্চান, এটা আগেও এই হাউসে একবার উঠেছিল, তখনও বলা হয়েছিল মেটারিয়েলস্ আণ্ডার

কালেক্‌শান। কিন্তু এখনও যদি বলা হয় যে মেটারিয়েলস্‌ আর আণ্ডার কালেক্‌শান, তাহলে কেমন করে হবে?

Mr. Speaker :— Probably materials could not be collected.

**শ্রীএরশাদ আলী চৌধুরী** :—স্যার, এটা তো হাউসের মধ্যে দুবার এসেছিল এখন দুবারই বলা হল 'মেটারিয়েলস্‌ আর আণ্ডার কালেক্‌শান'।

Shri Promode Rn. Dasgupta :—Sir, it is the ruling of the House that the postponed question should be replied within 15 days.

**মি: স্পীকার** :—নিয়মটা তাই, কিন্তু, এই রকম অবস্থায় পড়তে হয়েছিল যে মেটারিয়েলস্‌ কালেকশান করতে পারেনি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—স্পীকার স্যার, এবারে প্রায় ফিপটি পার্সেণ্ট কোয়েশ্চানের রিপ্লাই হয়েছে মেটারিয়েলস্‌ আর আণ্ডার কালেক্‌শান। এই ব্যাপারে যখন প্রশ্ন উঠেছিল তখন আপনিই রুলিং দিয়েছিলেন এই হাউসে যে উইদিন ফিফটিন ডেইজ উত্তর দিতে হবে।

**মি: স্পীকার** :—হ্যাঁ, আমার রুলিং তাই ছিল।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—কিন্তু এখনও যে এইভাবে এটা করা হচ্ছে, তার জন্য তো আর হাউসকে এইভাবে ডিপ্রাইভ করা চলে না।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—স্যার আমার কোয়েশ্চানটা ছিল গত সেসানের তখনও আমার এই কোয়েশ্চানটার উত্তর দিতে গিয়ে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে মেটারিয়েলস্‌ আর আণ্ডার কালেকশান, এবার এতদিন পরেও সেটা যখন এই হাউসে উঠল, এখনও বলা হচ্ছে যে মেটারিয়ালস্‌ আর আণ্ডার কালেক্‌শান। দেন হাউ লঙ্গ রিপ্লাই অব এ কোয়েশ্চান মেটারিয়েলস্‌ আর আণ্ডার কালেকশান উইল কনটিনিউ?

Shri Promode Rn. Dasgupta :—Yes Sir, this practice should not be allowed.

Mr. Speaker :—Yes, I am looking into the matter and I again ask the minister concerned that he should not give reply to a podponed Question in this way—"Materials are under collection."

Shri Krishnadas Bhattacherjee :—Yes, Sir I am looking into the matter.

Shri Upendra Kr. Roy :—Speaker's ruling in case of a Postponed question specially the question for which answer was given "materials are under collecion," is to be given within 15 days Ruling of the Speaker is the ruling of the House. Hon'ble Speaker just now repeated that ruling. If the Minister concerned refusing to comply with that I think that he is violating the ruling of the Speaker and what would be the effect of that.

Mr. Speaker :—Mr. Roy, Minister concerned just now has informed the House that he will furnish the reply to the House.

Shri Promode Rn. Dasgupta :—Mr. Speaker Sir, he should apologise for this to the Speaker and then we can accept it otherwise not.

Shri Krishnadas Bhattacherjee :—I am not going to apologise.

Mr. Speaker —You may express regret that you are not in a position to give reply and you will try to give reply to the Question as early as possible.

Shri Promode Rn. Dasgupta :—No, this practice should not be allowed Sir.

Shri Krishnadas Bhattacherjee :—Hon'ble member demanding too much from us by asking me to apologise.

Shri Promode Rn. Dasgupta :—No Sir, I told him to apologise to the Speaker. আমি বলেছি এজন্য যে তিনি স্পীকারের চেয়ারকে সম্মান করছেন না।

Shri Krishnadas Bhattacherjee :—I have already said that I shall look into the matter.

Shri Promode Rn. Dasgupta :—Look into the matter is not the reply to a question and is not an explanation, it is vague.

Mr. Speaker :—Yes, I have already said that the Minister concerned will try to give reply to the question as early as possible.

Shri Promode Rn. Dasgupta :—Under what Rule Sir ?

**Mr. Speaker** :—According to the rule the reply should be furnished within the fortnights.

**Shri Promode Rn. Dasgupta** :—What he has done to givie reply to this question ?

**Mr. Speaker** :—He'has again said that the materials are under collection.

**Shri Promode Rn. Dasgupta** :—By saying this is he not violating the ruling of the Speaker ?

**Mr. Speaker** :—No, he again asked for time saying that the m terials are under collection. I have also said in my ruling that if the minister concerned is not in a position to give reply to a question even for the second time, he may again ask for the time.

**Shri Promode Rn. Dasgupta** :—Sir, what is the procedure ?

**Mr. Speaker** :—Yes, that I said in my ruling if the minister concerned is not in a position to give reply to a question for the second time, he may ask again for the time and the minister shouid furnish the reply to a question within the 15 days

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—স্যার, এইভাবে, তারা এই হাউসকে ইগনোর করবে। আর সেকেণ্ড টাইমে ফোর্টনাইটের মধ্যে উত্তর দেওয়ার যে রাইডিং আছে, সেই জায়গাতেও তারা আবার টাইম চাইছেন। আমি মনে করি রাইটস্ অব দি মেম্বার্স কার্টেলড ইন দীস ওয়ে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—স্যার, আমি এখানে রুলিং মেনে বলছি যে অনারেবেল স্পীকার যদি টাইম দেন মিনিষ্টারকে, তাহলে সেজন্য একটা নিয়ম হওয়া দরকার। মিনিষ্টার কনসার্ণ যদি দ্বিতীয়বার কোন টাইম নেন, তাহলে কেন তিনি টাইম নিচ্ছেন সেটার যদি একটা এ্যাক্সপ্লেনেশান দেন তা হলে ভাল হয় এবং এটা করলে পরে আমাদের রাইট কার্টেল করা হবে বলে আমি মনে করি না।

**Mr. Speaker** :—It is no doubt that the minister concerned asked time for the Second time. I hope that the minister concerned will be in a p sition to give reply.

**Shri Ershad Ali Chowdhury** :—Speaker Sir, it is clear in our Rule 41 (2) that "a question shall be replied on the date on which it is listed. If the information required by the member is not available, the Minister shall state the position accordingly, and the Speaker may allow such further time as he may under the circumstances deem proper and fix a date for the answer."

**Mr. Speaker** :—Yes, he is not in a position to give reply to-day.

**Shri Aghore Deb Barma** :—Speaker Sir, question shall be replied. "Shall" কথাটা আছে কাজেই বাইণ্ডিং। যদি না পারে তা হলে সে টাইম নিতে পারে। সেটা একবার নিতে পারে কিন্তু ২/৩ বার টাইম নেওয়ার কোন প্রভিশান নেই। তবে স্পীকার ইচ্ছা করলে টাইম দিতে পারেন কিন্তু এভাবে তো আর গতানুগতিক ভাবে চলতে পারে না। কাজেই আমাদের যে আইন আছে, তার মধ্যেই চলা উচিত।

**Mr. Speaker** :—I hope that the Minister concerned will be in a position to give reply in the House next time.

**Mr. Speaker** :—Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma** :—Question No. 195.

**Shri Krishnadas Bhattacharjee** :—Mr. Speaker, Sir, question No. 195.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1. Whether the Govt. have any scheme for extension of Sonamura Market ; and | 1. Yes. |
| 2. If so, what are the schemes ? | 2. The Scheme provides for construction of staff, drainage, latrine etc. |

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন সোনামুড়ার যে বাজারটা সেই বাজারটা এক্সটেনশন করার কোন স্কীম আছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আমি তো বললাম আছে।

**শ্রীঅঘোর দেববর্মা**—যদি থাকে তাহলে কোন ল্যাণ্ড অ্যাকুয়ার করা হয়েছে কিনা ?

Shri Krishandas Bhattacharjee :—Some area will have te be acquired for the purpose at an estimated cost of Rs. 20,000/-.

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন কোন্ সনের কোন্ তারিখে এই প্রপোজালটা করা হয়েছিল ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই কারেন্ট ফিনানসিয়াল ইয়ারে এই কাজটা সুরু করা হবে কিনা ?

Shri Krishnadas Bhattacharjee :—It is expected that during the financial year the work may be started.

Mr. Speaker :—Shri Promode Rn. Dasgupta.

Shri P. R. Das Gupta :—Question No. 201.

Shri Krishnadas Bhattacharjee :—Mr. Speaker, Sir, question No. 201.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1. Whether original area of number 24 Kayemi Taluk ( Tribal Reserve ) Mouza Kunjaban, Ramdayalbari, Khowai, Tripura was 3774.59 acres ; | 1. Yes. Out of 3774.59 acres an area measuring 1600.25 acres approximately is in Tribal Reserve. |
| 2. Whether total area accounted in favour of taluk is 3120.85 acres and the balance 653.74 acres made khas uuder the present settlement ; and | 2. The area actually found and accounted in favour of the taluk is 3120.85 acres. No other area was found within the boundary of the taluk and made khas during the present Survey & Settlement operation. |
| 3. Whether 120 tribal families settled in the said 653.74 acres of land by late Maharaja under this taluk boundary and subsequently merged with the said taluk have been declared un-authorised occupants ? | 3. Does not arise in view of reply to item 2 of the question. |

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই যে ১২০টা পরিবার, ট্রাইবেল পরিবার সেটেলড ইন দি ৬৫৩·৭৪ একর্স, তাদের দাখিলা আছে মহারাজার এবং সেই দাখিলা তারা প্রডিউস করেছে কিনা সেটেলমেন্টের সময়ে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—Some tribals filed objections u/s 43 (1) of the Tripura Land Revenue and Reforms Act, 1960 on the grounds that the lands which were recorded as khas pertained to their settled land under Kayemi Taluk No. 24. The objections were duly heard by the Assistant Survey & Settlement Officer in presence of the Advocate of the parties concerned. The objectors failed to establish their claim. Hence the objections were disallowed. No appeal as provided was preered against the order of the Assistant Survey & Settlement Cfficer.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয়, আমি যে প্রশ্নটা করেছি ওরা মহারাজার দাখিলা প্রডিউস করেছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—সে নিয়মানুযায়ী তারা তাদের ক্লেম এস্টাব্লিশ করতে পারেনি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—আমার প্রশ্ন হয়েছে তারা দাখিলা প্রডিউস করেছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—দাখিলা প্রডিউস করেছিল কিনা সেটা তো আমার দেখবার নয়। তারা তাদের এডভোকেট নিয়ে গিয়েছিলেন। সেটা তারা এষ্টাব্লিশ করতে পারে নি।

**প্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার, তারা গ্রামের মানুষ, গ্রামের মানুষ এডভোকেট নিয়ে গিয়েছে কিনা সেটা আমার প্রশ্ন নয়। আমার প্রশ্ন হচ্ছে এই যে ১২০ ট্রাইবেল পরিবার ওরা মহারাজার আমলের দাখিলা অ্যাসিস্টেন্ট সেটেলমেন্ট আফিসারের কাছে প্রডিউস করেছিল কিনা। যদি দাখিলা প্রডিউস করে থাকে তাহলে কেন তাদের দাবী টিকবে না। তারা যদি দাখিলা প্রডিউস না করে থাকে তাহলে তারা আনঅথরাইজড অকুপেন্টস্ বলতে পারেন, তাদের দাবী এস্টাব্লিস্ হয়েছে কি হয় নি সেটা আমার প্রশ্ন নয়। আমার প্রশ্ন হল তারা দাখিলা দিয়েছিল কিনা। ইয়েস অর নো যা কিছু একটা বলুন।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—এটা হল কোয়াসী জুডিসিয়াল প্রসিডি সী। সুতরাং কি প্রডিউস করেছিল বা কি প্রডিউস করেনি সেটা বক্তব্য বিষয় নয়। সেই কোয়াসী জুডিসিয়াল প্রসিডিংসে তারা যে ডকুমেন্ট দিতে পেরেছে সেই ডকুমেন্ট অনুসারে বিচার হয়েছে। বিচারে সেটা টিকেনি। তারপর তারা কোন অ্যাপীল করে নি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—কোয়াসী জুডিসিয়াল ঠিক। কিন্তু অবজেকশন ফাইল করার সময়ে কি কি ম্যাটেরিয়ালস তারা দিয়েছে হাউসের এটা রাইট আছে জানার। সেই সম্বন্ধে আমার প্রশ্ন হচ্ছে ম্যাটেরিয়েলসের মধ্যে দাখিলা ছিল কিনা। প্রত্যেকটা পার্টি-কুলার্স জানা দরকার কারণ ইনজাস্‌টিস হয়েছে কিনা সেটা আমি জানতে চাই। কারণ আদা-লতের ব্যাপারেও হাউস আলোচনা করতে পারে।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—তারা তাদের রাইট এষ্টাব্লিশ করার জন্য কি কি ডকুমেণ্ট দাখিল করেছিল সেটা আমার জানা নাই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে ৬৫৩·৭৪ একর যে ল্যাণ্ড সেটা মহারাজার যে তালুক তার সাথে মার্জ করেছিল কিনা ?

Shri Krishnadas Bhattacharjee—The area actually found and accounted in favour of the taluk is 31 .20. 85 acres. No other area was found within the boundary of the Taluk and made khas during the present Survey & Settlement operation. সুতরাং ৬৫৩·৭৪ এর প্রশ্ন আসছে না।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—আমার কথা হচ্ছে মহারাজার আমলে সেটাকে এই এরিয়ার সাথে মার্জ করা হয়েছিল কিনা।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—মহারাজার আমলে কি করা হয়েছিল সেটা জানা নাই কিন্তু প্রেজেণ্ট সার্ভে সেটেলমেণ্ট অপারেশনে কোন এরিয়া খাস করা হয় নাই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—আমার প্রশ্ন হল মহারাজার আমলে যে তালুক ছিল সেটাকে মার্জ করা হয়েছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—এই পার্টিকুলার্স আমার কাছে নাই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যে জায়গায় ১২০ ট্রাইবেল পরিবার সেটেলড হয়েছে, যদিও আনঅথরাইজড অকুপেন্টস, আপনাদের মতে সেই জায়গায় অন্যান্যদের বন্দোবস্ত দেওয়া হয়েছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীপ্রমোদ রঞ্জণ দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ল্যাণ্ড রেভিনিউ এবং রিফর্মস অ্যাকটের কোন ধারা মতে তাদের নোটিশ দেওয়া ছিল কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—আনঅথরাইজড হয়ে থাকলে নিশ্চয়ই নোটিশ দেওয় হয়েছে ?

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—আমার প্রশ্ন ছিল, এই যে ১২০ পরিবার, তাদের উপর কোন নোটিশ দেওয়া হয়েছে কিনা যে তোমরা জবরদখলী এবং তোমাদের কেন উচ্ছেদ করা হবে না কারণ দর্শাও। এই রকম কোন নোটিশ দেওয়া হয়েছে কিনা তাদের উপর ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

Mr, Speaker—Shri Binoy Bhushan Banerjee.

Shri Binoy Bhushan Banerjee—Question No. 373.

Shri Krishnadas Bhattacharjee—Mr. Speaker, question No. 373,

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ক) ধর্মনগরের পানিসাগর ব্লক এলাকাধীন অঞ্চলে ও কাঞ্চনপুর ব্লক এলাকাধীন অঞ্চলে ১৯৬৭ ইং সন হইতে ১৯৬৯ইং সন পর্যন্ত জুমিয়া আদিবাসী ব্যতীত কতজন ভূমিহীন কৃষক ভূমি পাওয়ার জন্য প্রার্থনা করিয়াছে ? | ক) **পানিসাগর ব্লক এরিয়া** :—সেটেলমেণ্ট অফিসারের নিকট ৬৭৫ জন এবং জেলা শাসকের নিকট ৪৭৭ জন দরখাস্ত দিয়াছে। **কাঞ্চনপুর ব্লক এরিয়া** :—সেটেলমেণ্ট অফিসারের নিকট ৬৩৮ জন এবং জেলা শাসকের নিকট ২৪ জন দরখাস্ত দিয়াছে। |
| খ) এবং কতজনকে ভূমি বন্দোবস্ত দেওয়া হইয়াছে ? | খ) ২৮ জনকে। |

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় জানাবেন কি, এত লোক দরখাস্ত দিল, তথাপি মাত্র ২৮ জনকে পুনর্ব্বাসন দেওয়া হল, আর বাকিগুলির কি অবস্থা হল ?

Shri Krishnadas Bhattacharjee :—The remaining case pre under examination.

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, দরখাস্ত কতজন দিয়েছিল ?

**শ্রীকে, ভট্টাচার্য** :—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** :—এই ২৮ জনকে কবে বন্দোবস্ত দেওয়া হয়েছে, মন্ত্রী মহোদয় বলবেন কি ?

**শ্রীকে; ভট্টাচার্য** :—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, যারা এই দরখাস্ত করেছিল তারা কি জমিতে অবস্থান ছিল না কি ছিল না ?

**শ্রীকে; ভট্টাচার্য :**—গাট সুড বি এ সেপারেট কোয়েশচান।

**শ্রীরাজ কুমার কমলজিত সিংহ :**—এই যে কাঞ্চনপুর ব্লকে দরখাস্ত করেছে, সেই সমস্ত এ্যাপ্লিকেন্ট কি অলরেডি সেই সমস্ত জায়গা দখল করে দরখাস্ত করেছে, না কি অন্য জায়গা থেকে এসে দরখাস্ত করেছে ? সেটা এনকোয়েরী করে দেখেছেন কি না ?

**শ্রীকে, ভট্টাচার্য :**—এটার জন্য আলাদা কোয়েশচান করা উচিৎ ?

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, বর্তমানে এই যে জায়গা-গুলি দখল করে আছে, তারা কি কৃষক না অকৃষক ?

**শ্রীকে, ভট্টাচার্য ;**—যারা দরখাস্ত করেছে, তারা ভূমিহীন কৃষক।

**শ্রীঘনশ্যাম দেওয়ান ;**—ভূমিহীন কৃষক কি স্থানীয় অধিবাসী ?

**শ্রীকে, ভট্টাচার্য :**—হ্যাঁ। স্থানীয় অধিবাসীই হবে, কারণ এ' এলাকা থেকেই যখন প্রার্থনা করেছে, সেখানকার লোকই হবে।

**শ্রীঘনশ্যাম দেওয়ান :**–এই এলাকায় যারা দরখাস্ত করেছে, তাদের মধ্যে আদিবাসী আছে কি না ?

**শ্রী কে, ভট্টাচার্য :**–আমিতো বললাম কতকগুলি দরখাস্ত দিয়েছে।

**মিঃ স্পীকার** —শ্রী নিশিকান্ত সরকার। শ্রীঘনশ্যাম দেওয়ান।

**শ্রীঘনশ্যাম দেওয়ান :**—কোয়েশচান নাম্বার ৪৩৮ (পস্টপন্ড)।

**শ্রী কে ভট্টাচার্য :**—কোয়েশচান নাম্বার ৪৩৮ স্যার।

| QUESTION | ANSWER |
|---|---|
| Total amount of Relief, Test Relif and dadan have been distributed during the crisis period of 1969 in the Chamanu Tehsil and Kulai Haor Tehsil in the month of April, May and June ? | 1) Chhamanu Tehsil :<br>a) Relief............Rs. 3,816·68<br>b) Test Relief......Rs. 54,118·00<br>c) Dadan.........Rs. 23, 500·00<br>2) Kulai Hoar Tehsil :<br>a) Relief............ Rs. 1,021·31<br>b) Test Relief......Rs. 5,001·50<br>c) Dadan............Rs. 8,961·00 |

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাশ** :—মাননীয় মন্ত্রী মহোদয়, যে দাদন দেওয়া হয়েছে, প্রার্থীর প্রত্যেককে কত টাকা করে দেওয়া হয়েছে ?

**শ্রী কে, ভট্টাচার্য্য** :—সাধারণতঃ ৫০ টাকা করে দেওয়া হয়, তবে এই ক্ষেত্রে কোন ব্যতিক্রম হয়েছে কিনা, সেটা আমার জানা নেই।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—কিসের ভিত্তিতে এই দাদন দেওয়া হয় মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

Shri K. Bhattacherjee :—Relief measures were taken up in Chamanu and Kulai Hour Tehasil areas to help the people fallen in distress due to natural calamities such as drought, flood etc. During the year 1969 a vast area of these Tehasils was affected by drought where indigent were provided with test relief works. Dadan was also sanctioned to the tribals to tide over the situation.

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাশ** :—১০ টাকা পর্যন্ত দাদন দেওয়া হয়েছে, এ কথাটা মন্ত্রী মহোদয় জানেন কি ?

**শ্রী কে, ভট্টাচার্য্য** :—আমি বলেছি যে সাধারণতঃ ৫০ টাকা করে দেওয়া হয়, তবে কম বেশী দেওয়া হয়েছে কিনা আমার জানা নেই। যদি মাননীয় সদস্য জানতে চান, তাহলে আমি ডিটেলস দিতে পারব।

**মিঃ স্পীকার** :—শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল।

**শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখাল** :—কোয়েশ্চান নাম্বার ৫৪৯।

**শ্রী কে, ভট্টাচার্য্য** :—কোয়েশ্চান নাম্বার ৫৪৯ স্যার।

| QUESTION | ANSWER |
|---|---|
| 1. How many Information Centres & Sub-Information Centres in the Dumburnagar T. D. Block & Amarpur Multipurpose Block ? | There are 5 Sub-Information Centres under Dumburnagar T. D. Block & one Information Centre and 4 Sub-Information Centre under Amarpur Multipurpose Block. |

**শ্রীরবীন্দ্র চন্দ্র দেবরাংখল** :—কোন্ কোন্ জায়গায় এই ইনফরমেশন সেন্টার এবং সাব-সেন্টারগুলি হয়েছে বলবেন কি ?

**শ্রীকে, ভট্টাচার্য** :—আমার এখানে সেই ইনফরমেশান নেই, মাননীয় সদস্য যদি চান তাহলে আমি পরে দিতে পারব।

**শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল** :—ইনফরমেশান সেন্টারে কি কি জিনিষ দেওয়া হয়েছে ?

**শ্রীকে, ভট্টাচার্য** :—ইনফরমেশান সেন্টারে যে যে জিনিষ থাকে।

**মিঃ স্পীকার** :—শ্রীএরসাদ আলি চৌধুরী।

**শ্রীএরসাদ আলি চৌধুরী** :—কোয়েশ্চান নাম্বার ১৬১।

**শ্রীকে, ভট্টাচার্য** :—কোয়েশ্চান নাম্বার ১৬১ স্যার।

| প্রশ্ন | উত্তর। |
|---|---|
| উদয়পুর বিভাগের রাধাকিশোরপুর বাজারটির সংস্কার করা, ড্রেইন, পায়খানা ও প্রস্রাবখানা নির্মাণ করার জন্য কোন প্রস্তাব D. M & Collector অফিস হইতে দেওয়া হইয়াছে কিনা ? দেওয়া হইয়া থাকিলে উহা কার্য্যকরী করা হইবে কি না ? ঐ বাজারটির দোকান ঘরের ভাড়া অত্যাধিক বিধায় উহা কমানোর জন্যও কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীনে আছে কিনা ? | ১) ও ২) একটি প্রস্তাব বিবেচনাধীনে আছে।<br>৩) না |

**শ্রীএরসাদ আলি চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, প্রস্তাবটা কি যেটা নাকি বিবেচনাধীন আছে।

**শ্রীকে, ভট্টাচার্য** :—আপনিইতো বলেছেন যে সংস্কার করা, ড্রেনেজ করা, প্রস্রাবাগার করা ইত্যাদি।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাশ** :—প্রস্তাব আছে ঠিকই, পরীক্ষা নিরিক্ষা করে কার্যকরী করতে কতদিন সময় লাগবে, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকে, ভট্টাচার্য** :—যত শীঘ্র সম্ভব সেটা কার্যকরী করা হবে।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা** :—ইহা কি সত্য যে ঐ বাজারে চাউল যারা বিক্রি করে এবং যারা চুল কাটে, তাদের জন্য জায়গা সেখানে নাই ?

**শ্রীকে, ভট্টাচার্য** :—জায়গা না থাকলে তারা কি করে বিক্রি করে ?

**শ্রীএরশাদ আলি চৌধুরী** :—বাজারে দোকান ঘর যে ভাড়া দেওয়া হয়, সেই প্রশ্নটার উত্তর কি?

**শ্রীকে, ভট্টাচার্য** :—উত্তর নেই কোন।

**শ্রীএরশাদ আলি চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, দোকান ঘর যে ভাড়া দেওয়া হয়েছে সেগুলি ওয়েল ভেন্টিলেটেড নয়, আলো বাতাসের সুবিধা নেই, এখানে কোন ইলেট্রিক লাইট বা ফ্যানের ব্যবস্থা নেই, এটা ঠিক কি না?

**শ্রীকে, ভট্টাচার্য** :—লাগিয়ে নিলেই হয়।

**শ্রীএরশাদ আলি চৌধুরী** :—দোকান ঘরের ভাড়া কত করে দেওয়া হয় বলতে পারেন কি?

**শ্রীকে, ভট্টাচার্য** :—সিংগল রুম—১৯ টাকা, সিংগল রুম উইদ টু ডোরস—২৪ টাকা, বিগ রুম উইদ টু ডোরস—৩৫ টাকা, বিগ রুম উইদ থ্রি ডোরস— ৪০ টাকা।

**শ্রী বিদ্যা দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, গরীব দোকানদার যারা সেখানে ভাড়া করে আছেন, তাদের ভাড়া মকুব করা যায় কি না এবং ভাড়া কমিয়ে দেওয়া হবে কি না?

**শ্রীকে, ভট্টাচার্য** :—আপনারা আন্দোলন করুন।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, সবগুলি রুম ভাড়া নেওয়া হয়েছে, না কোন রুম খালি আছে?

**শ্রীকে, ভট্টাচার্য** :—আই ডিম্যাণ্ড নোটিশ স্যার।

Mr. Speaker :—Shri Aghore Deb Barma.

Shri Aghore Deb Barma—Starred question No. 220.

Shri Krishnadas Bhattacherjee :—Starred Question No. 220. Sir,

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। কৈলাসহর বিভাগের ছৈলেংটা ও ময়নার গ্রামের বর্তমানের Survey & Settlement operation এর পূর্বে পূর্বহাম রিয়াং এর নামে ১০ দ্রোন এক জোত ছিল কিনা? | ১। হাঁা |

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ২। যদি থেকে থাকে, ইহা কি সত্য যে বর্ত্তমান Survey & Settlement operation এর সময় এই রাজার আমলের জোতকে ভূয়া জোতকরে শ্রীহেমেন্দ্র কুমার ভট্টাচার্য্য ও তাহার পিতার নামে উক্ত ১০ দ্রোনের একটা অংশ রেকর্ড করা হয় এবং বাকী অংশ স্থানীয় এলাকার মদন কারবারীর স্ত্রী শ্রীমতী রূপবালা কারবারীর নামে খরিদা সুত্রে মালিক বলে রেকর্ড করা হয় এবং শ্রীহেম চন্দ্র ভট্টাচার্য্য দখলদার উপজাতিয়দের পুলিশের ভয় দেখায়ে উচ্ছেদ করে ? | ২। না |

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে তিনি আমার প্রশ্নের উত্তর দিতে গিয়ে বলেছেন—'হ্যাঁ' এখন সেই জায়গাগুলি বর্ত্তমানে কারা দখল করে আছেন ?

Shri Krishnadas Bhattacherjee :—Record of rights is that there was Jote No 1 of Old Mouza Ganiaramcherra in the name of Purbaham Reang for 10 dhrunes i.e. 64 acres. Tne present Survey Settlement Operation there was found 32·72 acres only. The land recorded as follows : An area of 6·76 acres has been recorded in the name of Shri Hemendra Bijoy Bhattacharjee son of Mohit Bhattacherjee as he purchased the land in Khatian No. 127 of Mouja Chailengta. 6·86 acres of land has been recorded in the name of Shri Mohit Bhattacherjee son of Shri Mahendra Bhattacherjee as he purchased the land in Khatian No. 78 of Mouja Chailengta. An area of 19·12 acres of land has been recorded in favour of Dhrubamani Karbari son of Shri Dhania Karbari and Smt. Rupabala Karbari w/o Shri Mdhan Mohan Karbari with equal share in Khatian No. 74 of Mouja Lalcherra as they were purchased the land.

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই হেমেন্দ্র চন্দ্র ভট্টাচার্য্যের নামে এবং তার পিতার নামে কি করে রেকর্ড করা হল।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—বললাম তো তারা জমির মালিক।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে তিনি কার থেকে এই ল্যাণ্ডটা পারচেইজ করেছেন।

**শ্রীকৃষ্ণদাস** ভট্টাচার্য্য :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে পূর্ণাহাম রিয়াং এর নামে যে ১০ দ্রোন জমি ছিল, সেটা এখনও তার নামে আছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস** ভট্টাচার্য্য :—পূর্ণাহাম রিয়াং এর নামে এখন ১০ দ্রোন জায়গা নেই সার্ভে সেটেলমেন্ট রেকর্ডে সেটা ৩২.১৪ একর্স পাওয়া গেছে আর ১০ দ্রোণ যদি হত তাহলে সেটা হত ৬৪ একর্স এখন কিন্তু সেটা পাওয়া যায়নি। নূতন সেটেলমেণ্টে পাওয়া গেছে ৩২.১৪ একর্স।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, হেমেন্দ্র ভট্টাচার্য্যের নামে কত একর জমি রেকর্ড করা হয়েছে ?

**শ্রীকৃষ্ণদাস** ভট্টাচার্য্য :—হেমেন্দ্র ভট্টাচার্য্যের নামে ৬.১৪ একর ল্যাণ্ড রেকর্ড করা হয়েছে।

**শ্রীএরশাদ আলী চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, হেমেন্দ্র ভট্টাচার্য্যের নামে যে জমি খরিদ করা হয়েছে, সেটার জন্য পারমিশন নেওয়া হয়েছে না পারমিশন ছাড়াই হয়েছে, আর এটা কি রেজেস্ট্রীকৃত দলিল হয়েছে না আন রেজেস্ট্রীকৃত দলিল হয়েছে।

**শ্রীকৃষ্ণদাস** ভট্টাচার্য্য :—তিনি খরিদাসূত্রে মালিক হয়েছেন। রেজিষ্টার্ড কি আন-রেজিষ্টার্ড, সেটা এখন আমার কাছে নেই। এটা তার পারচেজড ল্যাণ্ড।

**শ্রীরাজকুমার কমলজিৎ** সিং :—Will the minister be pleased to state whether it is a tribal reserve area ?

Shri Krishnadas Bhattacherjee :—I demand notice.

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই যে হেমেন্দ্র ভট্টাচার্য্য তার পিতার নামে যেখানে খরিদাসূত্রে মালিক বলে রেকর্ড করা হয়েছে, সেই জায়গা-গুলিতে অনেক ট্রাইবেল এবং নন-ট্রাইবেল দখলদার ছিল ?

**শ্রীকৃষ্ণদাস** ভট্টাচার্য্য :—তিনি খরিদ করে মালিক হয়েছেন। সুতরাং সেখানে কোন দখলদার ছিল না।

**শ্রীঅঘোর দেববর্মা** :—ইহা কি সত্য যে তিনি পুলিশের ভয় দেখিয়ে সেখানে যারা নাকি জমিগুলি চাষাবাদ করেছিল বা যারা দখলকার ছিল, তাদেরকে উচ্ছেদ করে দিয়েছেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—না।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই সম্পর্কে কোন কেস আছে কিনা খুঁজ রাখেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আমি তো আপনার ২ নং প্রশ্নের উত্তরে বলেছি যে 'না'।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় ট্রাইবেলদের জমি নন-ট্রাইবেলদের কিনতে হলে ডি, এম-এর পারমিশান নেওয়া হয় এবং এই ক্ষেত্রেও যথারীতি ডি, এমের পার্মিশান নেওয়া হয়েছে কিনা জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :--আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি পূর্ণাহাম রিয়াং এর জোত এই হেমেন্দ্র ভট্টাচার্য্য মহাশয় কারচুপি করে নিয়েছে বলে কৈলাশহর কোর্টে একটা কেস আছে।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—সেটা আমার জানা নেই। তবে মাননীয় সদস্য যদি জানতে চান তাহলে আমি সেই ইন্‌ফরমেশান পরে দিতে পারব।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে যাদের কাছ থেকে এই হেমেন্দ্র ভট্টাচার্য্য মহাশয় জমিগুলি কিনেছেন তাদের নামে পূর্বে কোন জোত জমি ছিল না এবং তারা ঐ হেমেন্দ্র ভট্টাচার্য্যকে একটা ভূয়া কবলা করে দিয়েছেন।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—হেমেন্দ্র ভট্টাচার্য্য যার কাছ থেকে কিনেছেন, তাদের জমির উপর রাইট আছে কিনা, সেটা দেখেই তিনি জমিগুলি কিনেছেন।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয়, তিনি কার কার কাছ থেকে জমিগুলি খরিদ করেছেন বলতে পারেন কি।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আমি তো আগেই বলেছি যে সেটা আমার জানা নেই।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—যদি ডি, এম, থেকে পার্মিশান না নিয়ে খরিদ করা হয়ে থাকে তাহলে এটা কি বে-আইনী করা হল না, মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে চান ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ডি, এমের পার্মিশন নিয়ে খরিদ করেছেন কিনা, সেটা আমার জানা নেই। সুতরাং সেটা না জেনে আমি কিছু এখন বলতে পারব না।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, সে যে আদৌ জমিগুলি কিনে নাই- এবং সেটেলমেন্ট অফিসারের সংগে কারসাজি করে তার নামে জমিগুলি রেকর্ড করিয়েছেন, এটা তদন্ত করে দেখতে রাজি আছেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—সার্ভে সেটেলমেন্ট অপারেশনের সময়ে সেটেলমেন্ট অফিসার যোগে এটা রেকর্ড করা হয় নাই।

শ্রীনরেশ রায় :—মাননীয় মন্ত্রী মহোদয় এ ব্যাপারটা তদন্ত করে দেখবেন কি ?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—তদন্তের কোন বিষয়বস্তু পেলে, আমরা সেটা দেখব।

Mr, Speaker :—Shri Ershad Ali Choudhury.

Shri Ershad Ali Choudhury : - Starred Question No. 166.

Shri Krishnadas Bhattacharjee :—Starred Question No. 166 Sir.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Total no. of petitions received from the landless people of Tripura for their rehabilitation during the year 1968 to 1969. | 1) & (3) Materials are under collection. |
| 2) Number of villages or localities in which landless families have been settled during the year 1968-69 in Tripura. | |

Mr. Speaker :—Aghore Deb Barma,

Shri Aghore Deb Barma :—Starred Question No. 394,

Shri Krishnadas Bhattacharjee :—Starred Question No. 394 Sir.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Whether it is a fact that by orders of Lieutentant Governor a huge quantity of Atta has been seized from the Godowns of Shri Surjya Saha and one other non-Bengali Flower Mill owner in February, 1970 ; and | 1) No. |
| 2) If so, the reasons therefor ? | 2) Does not aries |

শ্রীঅঘোর দেববর্মা :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে গত কয়েক মাস আগে লেফ্‌টেনান্ট গভর্ণারের আদেশে এই আগরতলা শহরের কোন এক দোকান থেকে আটা সীজ করা হয়েছিল ?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—আই ডিমাণ্ড নোটিশ

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে আসামের অর্থাৎ ত্রিপুরার বাইরে যে সমস্ত গম ভাঙ্গিয়ে ত্রিপুরায় নিয়ে আসা হয়েছিল সেই আটাগুলি খারাপ থাকার ফলে এখানে আবার রিমিলিং করার জন্য দেওয়া হয়েছিল, এই কথা সত্যি কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—এইখানে কোন রিমিলিং এর জন্য দেওয়া হয় নাই।

Mr. Speaker :—Shri Aghore Deb Barma.

Shri Aghore Deb Barma :—Question no. 412.

Shri Krishnadas Bhattacharjee :—Mr. Speaker, Sir, question No. 412.

| Question | Answer |
|---|---|
| 1) Whether an amount of around Rs. 30,000/—was sanctioned during the year 1969-70 for the extension and development of Amarpur market ; | 1, 2, & ) Materials are under collection. |
| 2) if so, whether the said amount has been spent ; and | |
| 3) if not, the reasons therefor ? | |

Mr. Speaker : Shri Abhiram Deb Barma.

Shri Bidya ch. Deb Barma :—I am interested. question No. 366.

Shri Krishnadas Bhattacharjee :—Mr. Speaker, Sir, question No. 366.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) বিলোনীয়া পাইথলা এলাকায় খাস জমির দখল লইয়া কোন বিরোধ সম্পর্কে সরকার অবগত আছেন কি ? | ১) হ্যাঁ |

২) যদি অবহিত থাকেন, তবে বিরো-ধের কারণ কি ?

২) বিগত ১৯৬৬ সন হইতে বিলোনীয়া মহকুমার পাইখোলা মৌজায় অবস্থিত আনুমানিক ৩ দ্রোন খাস ভূমি কতিপয় কৃষকের সহিত বন্দোবস্তের প্রস্তাব ছিল। উক্ত খাস ভূমি ঐ কৃষকদের শান্তিপূর্ণ দখল থাকা সত্বেও বিগত ১৯৬৯ ইং সনের নবেম্বর মাসে আনুমানিক সাড়ে তিন কানি ভূমিতে তাহাদের উৎপাদিত ধান্য ফসল সি, পি, আই (এম) সমর্থন কারী কতিপয় উপজাতি অনধিকার প্রবেশ ক্রমে কর্ত্তন করিয়া নিয়া গিয়াছে। তৎপর ২০ | ৩ | ৭০ ইং তারিখে ঐ উপজাতি-গণ কৃষকদের দখলিকৃত সম্যক ভূমিতে বলপূর্বক চাষ করে।

৩) এ বিরোধ নিষ্পত্তির জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

৩) সংস্পৃষ্ট কৃষকগণ স্থানীয় থানায় এজা-হার দিলে সি, পি, আই (এম)দের অবৈধ কার্য্য কলাপ প্রতিরোধ জন্য পুলিশ কর্তৃ-পক্ষ যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করিতে ছেন।

া **চন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি বাইকুড়া এলাকায় কাকে বন্দোবস্ত দেওয়া হয়েছিল জমিটা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** —:এই নাম আমার কাছে নাই। পরে প্রশ্ন করলে দিতে পারি।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি যে যারা পূর্বে সেখানে দখল করেছিল তাদের সেখানকার বিলোনীয়ার এস, ডি, ও, হাতী দিয়ে তাদের ঘর ভেঙে দিয়েছিলেন কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—বিলোনীয়ার এস, ডি, ও, হাতী দিয়ে ভেঙে দিয়েছিলেন কিনা জানা নাই। তবে সি, পি, এম সমর্থন কারীরা সব গোলমাল করে দিয়েছে।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানেন সেখানে যারা এখন দখল করে আছে তারা ভূমিহীন কৃষক না অন্য জায়গার লোক ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—তারা কৃষক বটে।

শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :—তারা স্থানীয় কিনা ?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—কৃষক কৃষকই। তাদের জমিতে থাকার অধিকার আছে।

শ্রীঅঘোর দেববর্ম্মা :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন বিরোধের মূল কারণ কি ছিল ?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য– সি, পি, আই (এম) হামলা করেছে। তাই বিরোধ হয়েছে।

শ্রীঅঘোর দেববর্মা :—বিরোধের রুটটা কি ?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—ধান কেটে নিয়ে গেছে।

শ্রীঅঘোর দেববর্মা :—কার ধান কে কেটে নিয়ে গেছে ?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—যারা ধান লাগিয়েছিল, সি, পি, আই (এম) এর লোকেরা কেটে নিয়ে গেছে তাদের ধান।

শ্রীঅঘোর দেববর্ম্মা :—এই জমিগুলিতে কে চাষ করেছিল ?

শ্রীকৃষ্ণদাস ভটাচার্য :—কৃষকেরা রোপন করেছে।

শ্রীঅঘোর দেববর্ম্মা :—কোন্ কৃষকেরা ?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—তাদের নাম এবং বাপের নাম আমার জানা নেই।

শ্রীনরেশ রায় :- মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি সি, পি, আই (এম)-এর এই অত্যাচার রোধের জন্য বর্ত্তমানে কি কি ব্যবস্থা করা হয়েছে ?

শ্রীকৃষ্ণদাস ভটাচার্য :—আমি বলেছি—সংশ্লিষ্ট কৃষকগণ স্থানীয় থানায় এজাহার দিলে সি, পি, আই (এম)-দের অবৈধ কার্যকলাপ প্রতিরোধের জন্য পুলিশ কর্ত্তৃপক্ষ যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

শ্রীঅঘোর দেববর্ম্মা :—এই গোলমাল সম্পর্কে কতজনকে অ্যারেস্ট করা হয়েছিল ?

শ্রীকৃষ্ণদাস ভটাচার্য :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :—এই কেস কারা দায়ের করেছিল মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ?

শ্রীকৃষ্ণদাস ভটাচার্য :—কৃষকেরা থানায় এজাহার করেছিল, যাদের উপর হামলা হয়েছিল।

শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা :—তাদের নাম কি ?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—তাদের নাম আমার জানা নেই।

Mr. Speaker—There is another question of Shri Abhiram Debbarma.

Shri. Bidya Ch. Debbarma—I am interested. Question No. 367.

Shri Krishnadas Bhattacharjee :—Mr. Speaker, Sir, question No. 367.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। কৃত্তি ব্রজেন্দ্রনগর তহশীলে জিরাতিয়া জমি লইয়া কি কোন বিরোধ আছে, যদি থাকে, তবে তাহা কি ধরণের ? | ১) ধর্মনগর সাব-ডিভিসানে কোন জিরাতিয়া ভূমি বিদ্যমান নাই। |
| ২। এই বিরোধ সম্পর্কে আদালতে অনেক মামলা চলিতেছে, সরকার ইহা জানেন কি ? | ২) ও ৩) প্রশ্ন উঠে না। |
| ৩। যদি তাহা সত্যি হয়, তবে ঐ বিরোধ মিমাংশার জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ? | |

Mr. Speaker :—There is another question of Shri Nishi Kanta Sarkar. Is any member interested ?

Shri Ershad Ali Choudhury :—Question No. 384.

Shri Krishnadas Bhattacharjee :—Mr. Speaker, Sir, question No. 384.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ক) সাব্রুম বিভাগের আমলীঘাট ও সমরেন্দ্রগঞ্জ তহশীলাধীন কত একর সরকারী খাস ভূমি আছে। | ক) ১৫৮৭·৮২ একর। |
| খ) উক্ত ভূমি সিডিউল কাষ্ট ও সিডিউল ট্রাইবস্ ভূমিহীনগণকে দেওয়া হইয়াছে কিনা, না দেওয়া হইলে ঐ ভূমি কাহার দখলে আছে ? | খ) ১৬০·৯২ একর ভূমি ভূমিহীন সিডিউল কাষ্ট ও সিডিউল ট্রাইবস্‌দের এলট করা হইয়াছে। ৬৮০·১৯ একর সরকারী খাস ভূমি কাহারও দখলে নাই। বক্রীভূমি ৭৪৬·৭১ একর ট্রাইবেল ও নন-ট্রাইবেলদের বে আইনী দখলে আছে। |

Mr. Speaker :—Hon'ble Members, I would like to clarify the position arisen out of the postponement questions asked by Hon'ble Members to-day. I agree in principle that the Minister should not ask for postponement of the question for the second time. But members appear to be confused regarding my previous ruling in this connection. So I would like to read out the ruling I gave on this issue.

"I have received a question of breach of privilege raised by Shri Aghore Deb Barma, M L. A, against the Chief Minister. The facts of the case are that the Chief Minister in reply to Question No. 255 and 256 (all postponed) has committed breach of privilege of the House and defied Speaker's Order. The order of the Speaker in this respect is that, "When answer is given that the information is being collected it would be take n as if the Government have asked for postponement for two weeks. Such questions will again be fixed after two weeks of the date of the interim answer."

In this connection, it may be pointed out that in the face of the above direction of the Speaker, the reply of the above mentioned questions should have come in this Session. But again the Chief Minister replied 'saying—Information is being collected.' Now the question to be considered is whether any Minister is entitled to reply as such in the context of the ruling cited above.

According to the Parliamentary Practice the Govt., may follow any of the three courses in replying questions (1) give information sought, (2) may claim time and (3) refuse to give any information.

If it is for consideration that the Chief Minister has taken recourse to method, as materials to answer to those questions were even then not available, the language of the ruling of the Speaker should be carefully considered. The Speaker stated 'such question will again be fixed after two weeks'. It leaves scope to think that the direction was not obligatory that the Minister shall have to reply to the question on the second occasion and will not ask for further postponement.

In view of the above, it seems that there is no prima facie that the Chief Minister has committed breach of privileged seeking time for the second time.

But in this connection I would observe for the information of the Minister and the Departmental Secretaries that though the Minister has right to ask for time, but that right should not be exercised as a matter of routine. From the examination of the case, the question has come to my mind that if any lapse has taken place in not replying the question by Chief Minister, the responsibility should primarily lies on the Departmental Secretaries, as collection of the materials for reply of the questions is the duty of the department and it connot be believed that within six months information could not be collected if sincere efforts were made: However, I would request the Hon'ble Minister to instruct the departmental Secretaries in this respect and also to make endevour so that he is not ordinarily to ask for postponement of the question for the second time, when it is shown in the order paper after first postponement.

Another aspect that strikes my mind is that the departmental Secretaries are not giving due attention to the regulations of the House, The particular direbtion issued by the Speaker was sent to all the departments and had this been brought to the notice of the Chief Minister by the Departmental Secretary, such lapse could be avoided."

That was my ruling.

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়ের রুলিং এর পক্ষে আমি একটু বক্তব্য রাখতে চাই, সেটা হচ্ছে আজকে আমাদের হাউসের সিটিং ছয় মাস অন্তর অন্তর বসে। ছয় মাস পরেও অনেক সময় যেটা মাননীয় অধ্যক্ষ মহোদয় বললেন,তখনও বলা হয় মেটেরিয়ালস্ আর আওার কালেক্‌শান। এইভাবে যদি কোয়েশ্চানগুলি টুট করা হয়, তাহলে আমাদের হাউসের মর্যাদা খেলো করা হবে। আরেকটা কথা হচ্ছে, যে বিষয় বস্তুর প্রতি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আমি আকর্ষণ করছি সেটা হচ্ছে কোয়েশ্চানের রিপ্লাই দেওয়ার জন্য যেমন এডুকেশান মিনিষ্টার উনি ধ্যানে যেন মগ্ন থাকেন। কোয়েশ্চানের উত্তর চাওয়ার অর্থই হল, প্রত্যেক মেম্বার কোয়েশ্চানের মাধ্যমে কিছু জানতে চায়, কোয়েশ্চান যদি এইভাবে টুট করা হয়, সেই দিচ্ছি ভাব, অনেক সময় তিনি যেন ভুলেই যান যে তার উত্তর দিতে হবে। অতএব এখানে আমি এ কথাই বলতে চাই মিনিষ্টাররা কোয়েশ্চান এর উত্তর দেওয়ার আগে কোয়েশ্চানের মধ্যে কি বিষয়বস্তু আছে,এবং তার উপর কি পসিবল সাপ্লিমেন্টারী হতে পারে, কারণ সেগুলি স্বাভাবিক ভাবে আসে, মিনিষ্টাররা সেই সম্পর্কে তৈরী হয়ে আসেন না, কেবল এখানে এসে ডিমাণ্ড নোটিশ বলেন। এইভাবে আবহমানকাল চলতে পারে না।

এইদিকে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আমি আকর্ষণ করতে চাই, মিনিষ্টাররা এইভাবে বিধানসভার মর্যাদা ক্ষুন্ন করছেন বলে আমি মনে করি। আমি অনুরোধ রাখব মিনিষ্টাররা রিপ্লাই দেওয়ার আগে যাতে তৈরী হয়ে আসেন, তা না হলে শুধু শুধু হাউসের সময় নষ্ট হয়। তাদের সব সময় একটা এভয়েট করে যাওয়ার টেনডেনসী। আমি এই সম্পর্কে হাউসকে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের কাছে ব্রীচ অব প্রিভিলেজ মোশান মুভ করেছিলাম বার বার কেবল বলা হয় ডিম্যাণ্ড নোটিশ ডিমাণ্ড নোটিশ এই ভাবে যদি কোয়েশ্চানগুলি ট্রিট করা হয় তাহলে অনারাবল মেম্বারস্‌দের প্রশ্ন করার কোন ইন্টারেষ্ট থাকেনা বা থাকতে পারে না। কাজেই সেইদিকে আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে প্রশ্নের উত্তরগুলি ঠিক ঠিক ভাবে দেওয়া হয়।

**শ্রীপ্রমোদ দাসগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার রুলিং সত্যই হাউসের পক্ষে খুবই ভালো, এবং সেটা বাঞ্ছনীয়। কিন্তু একটা প্রশ্ন হচ্ছে স্যার আপনি বলেছেন সেক্রেটারীদের লেপস্‌ এটা সত্য কথা কিন্তু সেক্রেটারীদের যদি লেপস্‌ হয়, তার জন্য কে রেসপন্সিবল ? আমরা তো সেক্রেটারীদের পাবনা স্যার, আমাদের হচ্ছে মিনিষ্টার ইন চার্জ অব দি ডিপার্টমেন্ট এবং সেখানে আমাদের মিনিষ্টার ইন চার্জ হচ্ছেন রেসপন্‌সিবল।

**মি: স্পীকার** :—মাননীয় সদস্য অপনি কি আমার রুলিং এর উপর ডিসকাশন করছেন ?

**শ্রী প্রমোদ দাসগুপ্ত** :—আপনার রুলিংকে সমর্থন করে, আপনি যে সেক্রেটারীদের লেপসের কথা বলেছেন, আমরা তো আর সেক্রেটারীদের পাবনা সেইজন্য বলছি যে আমরা পাচ্ছি মিনিষ্টারকে, একথাটা এই জন্যই এখানে এসেছে স্যার। কারণ আমরা দেখছি স্যার এষ্টিমেট কমিটি রিপোর্ট যখন করি, পাবলিক এ্যাকাউন্টস্‌ রিপোর্ট যখন করি ঐ সেক্রেটারীদের লেপসের কথা আমরা তখন বলি, তারা ঠিক মত মিটিং এ্যাটেণ্ড করেন না, সেই স্থানের কোন মূল্যায়নই করেন না তারা, আজকে হাউসের অবস্থাও তাই দাঁড়িয়েছে। আপনিই আমাদের সব। আমাদের বক্তব্য আপনার মারফতই রাখতে হবে। মেম্বারদের আর কোন জায়গা নেই। ইউ আর দি স্পীকার থ্রু হোম উই ক্যান ভেন্টিলেট আওয়ার গ্রীভেন্সেস্‌ সেখানে মিনিস্টার ইন চার্জ প্রাইমারীলি রেসপন্‌সিবল টু দি হাউস, নট দি সেক্রেটারীজ। দ্যাট ইজ হোয়াই, আমরা বলছি দি মিনিস্টার শুড বি এ বিট এলার্ট এবাউট দ্যায়ার রেসপনসিবিলিটি। আমাদের স্পীকার এখানে সেক্রেটারী সম্পর্কে রুলিং দিয়েছেন, সেটা সেক্রেটারী চীফ মিনিষ্টার মারফতই জানতে পারবেন। আমার বলার অর্থ হচ্ছে স্যার মন্ত্রীবাহাদুররা যেন স্পীকার মহোদয়ের রুলিং মানবার জন্য কসাস হন এবং সেটাকে কার্যকরী করার জন্য আমি এখানে আবেদন রাখছি স্যার।

**শ্রীপ্রফুল্ল কুমার দাস** :—মাননীয় সদস্য অঘোরবাবু যে বলেছেন সাপলিমেন্টারী কোয়েশ্চান সম্পর্কে মিনিষ্টাররা ওয়াকিবহাল হয়ে আসেন না, আমার মনে হয় প্রশ্নের মধ্যে

অনেক সময় এত বিস্তৃত ইনফরমেশান চাওয়া হয়, যে এই বিস্তৃত ইনফরমেশান এই স্বল্প সময়ের মধ্যে দেওয়া সম্ভব নয়। সুতরাং সাপ্লিমেন্টারী যদি যত্ন সহকারে করেন, বাস্তব অবস্থা চিন্তা করে .........

Mr. Speaker :—The members have got right to put supplementaries.

শ্রীপ্রফুল্ল কুমার দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা অপ্রাসংগিক প্রশ্ন করলে—যেমন এখানে তিনি বলেছেন যে অনেক সময় মিনিষ্টাররা ধ্যানে মগ্ন থাকেন, এই সমস্ত অবান্তর প্রশ্ন যাতে না আনেন, কারণ এতে অযথা সময় নষ্ট হয়।

শ্রী কে. ভট্টাচার্য—এখানে বলা হয়েছে যে সাপ্লিমেন্টারী করলে পরে আই ডিমাণ্ড নোটিশ বলা হয়। আই ডিমাণ্ড নোটিশ চাওয়ার মত যদি সাপ্লিমেন্টারীজ করা হয়, তাহলে আই ডিমাণ্ড নোটিশই বলব, একশতবার বলব, মেম্বারসদের যেমন সাপ্লিমেন্টারী করার রাইট আছে, মিনিষ্টারদেরও আই ডিমাণ্ড নোটিশ বলার রাইট আছে। সেই রাইটকে কোনমতে কার্টেল করা যাবেনা। মিনিষ্টার হ্যাভ গট দ্যাট রাইট। যেমন এখানে একটা প্রশ্ন করেছেন বিলোনিয়া কৃষক সম্পর্কে কৃষকদের নাম কি, কারা থানার এজাহার দিয়েছেন, ইত্যাদি ইত্যাদি এইগুলি কি সাপলিমেন্টারীজ। এইগুলির জন্য স্পেসিফিক কোয়েশচান করতে হবে। এই রকম ভাবে প্রশ্ন করলেধ্যানে মগ্নই থাকব, উত্তর দেবনা।

শ্রীঅঘোর দেববর্মা :—Whether it is relevant or not that should be decided by the Speaker and not by the Minister,

Mr. Speaker :—Yes.

There are 4 Unstarred questions. The Ministers may lay on the table of the House the reply to the Unstarred questions.

## GOVERNMENT BUSINESS (FINANCIAL)

### Voting on Demands for Grants for 1970-71.

Mr. Speaker :—Today in the List of Business 4 Demandsviz. Demand Nos. 20—Industries, 37—Capital outlay on Industrial & Economic Development, 28—Famine Relief and 31—Stationery and Printing are to be disposed of.

Members haved receive the List of Business along with the Appendix showing demands to be moved by the Finance Minister and the Cut Motions to be moved by the Members. Now the Finance Minister will move his demands standing in his name one by one when called by me and as soon as the Finance Minister has moved his demands I shall take all the cut Motions to be moved and there will be discussion on the demands and the cut Motions. There after when the debate is closed I shall dispose of them one after another by voice vote.

I may also inform the Hon'ble Members that. I have decided to request the Finance Minister to move the Demand Nos. 20 & 37—together and I shall have one general debate on these demands as they are of allied nature ofcourse I shall dispose of the demands separately.

Now I call on Hon'ble Finance Minister to move his demand Nos. 20-Industries and 37—Capital Outlay on Industrial and Economic Development together.

Shri Krishnadas Bhattacherjee :—Mr. Speaker Sir, on the recommendation of the Administrator, I beg to move that a sum not exceeding Rs. 36,20,000/- (inclusive of the sums specifiedin Column 3 of the Schedule to the Appropriation (Vote on Account) Bill, 1970), be granted to defray the charges which will come incourse of payment during the year ending on the 31st day of March, 1971 in respect of Demand No. 20 (Major Head—35)—Industries.

Mr. Speaker Sir, on the recommendation of the Administrator, I beg to move that a sum not exceeding Rs. 10,80,000 [inclusive of the sums specified in column 3 of the Schedule to the Appropriation (Vote on Account) Bill, 1970] be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1971 in respect of Demand No. 37 (Major head—96)—Capital Outlay on Industrial & Economic Development.

Mr. Speaker :—There are some cut motion on the demand for grant No 20—Industries and there is no cut motion on the demand for grant No. 37—Capital Outlay on Industrial & Economic Development. Now, I would request Hon'ble member Aghore Deb Barma to move his cut motions first.

**Shri Aghore Deb Barma**—Hon'ble Speaker Sir, Demand for Grant No. 20—Industry, এই খাতে ৩৬ লক্ষ ২০ হাজার টাকা ব্যয় বরাদ্দ এর প্রস্তাব রাখা হয়েছে। এখানে আমার কাট মোশানগুলি হচ্ছে :—

(i) Mismanagement in Industrial state.

(ii) Lack of provision for starting small scale industries like Jute, sugar etc.

এখন এই ডিপার্টমেন্টের মধ্যে যেভাবে মিস-ম্যানেজমেন্ট চলছে, সেই সম্পর্কে বলার আর শেষ নেই, যত ইচ্ছা তত বলা যেতে পারে কিন্তু তবু এর শেষ হবে না। আমরা প্রত্যেক বছর দেখছি যে যখনই বাজেট স্পীচ দেওয়া হয়, তখনই বলা হয় যে ত্রিপুরার অ-উন্নত এবং পশ্চাদপদ অর্থনীতিকে স্বাবলম্বী করে তুলার জন্য এই করা হবে এ' করা হবে অর্থাৎ অনেক বড় বড় কথা বলা হয়। আজকে ত্রিপুরা যে অ-উন্নত এবং পশ্চাদপদ এটা আমরা কেউ অস্বীকার করতে পারি না কাজেই এই ত্রিপুরাকে যদি আমরা উন্নতি এবং অগ্রগতির দিকে নিয়ে যেতে হয় তাহলে এখানে আমাদের প্রথম দরকার হল ক্রী কমিউনিকেশন, দ্বিতীয় হল ইলেকট্রিফিকেশান এবং তৃতীয় হল ইণ্ডাষ্ট্রিস গড়ে তোলা। বর্ত্তমানে আমাদের এখানে যেভাবে দিনের পর দিন বেকার সমস্যা বাড়ছে, মনে হয় এটা যেন জাম্প করে বাড়ছে, তাদের যদি কর্ম সংস্থান করতে হয় তাহলে এই ত্রিপুরা রাজ্যকে ইণ্ডাষ্ট্রিয়েলাইজেশান করতে হবে। অথচ তাদের বাজেট বক্তৃতায় প্রত্যেক বছর বলা হয় যে আমরা এই এই খাতে এই টাকা রাখছি, যেমন স্মল স্কেল ইণ্ডাষ্ট্রি, কটেজ ইণ্ডাষ্ট্রি ইত্যাদি অনেক কিছু বলা হয়ে থাকে এবং তার জন্য প্রত্যেক বছরই কম বেশী টাকাও বরাদ্দ রাখা হয়। ইতিমধ্যে বহু লক্ষ টাকা এই বাবদে খরচ হয়ে গেছে তাতে কি বাস্তবিক আমাদের ত্রিপুরাতে ইণ্ডাষ্ট্রি গড়ে উঠেছে? আমি যদি বলি যে প্রত্যেক বছর এই ইণ্ডাষ্ট্রির নামে লক্ষ লক্ষ টাকা বাজেটে রাখা হচ্ছে এবং সেটা খরচও হচ্ছে কিন্তু কি ভাবে? টাকাগুলি বা কোথায় গেল এবং মানুষেরই বা কর্ম সংস্থানের কি ব্যবস্থা হয়েছে, এগুলি আজকে দেখা দরকার। কিন্তু বাস্তব ঘটনার সংগে আমরা যদি মিলিয়ে দেখি তাহলে আমরা দেখতে পাই যে উদয়পুরে একটা ইণ্ডাষ্ট্রিয়েল এষ্টেট করা হয়েছে, অনেক বিলডিং ও সেখানে কন্‌ষ্টাক্‌শান করা হয়েছে এবং সেগুলি খালি পড়ে আছে, আগরতলা শহরের কাছে অরুন্ধতীনগরে একটা ইনডাস্ট্রীয়েল এষ্টেট আছে, হাওয়াই বাড়ীতে (তেলিয়ামুড়া) একটা আছে এবং কুমারঘাটে একটা ইণ্ডাষ্ট্রিয়েল এষ্টেট আছে। এসব জায়গাতে অনেকগুলি বিল্ডিং করা হয়েছে, এবং সেগুলি এমনিতে পড়ে রয়েছে মনে হচ্ছে যেন সেগুলি খা খা করছে, লোকজন কিছুই নেই সেখানে অথচ লাখ লাখ টাকা এই বাবদে খরচ হয়ে গেছে। এতে মনে হচ্ছে যে সরকারের ইণ্ডাষ্ট্রি করার কোন ইচ্ছা নেই এবং সেজন্য এখানে কোন ইণ্ডাষ্ট্রি গড়ে উঠছে না, শুধু টাকাই খরচ করা হচ্ছে এটাই হল ত্রিপুরার ইণ্ডাষ্ট্রি গড়ে তোলার বাস্তব অবস্থা। কাজেই এদিক দিয়ে মিস-ম্যানেজমেন্ট সম্পর্কে আমি যেটা

বলছিলাম—যেমন এই কয়দিন আগে আমার একটা প্রশ্ন ছিল পাওয়ালুম সম্পর্কে সেটা ভুলক্রমে হ্যাণ্ডলুম লেখা হয়েছে। কাজেই মন্ত্রী মহোদয়ের ও আমার প্রশ্নটার উত্তর এভ:য়ড করে যাওয়ার পক্ষে একটা সুবিধা হয়েছে। তাছাড়া আজকে যদি কোন প্রশ্ন জিজ্ঞাসা করা হয়, তখনতো আই ডিমাণ্ড নোটিশ বা আমি কিছু জানিনা বলে এড়িয়ে যাওয়ার চেষ্টা করা হয়। আসলে ঘটনাটা কি? প্রায় ৪ বছর আগে ২৪টি পাওয়ারলুমের সেট ২ লক্ষ টাকা খরচ করে কেনা হল, আজকে ৪ বছর পরে সেই মেসিনগুলি চালাবার জন্য, কোন ট্যাক্‌নিসিয়ান নেই এমন কি তার জন্য কাউকে ট্রেনিং দিয়ে আনার প্রয়োজনীয়তা তারা বোধ করলেন না বা কাউকে ট্রেনিং এর জন্য পাঠানো হল না। এদিক দিয়ে আর একটা মজার ব্যাপার হল, এই যে মেসিনগুলি কেনা হল, কেনার পর এমনকত-গুলি কনডিশান থাকে, যেমন যে কেম্প্যানী থেকে কেনা হল সেই কোম্পানীর লোকেরা সেটা বসিয়ে দেবে এবং টাকাগুলি প্রায় বাই ইন্‌ষ্টলমেন্ট দেওয়া হয়ে থাকে। কিন্তু এটার বেলা কি করা হয়েছে? করা হয়েছে, মেসিনগুলির জন্য প্রাপ্য সমস্ত টাকাই কোম্প্যানীকে দিয়ে দেওয়া হয়েছে এবং তারা যে মেসিনগুলি বসিয়ে দেওয়ার কথা সেটাও তাদের দিয়ে করা হলনা বরং অন্যকে আলাদা ভাবে কনট্রাক্ট দিয়ে বসানোর কাজ করানো হয়েছে। তারপরে আরও অনেক আছে যেমন যে ২৪টি সেট সাপ্লাই দেওয়ার কথা, সেগুলির জন্য প্রয়োজনীয় যে সব পার্ট্স আছে, সেগুলিও এক সাথে সাপ্লাই করেছে কিনা, সেটা দেখা হলনা। পরে যখন দেখা হল তখন দেখা গেছে যে অর্ধেক পার্ট্স নেই। অর্থাৎ প্রত্যেকটি সেটেরই কিছু কিছু পার্ট্স সাপ্লাই করা বাকী আছে এবং সেগুলি চেক-আপ করার কোন ব্যবস্থা ছিলনা। আর এখন যদি সেগুলি সেট-আপ করতে যাওয়া হয় তাহলে আরও অতিরিক্ত কয়েক লক্ষ টাকার দরকার হবে।

তারপর আছে কেলেণ্ডারিং মেশিন—এই কেলেণ্ডারিং মেশিনটাও কয়েক লক্ষ টাকা খরচ করে আনা হয়েছে, এটা এখন অরুন্ধুতীনগর ইণ্ডাষ্ট্রিয়েল এষ্টেটে আছে—এটা একটা আন-ইকোনমিক প্লেন, ইকোনমির সঙ্গে এর কোন সম্পর্কই নাই। যদি কেলেণ্ডারিং এর কাজ করা হয় তাহলে সারা ত্রিপুরাতে এখন যে পরিমাণ কাজ আছে, তাতে ঐ মেশিনের দ্বারা মাত্র ২১ দিনের মধ্যে সেগুলির কাজ শেষ হয়ে যাবে ফলে বছরের বাকী সময়টা কোন কাজ ছাড়াই মেশিনটাকে বসিয়ে রাখতে হবে।

এই মেশিনটা বসানোর ব্যাপার নিয়ে অনেক ঘটনা আছে, যেটা নাকি আমি পাওয়ার-লুম এর সেটগুলি বসাবার ক্ষেত্রে বলেছিলাম। এই মেশিনটা বসাবার ক্ষেত্রেও তাই হয়েছে অর্থাৎ যে কোম্পানীর থেকে কেনা হয়েছে, সেই কোম্পানীরই এটা বসিয়ে দেওয়ার কথা। কিন্তু আমাদের ত্রিপুরা সরকার আর একজনকে ৬০ হাজার টাকার একটা কনট্রাক্ট দিয়ে এটা বসিয়েছেন। আমি এখানে চেলেঞ্জ দিয়ে বলতে পারি যে সেই মেশিনটা যেভাবে বসানো হয়েছে, তাতে অনেক ডিফেক্টস রয়েছে এবং এই ডিফেক্টসগুলি সারাতে হলে আরও নূতন নূতন কতগুলি পার্টস কিনতে হবে এবং তার জন্য বেশ কয়েক হাজার টাকা লাগবে।

কাজেই এভাবে ত্রিপুরাতে ইণ্ডাষ্ট্রি গ্রো করার নামে এবং ইণ্ডাষ্ট্রি ডেভেলাপের নামে প্রতি বছর লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে, কিন্তু কোথায় সেই সব ইণ্ডাষ্ট্রী? আসলে কি—এটা হল একটা লুঠের বাজার, তাই যে যেমন করে পারছে লুঠ করে নিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমি এই হাউসের সামনে এই অভিযোগটা রাখছি। আর একটা কথা আছে, সেটা হল কোন জিনিষ যদি কিন্‌তে হয় তাহলে কোম্পানীর সঙ্গে সরকারের একটা কন্‌ডিশান থাকে যে বাই ইন্‌ষ্টলমেণ্ট দেওয়া হবে এই রকম নিয়মকানুন আছে, তাছাড়া তাদের লোক এসে সেই জিনিষটাকে ঠিকমত বসিয়ে চালু করে দিয়ে যাবে এবং এর মধ্যে যদি কোন ডিফেক্টস বের হয় তাহলে সেজন্য কোম্পানী দায়ী থাকবে, সরকারের তাতে কিছু আসে যায় না। কিন্তু আমাদের এখানে তো সেটা করা হচ্ছে না। কিন্তু আমি বলি এটা কার নির্দ্দেশে হচ্ছে না—যেখানে নিয়ম আছে কানুন আছে অথচ সেইভাবে কাজ করা হচ্ছে না বরং কোম্পানীকে তার সম্যক পাওনা বুঝিয়ে দিয়ে অন্য আর একজনকে দিয়ে সেই সব মেশিনগুলি বসানো হচ্ছে এবং তারজন্য ৬০ হাজার টাকা অতিরিক্ত খরচ হয়ে যাচ্ছে, অথচ সরকার থেকে এই টাকাটা খরচ হওয়ার কথা নয়। তারপরে এখানে শেষ নয় এই যে ৬০ হাজার টাকা কনট্র্যাক্ট দিয়ে বসানো হল তার মধ্যেও অনেক ডিফেক্টস্ আছে, এবং সেগুলি যদি সারাতে হয় তাহলে সরকারকে নূতন করে পার্টস ইত্যাদি কিনে আরও লক্ষ লক্ষ টাকা খরচ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ডিপার্টমেণ্ট যেভাবে লক্ষ লক্ষ টাকা খরচ করছেন, সেজন্য একটা থরো ইনভেষ্টিগেশান হওয়া দরকার। এই লক্ষ লক্ষ টাকা খরচ যে উদ্দেশ্যে করা হয়েছে, সে কাজ কেন করা হল না? ত্রিপুরার বেকার সমস্যা যেভাবে দিনের পর দিন বাড়ছে তার সুরাহা করার জন্য ইণ্ডাষ্ট্রি গড়ে তোলার যে প্রয়োজনীয়তা আছে, সেদিকে লক্ষ্য রেখে আমাদের এগিয়ে যাওয়া উচিত। কাজেই এই যে ইণ্ডাষ্ট্রীর নামে লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে, সেগুলি কিভাবে খরচ করা হচ্ছে এবং কেন বা ইণ্ডাষ্ট্রী গড়ে উঠেছে না সেজন্য একটা থরো ইন্‌ভেষ্টীগেশান হওয়া দরকার আছে বলে আমি মনে করি।

ঠিক ঠিক ভাবে ইণ্ডাষ্ট্রী ডেভেলাপ করা দরকার। কিন্তু কথায় আছে যে চোরে না শুনে ধর্মের কাহিনী। তারা মনে করেন আমরা বিরোধী দল এবং বিরোধীতার জন্যই আমরা এই সমস্ত কথা বলে থাকি। কোন কনষ্ট্রাক্‌টিভ সাজেশান দিলেও তারা সেটা গ্রহণ করবে না। কারণ গৌরী সেনের টাকা আছে, সেই টাকা তারা লুঠ করছে। আর একটা ঘটনা বলা দরকার—যেমন তেলিয়ামুড়াতে একটা ইণ্ডাষ্ট্রী সেণ্টার ওপেন করা হস প্রায় দুই বৎসর হয়। সেখানে একজন অফিসার আছেন তার বেতন মাসে ৬/৭ শ' টাকা। তারপর ষ্টাফের জন্য মাসে খরচ হয় ৬/৭ হাজার টাকা। এটা হল ট্রেনিং কাম প্রডাক্‌শন সেণ্টার। আমি প্রশ্ন করি তেলিয়ামুড়াতে যে ইণ্ডাষ্ট্রী সেণ্টার এত হেভী অ্যামাউণ্ট খরচ করে রান করা হচ্ছে সেখানে কোন প্রডাকশন হচ্ছে কিনা? যে পারপাসে সেটা করা হল সেই পারপাস সেটা সার্ভ করছে কিনা সেটা দেখা দরকার। কিন্তু প্রডাকশন নাই, কর্মচারী আছে অফিসার আছে। আর একটা মজার ব্যাপার হচ্ছে নামে পরিসংখ্যান একটা বিভাগ আছে ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেণ্টে। সেখানে ১৮

জন ইনভেসটিগেটার আছে তাদের ট্রেনিং দেওয়া হয়েছে ৬/৭ বছর আগে। সেখানে এখন মাত্র ৪/৫ জন আছে। তাদের কি দায়িত্ব, তারা যে কি কাজ করবে ইনভেসটিগেশন করার জন্য কোন পাত্তা নাই। কিন্তু যে কাজের জন্য তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল, যে কাজের জন্য তাদের ট্রেনিং দেওয়া হল তারা কি সেই কাজ করছে? এদের ৪/৫ জন আছে ব্লকের মধ্যে বাকী সমস্ত ষ্টাফকে পরিসংখ্যান বিভাগের এল, ডি ক্লার্ক করা হয়েছে। যদি একটা কাজের জন্য সরকারী টাকা খরচ করে ট্রেনিং দিয়ে আনা হয় তাহলে সেই কাজটা করানো উচিত কিন্তু তা না করে ক্ল্যারিক্যাল জব তাদের দিয়ে করানো হচ্ছে। তাহলে তাদের ট্রেনিং দেওয়ার দরকার কি ছিল? এমনিতেই ক্লার্ক অ্যাপয়েন্টমেন্ট করা যেত। আর একটা প্রশ্ন হচ্ছে যে ত্রিপুরার মধ্যে বেকার সমস্যার সমাধানে সকলেই একমত। আমরা জানি যে আজকে এই ধনতান্ত্রিক সমাজবাদ নিয়ে তারা যতই লাফালাফি করুন' যতই সবুজ বিপ্লবের বুলি আওড়ান না কেন এটা একটা ফাঁকা আওয়াজ। তবে আমি আশা করি যে যদি কিছু কিছু ইণ্ডাষ্ট্রী করা যায়, যেমন সুগার মিল বা জুট মিল, তাহলে কিছু সংখ্যক মানুষকে প্রভাইড করা যায়। সেই সম্ভাবনা ত্রিপুরার মধ্যে আছে। কিন্তু সেটা করবেনা। যেমন ইণ্ডাষ্ট্রীর ডিরেকটার সি, আর, ভট্টাচার্যের আমলে কাঁঠাল থেকে মদ তৈরী করার একটা স্কীম ছিল। জানি না সেটা বন্ধ করে দেওয়া হয়েছে কিনা। তবে বহু কাঁঠাল আমি জানি ত্রিপুরায় প্রডাকশন হয়। আনারস থেকেও মদ তৈরী করে কলকাতায়। এখানে কাঁঠাল ও আনারস যথেষ্ট পাওয়া যায়। কিন্তু কৃষকেরা তার ঠিক ঠিক দাম পায় না বলে অনেক আনারস এবং কাঁঠাল নষ্ট হয়ে যায়। আজকে যদি একটা ফ্যাক্টরী হয় তাহলে কিছু মানুষের জীবিকা নির্বাহের পথ করা যেত। কিন্তু কার কাছে কি বলব। কনষ্ট্রাকটিভ সাজেশান রাখলেও সেটা কাজে আসবে না। অর্থাৎ টাকা আছে কিভাবে সেটা লুঠ করা যায় সেটাই হল আসল কথা। আর একটা মজার ব্যাপার যেমন অরুন্ধুতিনগরে—

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনি অনেক সময় নিয়েছেন। এবার শেষ করা উচিত।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার বেলায় এটা করা হয়। অবশ্য আমি অভিযোগ করছি না। সময় আপনি দিয়ে থাকেন। কিন্তু সকলকে যেমন দেন সেই মংগে আমার সময়টা ভাগ করে দেখুন কতটুকু বেশী সময় আমি নেই।

**মিঃ স্পীকার** :—আপনি বলছেন আপনাকে আমি সময় কম দিই। কিন্তু আমি আপনাকেই সবচেয়ে বেশী সময় দিয়ে থাকি। আর একটু পরেই আপনাকে আমি চেয়ারে বসতে অনুরোধ করব। তখন দেখব আপনি কাকে কতটুকু সময় দিতে পারেন।

**শ্রীঅঘোর দেববর্মা** :—অরুন্ধুতিনগরে আমাদের একটা মোটর ওয়ার্কসপ আছে। তার জন্য কয়েক লক্ষ টাকা খরচ করে ওয়ার্কশপ করা হয়েছে। কিন্তু সেখানে কাজ হচ্ছে না

এখন কাজ করানো হচ্ছে কোথায়? ইণ্ডাষ্ট্রী অফিসের সামনে একটা গ্যারেজ করে কাজ করানো হচ্ছে। আর সরকারের যে ওয়ার্কশপ আছে সেখানেও কাজ করানো হয়। আর ওয়েলডিং করে আনে অরুন্ধুতিনগর থেকে। সেখানে সবকিছু আছে। কিন্তু সেখানে কোন কাজ হবে না। আর ডাইয়িং সম্পর্কে যে প্রশ্ন করা হয়েছিল সেটা নাকি ধলেশ্বরে কামিনি সিং ঠাকুর বাড়ীর পশ্চিমে পুস্কুরিনি ভরাট করে জায়গা নেওয়া হয়। সমস্ত কিছু টাকা পয়সা খরচ করে সেখানে সব করা হল কিন্তু আর কাজ করা হচ্ছে না। মিনিষ্টার উত্তরে বলেছেন সেটা নিরাপত্তার খাতিরে করা হয় না যেহেতু বাইরে কোন ওয়াল নাই। তাহলে ভাঙা ঘরে কাজ চলে কি করে? কাজেই আজকে ইণ্ডাষ্ট্রী সম্পর্কে যা দরকার সেটা কি-ভাবে করা হচ্ছে? যেমন কুমারঘাটে বহু টাকা খরচ করা হয়েছে, কিন্তু কাজ হচ্ছে না। ত্রিপুরার একটা কোটা লাষ্ট ফিনানসিয়াল ইয়ারে ছিল বলে জানতাম বা তার আগের বছর হয়ত হবে যে একটা পেপার মিল করার কথা ছিল। বন বিভাগের যখন এক্জিবিশন চলে তখন সেখানে বলা হয় ত্রিপুরায় ডেলী ৫০ টন কাগজ উৎপাদন করার ক্ষমতা আছে। বন বিভাগ থেকে আইটেম ওয়াইজ সেটা করতে পারত। কিন্তু ত্রিপুরার সরকার তার গাফিলতির জন্য এটা করতে পারেনি। আমরা শুনেছিলাম ইণ্ডাষ্ট্রীয়াল এষ্টেট কুমারঘাটে সেটা করা হবে। কিন্তু এটা নেফাতে দিয়ে দেওয়া হল। এখন ত্রিপুরা থেকে বাঁশ নেফাতে চলে যাচ্ছে, সেখানে পেপার মিল হয়েছে। সরকার চেষ্টা করলে কিছু লোককে প্রভাইড করতে পারতেন। আর বিশেষ করে সদর দক্ষিণাঞ্চলে সাব্রুম বিলোনীয়া ইত্যাদি এলাকার গুড় তারা বিক্রি করতে পারে না। বছরের পর বছর পড়ে থাকে। অথচ কৃষকেরা তার প্রডাকশান করে দাম পায় না। এই সাধারণ জিনিষটা যদি ষ্টেট সেকটরে নাও পারেন, প্রাইভেট সেকটরে আলাপ আলোচনা করে ত্রিপুরার মধ্যে তারা একটা শিল্প বসাতে পারেন এবং একদিকে আমরা ত্রিপুরার জিনিষ পেতাম অন্যদিকে কৃষকেরা বাঁচত। কিন্তু সেই দিকে তারা যাবে না। আর জুট ত্রিপু-রাতে কম উৎপাদন হয় না। এটা দিয়ে ত্রিপুরায় একটা জুট মিল করতে পারত। তা করলেও ত্রিপুরার কিছু মানুষ প্রভাইড হতে পারত। কিছুদিন আগে মৌমাছি পালন করার জন্য চেষ্টা করা হয়। তার ষ্টাফও আছে। এই সমস্ত ব্যাপারে বেশ টাকা পয়সা খরচ করা হয়। কিন্তু এখন আর সেই জিনিষ নাই। কি যে আছে আর কি যে নাই এটা ইণ্ডাষ্ট্রী ডিপার্টমেণ্টই বলতে পারেন। কাজেই এই দিক দিয়ে ইণ্ডাষ্ট্রী ডিপার্টমেণ্ট যাতে ত্রিপুরার উন্নতি করতে পারেন সেই দিকে না গিয়ে রুলিং পার্টির মিনিষ্টাররা যারা এইগুলিকে চালান তারা এটাকে একটা প্রহসনে পরিণত করে চলেছেন। কাজেই এইদিক দিয়ে আজকে ইণ্ডাষ্ট্রী যে ডিপার্ট-মেণ্ট ত্রিপুরার উন্নতি অগ্রগতির ক্ষেত্রে তার একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে, সেই ডিপার্টমেণ্টেকে কর্তৃপক্ষ অর্থাৎ মিনিষ্টাররা যারা এইগুলি চালান, তারা একটা প্রহসনে পরিনত করেছেন এবং কিভাবে লুঠের কাজে লাগান যায়, সেইভাবে এটাকে ট্রিট করেছেন। এইভাবে বছরের পর বছর লক্ষ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ রাখা হয়, ত্রিপুরার জনসাধারণকে মিনিষ্টাররা বলে থাকেন বছরের প্রথমে, কিন্তু কার্যত: বছর যখন শেষ হয়ে আসবে তখন আমরা দেখতে পাই কিছুই হচ্ছে না। সমস্ত ইণ্ডাষ্ট্রীয়েল এস্টেটগুলি দেখলেই বুঝা যাবে। অরুন্ধুতিনগর এস্টেটের

সমস্ত মেশিন ইত্যাদিতে আজকে মরীচা ধরে গেছে, সেগুলি আজকে পরিত্যক্ত অবস্থায় আছে। এখানে ছোট ছোট শিল্প যেগুলি প্রাইভেটলী রান করছে, সেগুলিকে সরকার থেকে কোন প্রটেকশান দেওয়ার ব্যবস্থা নেই। সেগুলিকে যদি প্রটেকশান দেওয়া হত তাহলে সেগুলি টিকতে পারত এবং কারখানাগুলি চলতে পারত কিন্তু সেই দিক থেকে সরকারের কোন ব্যবস্থা নেই। যার ফলে অরুন্ধুতিনগর ম্যাচ ফ্যাক্টরীটা আজকে টিকিয়ে রাখা কঠিন হয়ে দাঁড়িয়েছে, অর্থাৎ বাইরে থেকে যে ম্যাচ এখানে আসে তার সংগে কম্পীট করে উঠা তাদের পক্ষে সম্ভবপর হচ্ছে না। সেইদিকদিয়ে সাবসীডি দিয়ে, কাঠগুলি সস্তায় সাপ্লাই দিয়ে যেভাবেই হউক ঠিক ঠিক ভাবে যাতে ইণ্ডাস্ট্রীগুলি চলতে পারে সেই ব্যাবস্থা করা দরকার, কিন্তু সরকারের সেই ব্যবস্থা নেই। যারা ব্যক্তিগত ইন্টারেস্ট নিয়ে ইণ্ডাস্ট্রী গড়ে তুলতে চান, মিনিষ্টাররা সেইদিকে কোন উৎসাহ দেখান না বা প্রটেক্শানের ব্যবস্থা করেন না। সরকারীগত ভাবে যেগুলি আছে, সেগুলির থেকে প্রাইভেটলী রান যেগুলি করে যেমন তীর্থময়ী এলুমিনিয়াম ফ্যাক্টরী ইত্যাদি তবুও কিছুটা ভাল ভাবে চলে, কিন্তু সরকারী ভাবে ষ্টেট সেক্টারে যেগুলি আছে সমস্তগুলিই আজকে মরীচা ধরে আছে এই হল অবস্থা। কাজেই ইণ্ডাস্ট্রীর নামে বছর বছর লক্ষ লক্ষ টাকা রাখা হয়, এবারও মোটা টাকা রাখা হয়েছে, কার্যতঃ কি হবে? একটা কথা আছে যে মেয়ের খোঁপা দেখলে জামাই যে লায়েক বুঝা যায়। এখানে ৩৬ লক্ষ ২০ হাজার টাকার ব্যয় বরাদ্দ আছে, ঠিকই, দেওয়াও হবে, অনেক লক্ষ লক্ষ টাকা খরচ হবে কিন্তু কার্যতঃ কতদূর হবে সেটা সন্দেহ আছে। কথায় কতকগুলি রঙ্গীন চিত্র তুলে ধরা যাবে কিন্তু মিনিষ্টাররা যারা সরকারী ক্ষমতায় আছেন, যাদের নেতৃত্বাধীনে, তত্বাবধানে ত্রিপুরার মধ্যে ইণ্ডাস্ট্রী গড়ে উঠা অসম্ভব। এইভাবে শুধু ব্যয় বরাদ্দ এর অপচয় ছাড়া কিছুই হওয়ার নয়, একথা বলেই আমার কাটমোশানের পক্ষে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :—শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে ডিমাণ্ড নাম্বার—২০— ইণ্ডাষ্ট্রি-এর উপর যে ৩৬ লক্ষ ২০ হাজার টাকা রাখা হয়েছে। আমাদের ত্রিপুরার অর্থনৈতিক যে সংকট, সেই সংকটকে যদি দূর করতে হয়, তাহলে পরে এই যে টাকা তাতে কিছুই হবে না বলে আমার মনে হয়। কারণ আমরা দেখছি যে ত্রিপুরাতে একমাত্র শিল্প যদি থাকে, সেটা হচ্ছে চা শিল্প। আর ছোটখাট শিল্প যা আছে, সেগুলি ব্যক্তিগত ভাবে আছে এবং ছিন্নভিন্ন অবস্থায় আছে। কাজেই সেইদিক থেকে প্রথমে আমরা যদি আমাদের শিল্পকে উন্নতি অগ্রগতি করতে চাই তাহলে পরে যে বাগানগুলি আছে, সেগুলির উন্নতি করা দরকার। কোন কোন বাগান দেখি যে অচল হয়ে গেছে, তার জন্য বাধ্য হয়ে সেই বাগানগুলি বন্ধ করতে হয়েছে। কারণ তারা মজুরের মজুরী দিতে পারছে না, বোনাস দিতে পারছে না, প্রভিডেন্ট ফাণ্ড দিতে পারছে না, বিভিন্ন ধরণের কেস্ সেখানে আছে। তারপর শ্রমিকদের যে ঘরবাড়ী করে দেওয়া সেটা দিতে পারছেনা, অতএব সেগুলি আজকে

উঠিয়ে দিতে বাধ্য হচ্ছে। কাজেই সেইদিক দিয়ে ত্রিপুরার যে প্রধান শিল্প চা, সেটাকে যদি বাঁচাতে হয়, তাহলে পরে সেই সমস্ত বাগান যেগুলি অচল হয়ে গেছে, সেইগুলিকে সরকারী দায়িত্বে আনার জন্য বিশেষ দৃষ্টি দেওয়া দরকার বলে মনে করি। আর এছাড়া অনেক লোন অনেকে নিয়েছেন, ইণ্ডাষ্ট্রি করার জন্য, শিল্প করার জন্য। কিন্তু খোয়াই একটা স' মিল করার জন্য লোন নেওয়া হয়েছে, সেটা যে কি হয়েছে, আজ পর্যন্ত জানা যায় নাই। কাজেই যে সমস্ত ছোট, মাঝারি শিল্প ব্যক্তিগত ভাবে গড়ে উঠেছিল, সেগুলি আজকে অচল হয়ে গেছে। আমরা যদি শহরের ছোটখাট শিল্পগুলির দিকে লক্ষ্য রাখি, তাহলে বিড়ি শিল্প যে একটা আছে, আজকে দেখি যে পাতার অভাবে সেখানে উপযুক্ত পরিমাণ কাজ না থাকায়, বিড়ি সেখানে কম হচ্ছে। যদি তাকে বেশী করে সরকার থেকে লোন দেওয়া হয়, তাহলে তারা বেশী করে উৎপাদন করতে পারে। তারপর দেখছি যে ছাঁতার বাট'এর কারখানা, সেখানে একটা দুর্নীতি চলছে। সেইগুলি তদন্ত করে—যেখানে এই ছাঁতার বাটের চাহিদা ভারতবর্ষের সর্বত্র চাহিদা আছে, সেই শিল্পকে আরও বেশী করে লোন দিয়ে যাতে কারকানা ঠিক ঠিকভাবে গড়ে উঠতে পারে তার দিকে সরকার পক্ষ থেকে চেষ্টা করা উচিত। আর এছাড়া এখানে যে ম্যাচ ফ্যাক্টরী আছে, সেই ম্যাচ ফ্যাক্টরীর মধ্যে অনেক টাকা প্রয়োজন, সেইদিক থেকে এখানে যে টাকা রাখা হয়েছে, সেটা খুবই অল্প, আরও যাতে বেশী করে টাকা রাখা হয়, তার জন্য আমি এখানে মাঝারি শিল্পে ব্যয় বরাদ্দের অভাব, এই কথাটা এখানে এনেছি।

আর গ্রামীন শিল্প গঠন করার জন্য অনেক কিছু দিয়ে থাকেন। বিশেষ করে আমাদের গ্রামগুলিতে পঞ্চায়েত-এর মাধ্যমে সেইগুলি দেওয়া হয়ে থাকে। সেখানে ছোট ছোট কাঠের কারখানা বা তাঁত শিল্প যেগুলি আছে সেগুলি দেখলেই দেখা যাবে কোন জায়গায় কতটুকু উন্নত হয়েছে। কাজেই সেইদিকে এইসব ছোট ছোট শিল্পগুলিকে লোন দেওয়া দরকার। বিশেষ করে আমরা রাস্তার আশেপাশে শহরের মধ্যে দেখতে পাই যে সাইকেল এবং মোটরগাড়ী রিপেয়ারের জন্য কারখানা উঠেছে, সেইগুলিকে উপযুক্ত পরিমাণ লোন দিয়ে বাঁচিয়ে রাখার জন্য তার কোন প্রভিশন আমি এই বাজেটে দেখতে পাচ্ছি না। যদি এগুলিকে লোন দিয়ে আরও জোরদার করা যেত, তাহলে পরে শিল্প আরও এখানে উন্নতি হত এবং আমাদের যে অর্থ-নৈতিক সংকট আছে, সেটাও আমরা কিছুটা অতিক্রম করতে পারতাম।

আমরা বহু বৎসর ধরে ত্রিপুরায় বড় শিল্প হবে বলে শুনে আসছি কিন্তু আজ পর্যন্ত সেগুলি যে কি হল বুঝতে পারছি না। আমরা যখন অল ইণ্ডিয়া টুরে গিয়েছিলাম তখন ইণ্ডাষ্ট্রি মিনিষ্টার বললেন যে আমরা তো তোমাদের শিল্প গড়ার জন্য টাকা মঞ্জুরী দিয়েছি, কুমারঘাটে একটা বড় শিল্প গড়ে উঠার কথা ছিল, কিন্তু সেখানে কি শিল্প হল, সেটা প্রত্যেকের জান দরকার। কোথায় সেই শিল্প হল আমরা জানিনা। এটা কি মাননীয় মন্ত্রীদের বাড়ীর মধ্যে হয়েছে? কাজেই সেইদিকে ত্রিপুরাতে শিল্প না গড়ে উঠার একমাত্র কারণ

হচ্ছে এইজন্য যে টাকা থাকে, সেগুলিকে স্মাগলিং করা হয়। কাজেই সেইদিকে একটা তদন্ত হওয়া দরকার, সরকার পক্ষ থেকে তাদের একটা ব্যবস্থা নেওয়া দরকার, যারা এইরকম দুর্নীতি করেন, তাদের সরকার পক্ষ থেকে শাস্তির ব্যবস্থা করা দরকার বলে আমি মনে করি। কাজেই সেদিক থেকে এই সমস্ত শিল্প গড়ে না উঠার জন্য আমাদের রুলিং পার্টির যারা দুর্নীতি করছেন তার জন্য সরকার পক্ষ থেকে একটা তদন্ত করার ব্যবস্থা করার প্রয়োজন আছে বলে আমি মনে করি। আর সেজন্যই মাঝারী শিল্প গঠনের জন্য ব্যয় বরাদ্দের অভাব, এই কথাটা আমি এখানে উল্লেখ করছি। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—স্পীকার স্যার, ডিমাণ্ড নাম্বার ২০-তে যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে তাকে আমি সমর্থন জানাই এবং বিরোধী দলের কাট মোশান গুলির আমি বিরোধীতা করছি। আমার কথা হল ইণ্ডাষ্ট্রি আমাদের ত্রিপুরাতে ডেভেলাপ করেনি, এটা অনস্বীকার্য্য এবং এজন্য আমরা বাস্তবিকই দুঃখিত যে ত্রিপুরাতে বিভিন্ন ইণ্ডাষ্ট্রির ভবিষ্যৎ উজ্জল থাকা সত্বেও এখানে কোন ইণ্ডাষ্ট্রি ডেভেলাপ আমরা করতে পারিনি। আমরা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় গিয়েছি এবং দেখেছি বিশেষ করে কেরেলাতেও আমরা দেখলাম যে সেখানে ছোটখাট ইণ্ডাষ্ট্রি আছে যেগুলি নাকি আমাদের ত্রিপুরাতে গড়ে উঠার সম্ভাবনা রয়েছে, যেমন ক্যাসোনাট প্রসেসিং। কাজু বাদাম চাষ করবার জন্য আমাদের কৃষকদের উৎসাহিত করা হয়েছিল এবং এখানে কোন কোন জায়গাতে বেশ কাজু বাদামের চাষ হয়েছে, কিন্তু সেগুলি প্রসেসিং-এর অভাবের দরুন আজকে আর আমাদের কৃষকেরা ততটা উৎসাহিত হচ্ছে না এবং যারা আগে কাজু বাদামের চাষ করত তারা আজকে নিরুৎসাহিত হয়ে গেছে, তারা আর সেটার চাষ করতে আগ্রহ প্রকাশ করছেন না। তার কারণ হচ্ছে সেটার চাষ করে দাম পাওয়া যাচ্ছে না এবং অন্য ভাবে সেগুলিকে কাজে লাগানো যাচ্ছে না বা তারা সেটাকে কোথাও বিক্রি করতে পারছে না। এই স্মলস্কেল ইণ্ডাষ্ট্রির আর একটা জিনিষ আছে, সেটা হল নারকেলের ছোলার রসি, এটাও একটা ছোটখাট ইণ্ডাষ্ট্রি এবং এটা আমাদের ত্রিপুরাতে গড়ে উঠার সম্ভাবনা আছে এবং এই নারেকেলের ফলনও আমাদের ত্রিপুরাতে এখন কোন কোন জায়গাতে বেশ ভালই হচ্ছে। কাজেই এদিকে যদি আমাদের ম্যানপাওয়ারকে কাজে লাগাতে হয় আজকে যেভাবে আমাদের ত্রিপুরাতে বেকারের সংখ্যা বাড়ছে ইণ্ডাস্ট্রী করে যদি তাদেরকে আমরা কাজে লাগাতে না পারি, তাহলে আজকে ত্রিপুরাতে বেকারদের যে একটা অবস্থা, কিছুতেই আমরা ত্রিপুরার বেকারদের বেকারত্ব দূর করতে পারব না। এখানে মাননীয় সদস্য অঘোর বাবু একটা ইণ্ডাষ্ট্রীর কথা বলেছেন, সেটা হল কাঠাল দিয়ে মদ তৈরী করার যে একটা স্কীম সি, আর ভট্টাচার্য্য দিয়েছিলেন, সেটা আর এখন নেই। এই বিষয়ে চিন্তা করে দেখার অনেক কিছু আছে। কারণ আমাদের ত্রিপুরাতে অনেক কাঠাল-এর ফলন হয় এবং এই কাঠালটা দিয়ে আমরা কোন ছোট ইণ্ডাষ্ট্রী করতে পারি কিনা এটা আমাদের ভেবে চিন্তে ঠিক করতে হবে। কিন্তু কথাটা হল ভাবতে আর চিন্তা করতে আমাদের কত সময় লাগবে, সেটাও আমাদের চিন্তা করার মতো দিন এখন এসেছে। কাজেই ভাবতে এবং

চিন্তা করতে যদি আমাদের সময় চলে যায় তাহলে আমরা যখন আমাদের সেই সব ইণ্ডাষ্ট্রী গড়ে তুলব, সেটা ত্রিপুরা বাসীর একটা চিন্তার কারণ হয়ে উঠেছে। এখানে আছে হ্যাণ্ড-লুম ইণ্ডাষ্ট্রী। এই হ্যাণ্ডলুম ইণ্ডাষ্ট্রী যেটা নাকি আমরা বিভিন্ন জায়গাতে দেখছি, এর জন্য বিশেষ কোন ক্যাপিটেল-এর দরকার হয় না এবং সরকার থেকেও খুব বেশী ক্যাপিটেল দেওযার প্রয়োজন নেই। এর মধ্যে স্বল্প পুঁজি খাটিয়ে আমরা ত্রিপুরাতে তাঁত শিল্পের প্রসার করতে পারি। কিন্তু এই দিয়ে যে কিছু ত্রিপুরাতে হচ্ছে না, সেটা আমি স্বীকার করি না। তথাপি আজকে যারা ইণ্ডিভিজুয়েলী তাঁত শিল্পের মধ্যে আছে তাদের কথা বাদ দিলেও যারা নাকি কো-অপারেটিভ সোসাইটি করে এই শিল্পকে বাঁচাবার চেষ্টা করছেন, তাদের কথা আমাদের চিন্তা করা দরকার। তার কারণ হচ্ছে, তারা আজকাল র-মেটারিয়েলসের অভাবে প্রচুর পরিমাণে উৎপাদন করতে পারেনা। আমাদের ত্রিপুরাতে এর র-মেটারিয়েলসের খুবই অভাব এবং সরকার থেকে যে কিছু কিছু দেওয়া হচ্ছে না, সেটা আমি বলছি না, কিন্তু কথাটা হল আমাদের যা প্রয়োজন তার তুলনায় খুব কম দেওয়া হচ্ছে। এবারে যে অবস্থার উদ্ভব হয়েছে, শুধু এবারে নয় আরও একবারও হয়েছিল—সেটা হল কামান চোমুহনীতে ত্রিপুরা সরকারের যে সেলস এ্যাম্পোরিয়াম আছে, তার মধ্যে ত্রিপুরার তাঁত শিল্প সমবায় সমিতির যে সব উৎপাদিত দ্রব্যাদি আছে, সেগুলি রাখা হয়, কিন্তু সেটা পুড়ে গিয়ে তাদের যেসব উৎপাদিত দ্রব্য আছে সেগুলিও পুড়ে গেছে বা লুঠ হয়ে গেছে। কিন্তু সেই সব সমবায় সমিতিগুলির ক্যাপিট্যাল কত? তারা কারা? তারা কোথায় থেকে এই সব কাজ করছে? তারা হল গ্রামের লোক, গরীব লোক তাদের চেষ্টায় সেখানে কো-অপারেটিভ গুলি চলছে এবং সরকার তাদেরকে একটা ক্যাপিট্যাল দিচ্ছে। এই যে তাদের পুঁজির, এই পুঁজি বিনিময়ে যা কিছু তারা উৎপাদন করছে তার সেগুলি ঐসেলস এ্যাম্পোরিয়ামে রেখে সেগুলি বিক্রি করছে, এটা তাদের মেইন সেন্টার এবং এখান থেকে বিভিন্ন সাবডিভিশনে যেমন উদয়পুর সাব্রুম, বিলোনীয়া প্রভৃতি জায়গাতে যে সাব সেন্টারগুলি আছে সেখানে পাঠানো হয় বিক্রি করার জন্য। তাদের হাজার হাজার টাকার শিল্পজাত দ্রব্য সেখানে ছিল এবং সেগুলি পুড়ে ছাই হয়ে গেছে এবং এখন পর্যন্ত তারা কোন সাহায্য পাচ্ছে না। এতে করে তাদের আজ বসে যাওয়ার উপক্রম হয়েছে। আমি এই সম্পর্কে এই হাউসে বারব র বলেছি, কিন্তু কোন ফলই হচ্ছে না। তবে আমি জানি যে আমাদের মিনিষ্টার লেবেলে একটা কমিটি ফর্ম করা হয়েছে এবং সেই কমিটি ফর্ম করে অনতিবিলম্বে একটা তদন্ত করে তাদেরকে কিভাবে সাহায্য দেওয়া যায় বা কি ভাবে লোন দেওয়া যায় বা কি ধরণের রিলিফ দেওয়া যায় বা তাদেরকে মেটারিয়েল দিয়ে সাহায্য দেওয়া যায় সেই সম্পর্কে একটা বিবরণ সেই কমিটির আছে। কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় যে আজকে ৫/৬ মাস হল তাদের কোন সাহায্য দেওয়া হচ্ছে না। সেজন্য আমরা আজকে যখন তাঁত শিল্পগুলির দিকে তাকাই তখন দেখি যে তারা মৃতপ্রায় হয়ে যাচ্ছে এবং তারা দিনের পর দিন নিরুৎসাহিত হয়ে পড়ছে। আজকে কেন মানুষ দিন মজুরীর কাজ করে? একদিনে একখানা কাপড় বুনে ৫।৬ জন যার পোষা আছে সে তাদেরকে খাইয়ে পরিয়ে বাঁচাতে হচ্ছে। কাজেই এই ক্ষেত্রে যদি আমরা এই সমবায়

সমিতিগুলির দিকে নজর না দেই তাহলে তাদের উন্নতি তো দূরের কথা তারা ধ্বংসের পথে চলে যাবে।

আর একটা জিনিষ হল মৃত শিল্প, এটাও একটা স্মল স্কেল ইন্ডাস্ট্রী। আমরা দেখেছি যে খয়েরপুরে একটা মৃত শিল্প সমবায় সমিতি আছে, সেখানে কুমার যারা আছে, তারা এক জায়গাতে মিলিত হয়ে মাটি দিয়ে চুঙার মত একটা জিনিষ তৈরী করত, সেটা দিয়ে আমাদের ছোটখাট রাস্তাগুলির উপর কালভার্টের কাজ চলত, এবং সেটা দেখতেও বেশ সুন্দর ছিল। কিন্তু আমরা আর এখন তাদেরকে কিছু দিতে পারছিনা। ফলে ঐ মৃৎশিল্প সমবায় সমিতিটা আজ আর নেই। সেটা মৃতপ্রায় হয়ে গেছে। কেন সেটা নেই কি কারণে নেই এই নিয়ে বহুবার আলাপ আলোচনা হয়ে গেছে কিন্তু এদিকে সরকার কোন রকম উৎসাহ দেখাচ্ছেন না। তাই আজকে এগুলি আমাদের একটা চিন্তার কারণ হয়ে পড়েছে যে গ্রামীন শিল্পের উন্নতি কি আমরা করতে চাই? না কোন একটা সামান্য একটা খুঁত পেলেই সেটাকে আমরা স্তব্ধ করে দিতে চাই। আর কেলেণ্ডারিং মেশিন সম্পর্কে আমরা গতবারে দেখেছি যে এটা অরুন্ধুতিনগরে বসানো হয়েছে। কিন্তু কেলেণ্ডারিং মেশিনের যে ক্যাপাসিটি, সেটা যা কেলেণ্ডার করতে পারে সেটার যোগান দেওয়ার জন্য আজকে আর একটা জিনিষ প্রয়োজন হয়ে পড়েছে, সেটা হল বস্ত্র বা কাপড়, এটা যথেষ্ট পরিমাণে উৎপাদন করতে হবে। যেমন পাওয়ারলুম মেশিন, সেটার কথা আমরা শুনেছি, কিন্তু সেটার কাজ হচ্ছে কিনা আমরা কিছু জানি না। ঠিক ঠিক ভাবে যদি কাজ হত পাওয়ারলুমের তাহলে অনেক শ্রমিক কাজ পেত এবং ক্যালেণ্ডারিং মেশিনের যথেষ্ট খোরাক হত। কিন্তু আজকে দেখা যায় সেটাও কি অবস্থায় পড়ে আছে তারও কোন ঠিক ঠিকানা নাই। যাই হোক মাননীয় অধ্যক্ষ মহোদয়, কতক্ষণ বলব?

**মিঃ স্পীকার** :—আর পাঁচ মিনিট বলুন।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—আর একটা জিনিষ আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে তাঁত শিল্প জাত দ্রব্য উৎপাদন করা এবং তার বাজার সৃষ্টি করা। বাজার সৃষ্টি করাও একটা মস্ত বড় প্রয়োজন। আজকে ত্রিপুরার বাইরে থেকে যে সমস্ত হ্যাণ্ড-লুম কাপড় আসছে সেগুলি ত্রিপুরায় যে কাপড় উৎপাদন হয় তার চাইতে দাম অনেক কম। তার কারণ র' মেটেরিয়ালসের দাম বেশী, তার কারণ বিভিন্ন জায়গাতে আমরা বাজার সৃষ্টি করতে পারিনি। আমাদের অন্যান্য জায়গায় বাজার সৃষ্টি করা তো দূরের কথা আমাদের ত্রিপুরায় আমরা দেখেছি যেমন মহারাজগঞ্জ বাজারে তাঁতের কাপড় বিক্রির জন্য একটা জায়গা ঠিক করে দেওয়া দরকার। আমরা প্রশ্ন করেছি, বলেছেন যে এখন তার দরকার নাই। কিন্তু তাদের সুযোগ সুবিধা বিক্রির জন্য যদি না দেওয়া হয় তাহলে তারা কি করে কাপড় উৎপাদন করবে এবং তাঁত শিল্পিরা বাঁচবে কি করে সেই প্রশ্ন আসে! সে জন্য বাজার সৃষ্টি করা দরকার। কিন্তু মহারাজগঞ্জ বাজারে একটা স্থান ঠিক হয়েছিল। কিন্তু আমরা শুনেছি

তাদের সেখানে বিক্রি করতে দেওয়া হয় নি। তাদেব স্থান দেওয়া হয়নি। সেটা কেন দেওয়া হয়নি, দরখাস্ত, আবেদন নিবেদন করার পরেও সেটা করা হচ্ছে না। তাহলে কি আমরা মনে করব যে হ্যাণ্ডলুম ইণ্ডাষ্ট্রী, স্মল স্কেল ইণ্ডাস্ট্রীজ সেগুলির উন্নতি করার জন্য কিছুটা অবহেলা বা একটা অনাগ্রহ পরিলক্ষিত হচ্ছে। তার জন্য আমি বলছি মাননীয় অধ্যক্ষ মহোদয় যে ত্রিপুরার বড় বড় শিল্পের কথা নাই বললাম, তাঁত, স্পিনিং মিল পেপার মিল, প্লাইউড কারখানা ইত্যাদির কথা নাই বললাম, এই যে ছোটখাট ইন্ডাস্ট্রীগুলি, সেগুলির দিকে পর্যন্ত আমরা নজর দিতে পারছিনা যার জন্য গ্রামীন জনসাধারণকে শক্ত করে তুলবার আমাদের যে প্রচেষ্টা সেটা ব্যর্থ হচ্ছে। তার জন্য আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে সংশ্লিষ্ট ডিপার্টমেন্ট এবং মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে আমাদের বড় গুলির কথা না ভাবলেও ছোটগুলির কথা চিন্তা করতে হলে আমাদের গ্রামের জনসাধারনের মধ্যে যে কামার আছে, যেমন ব্ল্যাক স্মিথ, কার্পেন্ট্রি সেগুলির দিকে নজর দেওয়া দরকার। কাজটা ছোট হলেও আমি এটা ইমপোর্টেন্ট বলে মনে করব, যেমন গ্রামে যে কামার আছে কার্পেন্টার আছে তাদিগকে কিছুটা সাহায্য দেওয়া দরকার। তাদের অবশ্য তা দেওয়াও হয়। কিন্তু যারা এনটাইটেল তারা আগে নিজেরা খরচ করে জিনিষ পত্র কিনে তারপর ভাউচার দেখালে পরে তাকে টাকা দেওয়া হয়। এটা কি রকম? গ্রামের একজন সামান্য কার্পেন্টার, সে ডেলী ৩।৪ টাকা রোজগার করে। সে ১২৫ টাকা বা ১৫০ টাকার জিনিষ আগে কি করে কিনবে? তার অর্থ কি তাদের এই টাকা থেকে ডিপ্রাইভ করা? সেজন্য আমার কথা হল যে তাদের কাইন্ডসে অথবা ক্যাশে সেই সাহায্যটা দেওয়া হোক। তা না হলে পরে তারা কোন দিন জিনিষ কিনতে পারবেনা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার সময় বোধ হয় শেষ হয়ে গেছে। তাই আমি আর বলছিনা। এই ডিমাণ্ডকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—স্পীকার, স্যার, আজকে আমি হাউসে ইন্ডাস্ট্রির যে ডিমাণ্ড সেই ডিমাণ্ডকে সমর্থন করে কয়েকটা বক্তব্য রাখছি। কারণ সমর্থন আমাদের করতেই হবে। কারণ এই বাজেটের সাথে আমাদের কতখানি সম্বন্ধ আমি সেটা পূর্বেই বলেছি। তবে এই বাজেটকে আমাদের গ্রহণ করতেই হবে. ইট ইজ ইমপোজিশান। এই ইণ্ডাস্ট্রীতে আমরা দেখতে পাই প্লেনে ১৪,১৭,০০০ টাকা, আর নন-প্লেনে ২২,০৩,০০০ টাকা। মোট ৩৬,২০,০০০ টাকা ধরা হয়েছে। মাননীয় স্পীকার স্যার, আজকে যখন আমরা ইন্ডাস্ট্রী আলোচনা করছি তখন প্রথমেই আমার এই কথাটা মনে পড়ছে যে বেকার সমস্যা যে ভাবে দিনের পর দিন বাড়ছে এবং ত্রিপুরার এমপ্লয়মেন্ট একচেঞ্জে বেকারের সংখ্যা যেখানে ২২,০০০ এর উপর চলে গেছে, তারপর আনরেজিষ্টার্ড বেকার বোধ হয় সমান সমান হবে। কাজেই তার জন্য আমাদের ত্রিপুরার ইন্ডাস্ট্রী দরকার কারণ লোক সংখ্যা দিনের পর দিন বাড়ছে। এগ্রিকালচারের দিক দিয়ে তাদের জমিও আর দেওয়া সম্ভব নয়, কারণ সেটাও সীমিত। কাজেই সেই অবস্থার আমাদের ত্রিপুরাকে এগ্রি বেজড ইন্ডাস্ট্রীর

উপর বাঁচতে হবে ঐবং সেই দিকে আমরা কতদূর এগিয়েছি সেটা পরে আলোচনা করব। তারপর আজকে পত্রিকায় আমরা দেখেছি যে আমাদের রাষ্ট্রপতি টোটেল এম্প্লয়মেন্টের কথা বলেছেন। আমরাও সেটা চাই। কিন্তু ত্রিপুরার ইন্ডাস্ট্রী যে ভাবে চলেছে, যদি সেটাই সত্যি হয় তাহলে টোটেল এমপ্লয়মেন্ট দূরের কথা একটা ফ্রাকশান্যাল এমপ্লয়মেন্ট হবে কিনা সন্দেহ। আমরা দেখেছি আমাদের মাননীয় লেফটেনান্ট গভর্ণর যখন ভাষণ দিলেন সেই ভাষণের মধ্যে আমরা দেখলাম যে প্লাইউড, গ্লাস ফ্যাকটরী, এইসব তৈরী হচ্ছে এবং সাইজিং এবং ক্যালেন্ডারিং প্ল্যান্ট ইত্যাদি ৭০ ৭১ এর মধ্যে হবে। এর প্রস্পেক্ট গুড। কিন্তু যখন বাজেট দেখলাম এবং তারপর তার হেডে যে খরচ দেখলাম তখন আমার এই কথাই মনে হয় যে এই ভাষণের পর ইলুসান থেকে ডিসিল্যুসান হয়েছে। কারণ ত্রিপুরার যে বাজেট ধরা হয়েছে, আমরা যখন একটা একটা করে বিচার করব তখন আমরা দেখছি যে ত্রিপুরার এই যে স্মল ইণ্ডাস্ট্রীর কোন সম্ভাবনা নাই। স্মল ইণ্ডাস্ট্রী বলতে আমি চাই যে ইদানিং আমি পত্র পত্রিকায় দেখেছি যে ২৫ লক্ষ টাকা কেপিটাল লাগে স্মল স্কেল ইণ্ডাস্ট্রী করতে। আর মাননীয় এক সদস্য কাট মোশন এনেছেন মাঝারী ইণ্ডাস্ট্রীর জন্য। সেটা আমি সমর্থন করতে পারছিনা। কাজেই এটা বিরোধিতা করা ছাড়া উপায় নাই। কারণ স্মল স্কেল ইণ্ডাস্ট্রী যেখানে ২৫ লক্ষ টাকা লাগে সেই স্মল ইণ্ডাস্ট্রীর চেহারাই ত্রিপুরায় নাই। তার কারণ আমাদের যে ইণ্ডাস্ট্রী ডিপার্টমেন্ট আছে তার কোন ইণ্ডাষ্ট্রী করবার ইচ্ছা বা বাসনা নাই। তারা ত্রিপুরায় আছেন ইণ্ডাষ্ট্রী ডিপার্টমেন্টকে আঁকড়ে ধরে একটা চকের বজায় রাখার জন্য। আর কোন কাজ এটার হচ্ছে না বলেই ত্রিপুরায় ইণ্ডাস্ট্রী গড়ে উঠছে না। অথবা তারা যদি ইণ্ডাস্ট্রী করতে চায় অন্যান্য ডিপার্টমেন্ট থেকে তারা কোন সহযোগিতা পায় না বলেই ইণ্ডাস্ট্রী ত্রিপুরায় গড়ে উঠে না। কারণ আমরা দেখছি যে যদি ইণ্ডাস্ট্রী গড়ে তুলতে হয়, যেকোন জায়গায় হউক প্রথম অবস্থায় কতকগুলি ষ্টেপ নিতে হয়, সেটা হচ্ছে প্রাইভেট সেক্টারে এবং পাবলিক সেক্টারে। পাবলিক সেক্টারে নেই বললেই হয়, এবং প্রাইভেট সেক্টারে যদি করতে হয়, তাহলে প্রাইভেট পারটিগুলিকে ইনফরম করতে হয়, তাদের কতগুলি সিকিউরিটি দিতে হয়, ইনসেন্টিভ দিতে হয়, সেগুলির ত্রিপুরাতে সম্পূর্ণ অভাব, আমরা এই বাজেট প্রভিশনে এবং বাজেট বক্তৃতায় তা দেখতে পাচ্ছি। প্রথমতঃ দেখা যায় যে এখানে শিল্প করতে হলে, একটা ফিনান্স এবং ডেভলাপমেন্ট করপোরেশন থাকা দরকার এবং যদি ইনডাষ্ট্রি গড়ে তুলতে চাই, তাহলে তাকে দিতে হবে, ডেভলাপমেন্টের জন্য মেশিনারীর সুযোগ সুবিধা দিতে হবে, তাকে লোনের সুযোগ সুবিধা দিতে হবে, এবং তার বিল্ডিং-এর জন্য তাকে পাবলিসিটি হেল্প করতে হবে। তারপর র' মেটেরিয়্যালস স্টোর থাকতে হবে, এক্সপোর্ট—ইমপোর্ট কোরপোরেশন থাকা দরকার। কেন দরকার কারণ আজকে স্পিনিং মিলই বলুন, প্লাইউড ফ্যাক্টরীই বলুন, কিংবা সেরিকালচার, গ্লাস ফ্যাক্টরীই বলুন আর সিরামিক ফ্যাক্টরীই বলুন, আজকে ফরেন এক্সচেঞ্জ দরকার হয়, এবং তার জন্য সেগুলি ইমপোর্ট করা কিংবা আদার ইনডিজেনাস যা আছে, সেগুলি প্রায়রিটি পাওয়ার জন্য প্রচেষ্টা করা দরকার। এবং মেশিনারী পারচেজ করার সুযোগ যাতে পাওয়া যায়, তার

জন্য একটা ইমপোর্ট করপোরেশন ইনডাষ্ট্রি থাকা দরকার। ২য় ৩য় হচ্ছে এক্সপোর্ট মার্কেট সৃষ্টি করা দরকার। এমনকি স্মল স্কেল ইনডাষ্ট্রি যে আছে, তার জন্যই মার্কেটিং ফেসিলিটির দায় দায়িত্ব সরকারকে নিতে হবে কিন্তু সেই দিক থেকে ত্রিপুরায় তার অভাব। একটা ইন-ডাস্ট্রিয়েল ডেভলাপমেন্ট করপোরেশান এখানে গড়ে উঠেছে, এই করপোরেশানের কি যে অবস্থা আমরা জানিনা এবং তার রিপোর্টের মধ্যে দিয়ে পরিস্কার হয়ে আসেনি। তারপর আমার বক্তব্য হচ্ছে এখানে আমরা যে দেখছি যে ইনডাস্ট্রিগুলি একজিস্টিং আছে, সেগুলির মধ্যে প্রধান হচ্ছে টি ইনডাস্ট্রি। এই টি ইনডাস্ট্রি সম্পর্কে এই হাউসে প্রশ্নোত্তরে আমরা জানতে পেরেছি যে এখানে ৫২টি চা বাগান ত্রিপুরায় আছে এবং মাননীয় লেফটানেন্ট গভর্ণরের ভাষণে তিনি বক্তব্য রেখেছেন—It is an important Industry in Tripura Which employed 20 thousand workers. It is import nt Industry no doubt. But it is deteriorating. It is dying industry and not developed industry in Tripura. কেন একথা বলছি, তার কারণ হচ্ছে আপনারা যদি স্টেটিস্ট্রীক্স নেন, বা ডাটা নেন, তাহলে দেখবেন ১০/১৫ বৎসর পূর্বে এগুলির যে চেহারা ছিল, আস্তে আস্তে সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে। এই ৫২টি গার্ডেনের মধ্যে ১০/১২টি বাগান ছাড়া আর কোন বাগান আছে বলে আমি স্বীকার করিনা। তার দুইটি কারণ আছে, একটি হচ্ছে আমাদের সার্ভে সেটেলমেন্ট বাড়ীতে বাড়ীতে, ব্যক্তিতে ব্যক্তিতে, গ্রামে গ্রামে আজকে মামলা মোকদ্দমার সৃষ্টির কারণ হয়ে দাঁড়িয়েছে এবং এই ইণ্ডাষ্ট্রির সংগে একটা বিরাট শত্রুতা করেছে। ১৮টি বাগান রিটেনশান হয়েছে আউট অব ৫২। ভাল ভাল বাগান কি পরিমাণ জমি তারা রাখতে পারবে, কি জায়গা পাবে এক্সটেনশানের জন্য, তা আজকেও ঠিক করে দেওয়া হয়নি আজকে দশ বৎসর পার হয়ে গেছে। মনেনীয় স্পীকার স্যার তাই টি ইনডাস্ট্রি, তার ডেভলাপমেন্টের জন্য কোন কিছু ত্রিপুরায় কথা হয়নি এবং তার জন্য আমার মনে হয়, ইনডাস্ট্রি ডিপার্টমেন্ট-এর যে কিছু এই সম্পর্কে করনীয় আছে, সেটা তারা মনে করেন না। তারা সেখানে যান কি না আমি জানিনা। তাদের সম্বন্ধে আমি যদি শিল্প মন্ত্রীকে জিজ্ঞাসা করি যে এই টি ইনডাস্ট্রি সম্পর্কে এই ইনডাস্ট্রি ডিপার্টমেন্ট কোন সার্ভে করেছেন কি না, এবং তার রিপোর্ট কি, উনারা বলবেন যে তার কোন সার্ভে হয়নি। টি ইনডাস্ট্রিতে যেখানে ১২ হাজার ওয়ার্কার কাজ করছে, ১০ বৎসর পূর্বে সেখানে সতের হাজার ওয়ার্কার ছিল, আজকে সেটা ১২ হাজারে নেমেছে, দুই দিন পরে আরও কমে যাবে।

Mr. Speaker :—The house stands adjourned till 2 P: M. today. The Hon'ble Member Speaking will have the floor.

Mr. Dy. Speaker—I would call on Shri Promode Rn. Dasgupta to continue his speech.

**শ্রী প্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এতক্ষণ টি, ইণ্ডাষ্ট্রি সম্পর্কে আলোচনা করেছিলাম। এরপরে ডিমাণ্ড নাম্বার টুয়েন্টি ইণ্ডাষ্ট্রী সম্পর্কে বলতে গিয়ে

এই ডিমাণ্ড থেকে যে লোন দেওয়া হয় সেই সম্পর্কে কিছু বলব। এই লোন দেওয়ার জন্য ডাইরেক্টরেট অব ইণ্ডাষ্ট্রিতে একটা বোর্ড আছে এবং সেই বোর্ড প্রত্যেক বছর লোন দিয়ে থাকে। স্মল ইণ্ডাষ্ট্রীজ-এর জন্য যে লোন দেওয়া হয় সেই সম্পর্কে বলতে গিয়ে আমি বলব যে আমরা প্রত্যেক বছরে দেখছি বিভিন্ন পত্র-পত্রিকাতে এই আইটেমের উপর লোন দেওয়া হবে ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেন্ট থেকে, যারা উৎসুক তারা দরখাস্ত করলে পরে সেগুলি বিচার বিবেচনা করে লোন দেওয়া হবে এভাবে এ্যাডভারটাইজমেন্ট দেওয়া হয়ে থাকে এবং লোন পাওয়ার জন্য বিভিন্ন ব্যক্তি বা প্রতিষ্ঠান ঐ ঐ আইটেমের উপর লোন পাওয়ার জন্য দরখাস্ত করে এবং বিচার বিবেচনার পর সেই বোর্ড সেখানে লোনের টাকা দিয়ে থাকে। কিন্তু আমাদের সেই সব স্মল স্কেল ইণ্ডাষ্ট্রিগুলি কি অবস্থায় আছে? সেগুলি অনেক সময়ে বিচার বিবেচনা করা হয় না। একটা ঘটনার কথা আমি এখানে বলব, সেটা যে কি মারাত্মক ব্যাপার সেটাই আমি বলব, এই জন্য বলব যে সর্ব ভারতীয় স্মল স্কেল ইণ্ডাষ্ট্রীজ করপোরেশান যেটা আছে সেখান থেকে এবং ভারত সরকারের মিনিষ্ট্রী অব ইনফরমেশান থেকে এমন এক নির্দেশ আছে যে স্মল স্কেল ইণ্ডাষ্ট্রীজকে এনকারেজ করার জন্য সরকার থেকে যথারীতি সাহায্য দিতে হবে। এটা শুধু ত্রিপুরার ক্ষেত্রেই নয় ভারতের সমস্ত রাজ্যের ক্ষেত্রেই প্রযোজ্য। কিন্তু প্রেকটিক্যালী আমাদের ত্রিপুরাতে সেটা সব সময়ে ঠিক ভাবে কার্য্যকরী করা হচ্ছে না। যেমন আমি বলতে পারি আমাদের যেসব স্মল পেপার আছে সেগুলির সম্পর্কে। আমাদের এখানে অনেকগুলি স্মল পেপার আছে তবে তার মধ্যে আমি ৬।৭ টির নাম বলতে পারি যেমন জাগরণ, দৈনিক সংবাদ, গণরাজ এই কয়েকটি স্মল পেপার আছে, এগুলি স্মল পেপারের মধ্যে পড়ে। কিন্তু এই পেপারগুলি ঠিকমত পাবলিশ্‌ড করতে হলে তাদের নিজস্ব একটা করে প্রেসের দরকার। এবং এই প্রেসের জন্য আমি যতটুকু জানি যে দৈনিক সংবাদের এডিটার লোনের জন্য প্রার্থনা করেছিল, সেই লোনটার পরিমাণ হল প্রায় ১০ হাজার টাকা এবং সেটা যখন বোর্ডের কাছে এসেছিল, তারা সেটাকে স্যাংশান করেছিল এবং সেই স্যাংশান করার পর সেখানে আরও ১২টি কেস ছিল, তার মধ্যে একটির সিরিয়েল ছিল ৯। তারপর এই কেসটা চীফ কমিশনারও এ্যাপ্রুভড করে এবং ডিপার্টমেন্ট নিজেও এটাকে এ্যাপ্রুভড করে তাদের ফাইল নাম্বারটা হল F. DI(DI)Loan/4(5)/Vol.9/68-69. ইণ্ডাস্ট্রি ডিপার্টমেন্ট সেটাকে স্যাংশান করার পর আমাদের ফাইনান্স ডিপার্টমেন্টও স্যাংশান করল। তারপরে ডেভেলাপমেন্ট কমিশনার সেটাকে এ্যাপ্রুভড করে। কিন্তু তারপরে কেসটা যে কি ভাবে আটকিয়ে গেল, সেটাই হল এখন বড় কথা। আজকে যদি প্রেস না থাকে তাহলে পেপার চলতে পারে না। সেদিকে যদি লক্ষ্য করা হয়, তাহলে দেখা যাবে যে পলিসি মেটারস' নিয়ে একটা প্রেস করার কোন স্কোপ দেওয়া হল না। সেটার জন্য কে দায়ী? আমরা কাগজপত্রে যা দেখছি যে শেষ পর্য্যন্ত সেটা আমাদের মাননীয় মুখ্য মন্ত্রীর কাছে গেল ১৭ই ফেব্রুয়ারীতে, তিনি নিজেও সেটাকে এ্যাপ্রুভড করেন কিন্তু পরবর্তী সময়ে তিনি আর কোন রিমার্কস রাখেন নি। এখানে পলিসি কথাটা বলার কারণ হল যে অনেককে লোন দেওয়া হয়। আজকে অনেককে লোন দেওয়া হয় লোন দেওয়ার আগে লোন যে উদ্দেশ্যে নেওয়া

হল সেটা ইম্‌প্লিমেণ্ট করার কথা, কিন্তু লোন নেওয়ার পর আর সেটাকে ইম্‌প্লিমেণ্ট করা হয় না। আজকে একটা পেপার পাবলি করার জন্য যে প্রেসের দরকার তার জন্য যদি লোন না দেওয়া হয়, তাহলে এই লোন সম্পর্কে অনেক কিছু বলার থাকে। সেজন্য আমি বলছি যে ত্রিপুরার ইণ্ডাষ্ট্রি খাতে টাকা রাখা হচ্ছে তার পিছনে নিশ্চয় একটা পলিসি আছে, সেটা হল ত্রিপুরাতে ছোট ছোট ইণ্ডাষ্ট্রি, সেটা প্রেস ইণ্ডাষ্ট্রী হউক আর যাই হউক না কেন, সেগুলি যাতে গড়ে উঠতে পারে। এই মাত্র আমি আমার পিছন থেকে একটা কথা শুনলাম যে আমাদের মাননীয়া এক সদস্যার নাকি এই ধরনের একটা লোনের কেস ছিল, সেটা নাকি এ্যাপ্রুভ করা হয় নি। তবে আমি জানি না, উনি কেন লোনটা পাননি, এবং যদি না পেয়ে থাকেন, তাহলে সেটা অত্যন্ত দুঃখের কথা। মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার বক্তব্য রেখে বলছি যে লোনটা স্যাঙ্কশান হবে, সেটা অবশ্যই দিতে হবে এবং যে উদ্দেশ্যে লোন দেওয়া হয়েছে, সেটাকে ঠিকমত ইম্‌প্লিমেণ্ট করতে হবে। কারণ লোন দেওয়ার জন্য এখানে বাজেটের মধ্যে ২ লক্ষ টাকা রাখা হয়েছে। আমি এখানে আর একটা কথা বলব, সেটা হল আজকে যেসব লোন দেওয়া হচ্ছে, সেগুলি ঠিকমত দেওয়া হচ্ছে কিনা বা যে উদ্দেশ্যে লোন দেওয়া হচ্ছে, সেটা ঠিকমত ইম্‌প্লিমেণ্ট হচ্ছে কিনা তার জন্য একটা ইভ্যালুয়েশান করা দরকার ! দেয়ার সুড বি এন্ ইভ্যালুয়েশান কমিটি ইন দি ডাইরেক্টরেট অব ইণ্ডাষ্ট্রীজ। এই লোন দেওয়ার পলিসিটা সাইণ্টিফিক কিনা, না এই লোন দেওয়ার ব্যাপারে পক্ষপাতিত্ব হচ্ছে সেটা দেখা দরকার। এই প্রশ্নটা আমি আগেও এখানে রেখেছি এবারও আবার রাখছি যে ব্লক লেবেল এ্যাডমিনিষ্ট্রেটিভ অফিসারের কাছে টাকা রেখে নষ্ট করার আর প্রয়োজন নেই। ৯/১০ হাজার টাকা ডিস্ট্রিবিউট করার জন্য আলাদাভাবে একটা এস্টাবলিশ্‌মেণ্ট করে ষ্টাফ রেখে অহেতুক খরচ বাড়ানোর কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না। কেন না এটা ইণ্ডাষ্ট্রিজ ডিপার্টমেণ্ট ডাইরেক্ট নিয়ে নিতে পারেন এবং এই সম্পর্কে কোন অসুবিধার সৃষ্টি হতে পারে না।

স্যার, আমি আর একটা জিনিষ বলছি, আমি খুব বেশী সময় নেব না, সেটা হচ্ছে মাননীয় লেফটেনাণ্ট গভর্ণারের যে বক্তব্য তার সংগে আমাদের বাজেটের যে বক্তব্য তার মধ্যে কোন সামঞ্জস্য নেই। এখানে বাজেটে কটেজ ইণ্ডাস্ট্রিজে যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে তাতে আমি দেখছি যে খাদ্দেশরী গুর, বি, কিপিং, ব্ল্যাক স্মীথি এ্যাণ্ড কারপেন্টারী প্রভৃতি যে ছোট ছোট শিল্প করার করিকল্পনা, সেগুলি এর মধ্যে নেই এবং এর জন্য কোন টাকার প্রভিশানও রাখা হয়নি। সেজন্য আমি বলব এগ্রিকাল্‌চারে—সুগার ক্যান ডেভেলাপ্‌মেণ্টের জন্য যে টাকা ধরা হয়েছে, সুগারকেন থেকে গুড় হয় এবং গুড়ের থেকে যাতে চিনি হয় তার জন্য ইণ্ডাস্ট্রীর কোন প্রভিশন নাই। কতদিন পড়ে সুগারকেন আবার বাড়তে আরম্ভ করেছে সেগুলি আবার চলে যাবে। সেজন্য প্রথমেই আমি আবেদন করব যাতে খারাপ গুড়গুলির ডিষ্টিলারী তৈরী করে ওয়াইন তৈরী করা যেতে পারে, সেগুলি করা উচিত। তাতে কতগুলি লোকের প্রভিশন হবে। এই ভিত্তিতে সুগারমিল হতে পারে এবং সুগারমিল করার প্রচেষ্টা করা দরকার। আর একটা বক্তব্য রাখব, সেটা হয়েছে ডেভেলাপমেণ্ট অব গভর্ণমেন্ট

ইণ্ডাস্ট্রীজ। সেখানে এক লক্ষ টাকা গ্র্যান্ট ইন এড দেওয়া হয়েছে। আমি কয়েকটা সিরিয়াস প্রশ্ন হাউসে এই ব্যাপারে রাখছি যে খাদি ভিলেজ ইণ্ডাষ্ট্রীজ বোর্ডকে, ষ্ট্যটুটরী বোর্ড এবার করা হয়েছে, কিন্তু আগে সেটা ছিল নন্-ষ্টেটুটরী বোর্ড। এই সম্পর্কে এফ, ডি, ওয়ান নাম্বারের একটা চিঠিতে ২০।৭.৬৭ এ এটাকে ডিজোলভ করে দেওয়া হয়। তার সাথে সাথে সেই বোর্ডের অন্তভূক্ত যে একটা বোর্ড ছিল—ত্রিপুরা খাদি গ্রামোদ্যোগ কেন্দ্র—সেটাও ডিজোলভ হয়ে যায়। খাদি এবং ভিলেজ ইণ্ডাস্ট্রী যে বোর্ড আছে তার সাথে সাথে (রেড লাইট) সেটা কি হিসাবে আছে? সেটা আমি মনে করি সম্পুর্ণ বে-আইনী ভাবে আছে এবং মাননীয় স্পীকার, স্যার, আমি যেদিকে দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে আজ পর্য্যন্ত খাদি গ্রামোদ্যোগ কেন্দ্র অডিট হয় নি। সেটা সিরিয়াস চার্জ। আজ পর্যন্ত সেটা অডিট করা হয় নি। আর একটা কথা আমি এখানে রাখছি। আমি আবেদন করব যে যেটাকে অডিট করা হয় নি সেটা যাতে অডিট করা হয় এবং তার ভিতরের খবর যাতে সবার কাছে তুলে ধরা হয়। অতএব এই যে রুলস্ করা হয়েছে সেই রুলসের প্রভিশনে যে খিকুইজিট কোয়ালি এর উল্লেখ আছে তা তার নাই। ৯০,০০০ টাকার যে প্রভিশন ছিল ৬৮-৬৯ এর বাজেটে, তার মধ্যে দেখা যাচ্ছে ৫০,০০০ টাকা এস্টাব্লিশমেন্টে খরচ হয়েছে। ৪,৬৪৫·২৪ টাকা টি, এ, তে খরচ হয়েছে। কোন স্কীমই ইমপ্লিমেন্ট করা হয় নি। এই খাদি বোর্ডের সম্বন্ধে একটা কথা এই জন্য বলব যে আমাদের খাদি বোর্ড-এর চেয়ারম্যান আছেন ভাইস চেয়ারম্যান আনে, সেক্রেটারী আছেন। তবে আমি শুনেছি ভাইস চেয়ারম্যান নাকি এই রাজত্বে নাই, কিভাবে চলে গেছেন। খাদি বোর্ডের তিনি কোন কিছু করে গেছেন কিনা, তার দায়দায়িত্ব আছে কিনা সেটাও আজ আমাদের জানা দরকার। তাই আজকে আমি আমার বক্তব্যের মধ্যে জিনিষটা তুলব এবং এই জিনিষটা রাখছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি সময় পাচ্ছিনা, কাজেই এটা এখানেই থাক। এখানে প্রভিশন দেখছি আড়াই লক্ষ টাকা। কিন্তু ভিলেজ ইণ্ডাষ্ট্রী, গ্রামীন যে শিল্প কি বিস্তার হয়েছে সেটাও আমি দেখছি না। এইগুলি আজকে বিচার বিবেচনা করতে হবে এই জন্য যে ত্রিপুরায় স্মল স্কেল ইণ্ডাষ্ট্রীজ বলতে আমি এইটাই বলছি যে স্পিনিং মিল যেটা তিনি, আমাদের লেফটেনান্ট গভর্ণর মিঃ ডায়াস, যে কথা বলে গেছেন সেটা যদি কার্যকরী হয় তাহলে ভাল হয়। একটা কথা শোনা যায় যে ত্রিপুরাতে নাকি আয় নাই: এটা হতেই পারে না। যদি আয় করতে হয় তাহলে ইণ্ডাষ্ট্রীজ করতে হবে। ত্রিপুরার কেন কোন আয় নাই? তার জন্য দায়ী কে? ত্রিপুরার ইনকাম বাড়ানো যায়। কিন্তু ২২ বছরের মধ্যে কেন ত্রিপুরার ইনকাম বাড়ছে না? কেন ইণ্ডাস্ট্রীজ গ্রো করছে না? আমাদের এখানে ডেফিসিট ৯০ পারসেন্ট। সেজন্যই ইদানীং স্টেট হুডের প্রস্তাবটা উঠেছে। ইদানীং মিঃ চ্যবন বলেছেন ষ্টেট হুড ত্রিপুরায় এবং মণিপুরে দেওয়া যায় না। তার কারণ কি? ত্রিপুরার শিল্প নীতিই এর জন্য দায়ী এবং তার আশু পরিবর্তন যদি না হয় তাহলে ত্রিপুরার মধ্যে বেকারের বিক্ষোভের সাথে সাথে একটা সমস্যা দেখা যাবে যে সমস্যার সমাধান এই সরকার করতেপারবে না। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিশিকান্ত সরকার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় ডিমাণ্ড নাম্বার ২০ ইণ্ডাষ্ট্রীজ এখানে ৩৬ লক্ষ ২০ হাজার টাকা ফিনান্স মিনিষ্টার যে চেয়েছেন, সেটাকে আমি ধন্যবাদ জানাচ্ছি।

আমি প্রথমে বিরোধী দলের কাটমোশানের উপর আমার বক্তব্য রাখছি। এখানে অঘোরবাবু একটা কাটমোশন এনেছেন—'Mismanagement in Industrial Estate. আরেকজন রেখেছেন ত্রিপুরার চা বাগানগুলির জন্য বরাদ্দের অভাব।' আরেকটা রেখেছেন— 'বিড়ি শিল্পের জন্য বরাদ্দের অভাব' ত্রিপুরায় ছাতার বাট শিল্পের জন্য বরাদ্দের অভাব। ত্রিপুরা খাদি এণ্ড ভিলেজ ইণ্ডাষ্ট্রিজ বোর্ড-এর দুর্নীতিমূলক কাজকর্ম বন্ধ করায় ব্যর্থতা। কিন্তু তার যুক্তিটা কি রেখেছেন ? কি দিয়ে সমর্থন করব ? এটার মধ্যে নাকি কোন হিসেব নিকেশ নেই। আমার মনে হয় ত্রিপুরা বা ভারতের যে ইণ্ডাষ্ট্রী আছে, ইণ্ডাষ্ট্রীটা কি জিনিষ সেই জিনিষটাই তারা জানেন না। আমি এখানে যুক্তি দিচ্ছি যে ত্রিপুরা গভর্ণমেণ্ট কোন ইণ্ডাষ্ট্রী করেনা, কল কারখানা করেনা। তারা শুধু শিক্ষামূলক ব্যবস্থা করেন। তার জন্য ধ্বজনগর, কৈলাশহর, ধর্ম্মনগর, অরুন্ধুতিনগর কতকগুলি বাড়ী ঘর তৈরী করা হয়েছে, এবং তাদের ষ্টাইপেনড্ দেওয়া হচ্ছে। তারা শিক্ষার জন্য ষ্টাইপেণ্ড পাচ্ছে এবং তারা শিক্ষিত হয়ে যাতে নিজেরা কাজকর্ম করতে পারে সেইজন্য সরকার তাদের টাকা দিয়ে সাহায্য করছে। যেমন তাঁত শিল্প, কুমার, কামার, ইত্যাদি আছে, তাদেরকে সরকার ট্রেণিং দিচ্ছেন। তারা সেটা জানেন না, সেই জন্য চা বাগান থেকে সুরু করে বিড়ি, ছাতার বাট প্রত্যেকটা জিনিষ এখানে নিয়ে এসেছেন। কারণ তারা জানেন যে আমরা তাদের এই কাটমোশান সমর্থন করবনা। কাজেই আমি মনে করি তারা উদ্দেশ্যমূলক ভাবে হাউসকে বিভ্রান্ত করছেন। বিড়ির কাজ আমি করব, আমি কর্ম্মচারী রাখব, আমি বিড়ি তৈরী করব, সেটা গভর্ণমেন্ট কি করবে ? আমি যদি ছাতার বাট তৈরী না করি, তবে গভর্ণমেন্ট আমার কি করবে ? আমি যদি মিস্ত্রীর কাজ না করি, চেয়ার, টেবিল না বানাই, তাহলে গভর্ণমেন্ট কি করবে ? গভর্ণমেন্ট যে শিক্ষা দেয়, তাতে শিক্ষিত হয়ে গ্রামে গ্রামে তাঁত তৈরী করে সমবায় সমিতি করে সেটাকে গড়ে তুলুন। গভর্ণমেনট এই তাঁত শিল্পের জন্য অসংখ্য টাকা দিচ্ছেন, বাড়ীঘর দিচ্ছেন, নিয়ম আছে আমরা শিক্ষা দেব, তোমরা সমবায় সমিতি করে, দালান বাড়ী নিয়ে কল কারখানা তৈরী কর। গভর্ণমেন্ট তা করছে। তাদের শিক্ষার জন্য টাকা দিচ্ছে। কিন্তু ঐ যে একদল তারা গ্রামে গিয়ে বলবে তোমরাতো শিক্ষা পেয়ে কারিগর হয়েছ, তোমাদের চাকুরী দিয়েছে কি ? এইভাবে তাদের বিপথগামী করছে

ভিলেজ ইনডাস্ট্রীর কথা আমি বলব যে খাদি ইনডাষ্ট্রী বোর্ড তাদেরকে চরকা ইত্যাদি সম্পর্কে শিক্ষা দিয়ে গ্রামে গ্রামে যেয়ে গ্রামের উন্নয়নের জন্য বলছে যে সেখানে যেয়ে কাজ কর। কাজেই এটা হচ্ছে তাদের ট্রেনিং সেন্টার, সেটা তাদের ইনডাসট্রী নয়। ইনডাষ্ট্রি গভর্ণমেন্ট কোনদিন করেনা করতে পারেনা। আমি গ্রামে গ্রামে ঘুরি আর, তারাও গ্রামে যান। কিন্তু তারা গ্রামে গিয়ে তাদের বলবে যে তোমরা যে ট্রেনিং নিয়ে

এসেছ, তোমাদের চাকুরী হয়েছে ।ক ? তারা আসল কথাটা বলেন না। এই জন্য এই কাটমোশনের আমি সমর্থন করতে পারিনা। মাননীয় অধ্যক্ষ মহোদয় যদি অনুমতি দেন তাহলে আমি এখানে একটা শ্বশুর জামাইর গল্প বলতে পারি।

**মিঃ স্পীকারঃ** - মাননীয় সদস্য আপনি ডিম্যাণ্ড সম্পর্কে বলুন।

**শ্রীনিশিকান্ত সরকার** :—আমি এখানে গল্পটা বলে নিই তার সেটা হচ্ছে—একটা নদীর ছড়ার উপর দিয়ে জামাই এবং শ্বশুর যাচ্ছে, তখন জামাই শ্বশুরকে জিজ্ঞাসা করছে, শ্বশুর মহাশয় এই নদীর মাটিগুলি কে খেয়েছে ? তখন শ্বশুর বললেন যে কিছু তোমার বাবা খেয়েছেন এবং কিছু আমি খেয়েছি। ইত্যাদি ইত্যাদি।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনি ডিম্যান্ডের উপর বলুন।

**শ্রীনিশিকান্ত সরকার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এখানে শ্বশুর জামাইর গল্পটা বলে নিই। ......

**মিঃ স্পীকার** ;— অনারয়াবল মেম্বার রিপিটেশান ম্যাড বি এভয়েডেড্।

**নিশিকান্ত সরকার** :—কাজেই তারা যে বক্তব্য রেখেছেন যে গভর্ণমেন্ট তেল কল, ইনডাস্ট্রি ইত্যাদি করে দেবে, তাঁত বানিয়ে দেবে, সেটা ঠিক নয়। গভর্ণমেন্ট তাদের ট্রেনিং সেন্টার করে তাদের ট্রেনিং দেয়, কিন্তু কমিউনিষ্ট পার্টি তাদেরকে নানাভাবে বিভ্রান্ত করে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, অ মি একটা কথাও ভুল বলি নাই, প্রত্যেকটি কথা মূল্যবান।

এবারে আমি ডিম্যাণ্ডের উপর যুক্তি দেব। সত্যি ত্রিপুরায় ইণ্ডাষ্ট্রি আছে। তাঁত শিল্প, কুটির শিল্প, এই সম্পর্কে এই হাউসে বহু কথা বলা হয়েছে, কাজ একটাও হয় নাই। যেমন ধ্বজনগরে লক্ষ লক্ষ টাকা দিয়ে একটা পাওয়ারলুম মেশিন বসানো হয়। সেটাতে বহু কাজ হতে পারে, সেখানে নাকি ইণ্ডিয়া গভর্ণমেন্ট থেকে স্যাংশান দেয় নাই। তুলা কোথায় সুতা কোথায়, তারা কি দিয়ে সেখানে কাজ করবে ? আমার কথা হচ্ছে ত্রিপুরা রাজ্যে অসংখ্য তাঁত আছে, ব্যাকওয়ার্ড কমউনিটিতে বহু তাঁতী আছে। তারা ১০০ কাউন্ট পর্য্যন্ত সুতার কাজ জানে। কিন্তু আমার সরকার সেখানে ২৷ তাঁত বসিয়ে রেখেছেন লক্ষ লক্ষ টাকা খরচ করে, আর কিছু সেখানে নেই। আমি বলছি এই তাঁত শিল্প পশ্চিম বংগে, মাদ্রাজে, কেরেলায়, মহারাষ্ট্র, প্রায় সর্বত্র আজকে বন্ধ হয়ে গেছে কিন্তু আমাদের ত্রিপুরায় এখনও তাঁতী আছে,। গভর্ণমেন্ট থেকে তাদেরকে কাজ দিতে হবে। তার বিনিময়ে তারা পরিশ্রম করে বাঁচতে চায়, তাদেরকে বাঁচতে দিতে হবে। কিন্তু তা দিচ্ছে না। ধ্বজনগরে যে পাওয়ারলুম আছে, আমি চ্যালেঞ্জ করে বলছি সেখানে সরকার তাদের কাজ দেখুন, সুতা তাদের দেন, তুলা দেন, এখন আবার ক্যালেণ্ডার মেশিন

আছে, এই ক্যালেণ্ডার মেশিনে যাতে বিভিন্ন গ্রামের তাঁতীরা এসে তাদের কাপড় পলিশ করতে পারে, সেই ব্যবস্থা সরকার করুক, ত্রিপুরার নাগরিক জানে, ত্রিপুরার তাঁতী জানে, ত্রিপুরার দেবনাথেরা জানে তাদের ট্রেনিং দেওয়া হোক, তাদের কার্পাস তুলা, সুতা দিয়ে সেই কাপড় বুনতে সাহায্য করুন এবং সেই কাপড় যাতে ত্রিপুরায় ব্যবহৃত হয়, সেটার ব্যবস্থা করা হউক। আরেকটা কথা ডিপার্টমেন্টের মধ্যে একটা যে ঝগড়া—এক ডিপার্টমেন্টের সংগে আরেক ডিপার্টমেন্টের কোন মিল নেই। এখানে দেখছি যে নো ওয়ার্ক—নো পে এই ভাবে সেখানে কাজ চলে। আমরা লক্ষ লক্ষ টাকা খরচ করছি। কিন্তু সেখানে কোন কাজ হচ্ছে না।

অতএব আমি বলব, সুতার আছে, কামাড় আছে, তারা কাজ শিখেছে, তাদের কে গভর্ণমেন্ট কাজ দিন। অথচ তাদেরকে সরকারের কোন কাজ অর্থাৎ যেমন হস্পিটালের অসংখ্য কাজ আছে। সেগুলি এই ইণ্ডাষ্ট্রী ডিপার্টমেন্টকে দেওয়া হয় না, কেন দেওয়া হয় না সেটা আমি কিছু বুঝতে পারি না। বোধ হয় প্রাপ্তিযোগের তেমন ব্যবস্থা নেই, সেটাও হতে পারে। কিন্তু আমাদের ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেণ্টে অনেক সুদক্ষ কারিগর বসে আছে, চেয়ার, টেবিল, আরও নানা ফার্ণিচার ইত্যাদি তৈয়ার করবার জন্য এবং রং দেওয়ার জন্য, কিন্তু তারা কোন কাজ পাচ্ছেনা। আমাদের সরকারের আণ্ডারে যেসব ডিপার্টমেন্ট আছে, তাদের যে ফর্ণিচারের চাহিদা আছে সেগুলি যদি এই ইণ্ডাষ্ট্রীকে দিয়ে তৈরী করানো হত তাহলে এই সব কারীগরদের কাজের কোন অভাব হত না। কিন্তু সেই সব ডিপার্টমেন্ট তাদেরকে কোন কাজই দিচ্ছে না। আমি বলব এটা চলতে পারেনা। সরকারী ডিপার্টমেন্টের যত কাজ আছে, সেগুলি তাদেরকে দিয়ে করাতে হবে এবং তা যদি করা হয় তাহলে এই ডিপার্টমেন্টে হাজার হাজার কর্মচারী কাজ পাবে, এর জন্য টেণ্ডার কল করার কোন দরকার নেই। যদি কোন ডিপার্টমেন্ট বলে যে তাদের রংটা ভাল হয় না, এই রকম রিপোর্ট যদি সরকারের কাছে দেওয়া হয় এবং সেজন্য তাদের কাছে কাজ দেওয়া হবে না। কিন্তু আমি বলব আমাদের সেসব কাজ এই ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেন্ট থেকে করাতে হবে।

**মিঃ ডেপুটি স্পীকার** :—অনারেবল মেম্বার ইউর টাইম ইজ ওভার।

**শ্রীনিশিকান্ত সরকার** :—কি বলছেন? টাইম ওভার হয়েছে, তাহলে আমাকে আরও কিছু সময় দিন। এই যে ভিজেল ইণ্ডাষ্ট্রী, তার মাধ্যমে তাল গাছ থেকে গুড় করা হচ্ছে, চরকাতে সুতা কাটা হচ্ছে খেজুর গাছ থেকে রস দিয়ে গুড় তৈরী করা হচ্ছে আরও অনেক কিছু করা হচ্ছে এর চেয়ারম্যান এবার বোধ হয় উমেশ সিংহ মহাশয়, এখানে উনার বিরুদ্ধে অভিযোগ আসছে। আমি বলব এসব শিল্পের প্রসার করবে কারা, আমরাই তো এর প্রসার করব। গ্রামের মধ্যে যে সব লোক আছে, সেখানে গ্রাম প্রধান আছেন, এম, এল আছেন, তারাই তো এসব করবে। আমি বলব আমাদের ত্রিপুরায় নারকেলের বেশ উৎপাদন হচ্ছে, আবার তালগাছ আছে, খেজুর গাছ আছে। ভিলেজ ইণ্ডাষ্ট্রী বলতে গেলে সবই আমাদের এখানে আছে, তারজন্য সরকার থেকে যদি ছোট একটা কমিটি করে দেওয়া হয় এবং সেই কমিটি গ্রামের মধ্যে

গিয়ে গ্রামবাসীদের যদি বুঝান যে তোমরা যদি অবসর সময়ে এসব কাজ কর তাহলে তোমাদের অনেক লাভ হবে। এটা যতক্ষণ না আমরা করতে পারি ততক্ষণ আমাদের ভিলেজ ইণ্ডাষ্ট্রীর কিছুই হবে না। অর্থাৎ গ্রামবাসীদের উৎসাহিত করে দিয়ে যদি তাদের উপর এটা ছেড়ে দেওয়া হয়, তখন যদি চেয়ারম্যান কাজ না করেন এবং তঁার বিরুদ্ধে অভিযোগ আনা হয়, তাতে আমাদের কোন আপত্তি থাকবেনা। এই বলে আমি বিরোধীদলের কাটমোশানগুলির বিরুধিতা করে এবং মূল ডিমাণ্ডের সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীমতী রেণু চক্রবর্তী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় ডিমাণ্ড নাম্বার টুয়েন্টি ইণ্ডাষ্ট্রীতে যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে, আমি সেটাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি বলব যে কোন রাজ্যের আর্থিক উন্নতি নির্ভর করে সেই রাজ্যের শিল্পের উন্নতির উপর। কিন্তু আমাদের ত্রিপুরাতে শিল্পের অবস্থা খুবই নৈরাশ্যজনক। তার অনেকগুলি কারণও রয়ে গেছে এবং সেই সব কারণের জন্য আমাদের ত্রিপুরাতে আজ পর্যন্ত শিল্প সম্পূর্ণরূপে গড়ে উঠতে পারেনি। শিল্পের প্রসার করতে হলে প্রথমে যেসব জিনিষের দরকার সেগুলি হল কমিউনিকেশান, মূলধন সরবরাহ, ইলেক্ট্রিসিটি এবং র-মেটারিয়েলস্ ইত্যাদি। আজকে ত্রিপুরাতে শিল্প গড়ে তোলার পক্ষে এগুলি অন্তরায় হয়ে পড়েছে। তাছাড়া আর একটা ব্যাপার আছে সেটা হল আমাদের ত্রিপুরা রাজ্যের যে অবস্থান, সেটার তিন দিকে পাকিস্তান এবং দেশ বিভাগের পর থেকে হাজার হাজার, লক্ষ লক্ষ লোক উদ্বাস্তু প্রতিবছর এই ত্রিপুরা রাজ্যে এসে আশ্রয় নিয়েছে। সেজন্য আমরা এতদিন এই বিরাট সংখ্যক উদ্বাস্তুর পুনর্বাসনে ব্যস্ত ছিলাম কাজেই ত্রিপুরাতে শিল্পের ভবিষ্যত উজ্জল থাকা সত্বেও আমরা শিল্পকে এখন পর্যন্ত এখানে সম্পূর্ণভাবে গড়ে তুলতে পারিনি। আজকে অবশ্য আমরা ত্রিপুরাতে ইলেক্ট্রিসিটি আনার জন্য চেষ্টা করছি, যেমন্ আসাম থেকে ইতিমধ্যে আমাদের উত্তরাঞ্চলে কৈলাশহর পর্য্যন্ত সেই লাইন এসে গেছে এবং কিছুদিনের মধ্যে সেটা আমাদের আগরতলাতে আসবে বলে আশা রাখি। আর রেল লাইন, যেটা নাকি ধর্মনগর পর্যন্ত এসে গেছে, সেটাকে এখন আগরতলা পর্যন্ত আনার কথা এবং সেজন্য প্রয়োজনীয় কাজকর্মও এগিয়ে যাচ্ছে। আর আগরতলা পর্যন্ত রেল লাইন আসলে পরে আমাদের ত্রিপুরা রাজ্য কমিউনিকেশানের দিক দিয়ে আর এক ধাপ এগিয়ে যাবে, এই বিশ্বাস আমার আছে। তাছাড়া সরকার থেকে একটা সড়ক পরিবহন করপোরেশান করার কাজও অনেকটা অগ্রসর হয়েছে। কাজেই শিল্প গঠনের জন্য প্রয়োজনীয় যেসব প্রাথমিক কাজ সেগুলি সমাধা করার জন্য আমাদের সরকার আপ্রাণ চেষ্টা করে চলছেন এবং অদূর ভবিষ্যতে সেগুলির কাজ যে সম্পূর্ণ হবে তাতে আমার কোন সন্দেহ নেই। কিন্তু একটা কথা আমাদের ভুলে গেলে চলবে না যে সরকারের পক্ষে একা শিল্প গড়ে তোলা সম্ভব নয়, এই শিল্প গড়ে তুলতে হলে প্রাইভেট সেক্টারের সহযোগীতা চাই। কিন্তু তারা আমাদের এসব অসুবিধা থাকার দরুণ এতদিন এগিয়ে আসে নি। এখন কিন্তু অনেকগুলি পার্টি এখানে শিল্প গড়ে তোলার জন্য চেষ্টা করছে এবং সরকার যাতে তাদের সাহায্য পেতে পারেন সেজন্য সরকারী তরফ থেকেও চেষ্টা চলছে। আবার শিল্প গড়াটা

অনেকটা নির্ভর করে যোগপোযোগী শিক্ষা ব্যবস্থার উপর। কাজেই আমরা কতগুলি কেরাণী তৈয়ার না করে এই শিল্প গড়ার কাজে দক্ষ লোকের যে প্রয়োজন সেটা এখন থেকে গড়ে তুলতে হবে এবং এদিকেও আমরা আমাদের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। যেমন আমরা দেখছি যে কিছু বেকার ইঞ্জিনিয়ার কয়েকটা সমবায় সমিতি করে শিল্প গড়ে তোলবার চেষ্টা করছেন, তাদের এই উদ্যোগ অত্যন্ত প্রসংশনীয় বলে আমি মনে করি এবং সরকারও তাদের শিল্পগুলি গড়ে তোলার জন্য আর্থিক এবং কাঁচামাল প্রভৃতির যোগান দিয়ে তাদেরকে উৎসাহ দেওয়া চেষ্টা করছেন। তারপরে আমাদের ত্রিপুরাতে যে বেতের বা বাঁশের কাজ হত সেগুলির বেশ সমাদর ছিল। কিন্তু এখন দেখা যাচ্ছে যে ত্রিপুরাতে সেই বাঁশ বেতের খুবই অভাব। কাজেই এই কুটির শিল্প সেগুলিকে বাঁচিয়ে রাখার জন্য সরকার থেকে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার বলে আমি মনে করি। তারপরে সরকার দিল্লী এবং কলকাতাতে যে দুইটি সেলস এম্পোরিয়াম খুলবেন বলে আভাস দিয়েছেন, আমি সেজন্য সরকারকে অভিনন্দন জানাই। কেন না এই দুইটি সেলস এ্যাম্পোরিয়ামের মাধ্যমে ত্রিপুরায় উৎপাদিত যেসব দ্রব্য বিক্রি করা হবে, তার মাধ্যমে সারা ভারতবর্ষ তথা পৃথিবীর অন্যান্য দেশ থেকে যে সব টুরিষ্ট আসবে তাদের দৃষ্টি আকর্ষণ করবে এবং এর ফলে হয়তো আমাদের এখানকার উৎপাদিত দ্রব্যাদির চাহিদা ত্রিপুরার বাহিরে অনেক পরিমাণে বেড়ে যাবে আর সেই সংগে আমাদের ত্রিপুরার আর্থিক উন্নতিরও একটা উজ্জল সম্ভাবনা গড়ে উঠবে। তারপর এখানে পাওয়ারলুম এবং কেলেণ্ডারিং মেশিন বসানো হবে, এটা আমরা বেশ কয়েক বছর ধরে শুনে আসছি। কিন্তু সেই মেশিনগুলি এখানে এসে পড়ে আছে অথচ সেগুলির কোন কাজকর্ম আরম্ভ করা হয়নি, এটা অত্যন্ত দুঃখের বিষয়। তাই আমি অনুরোধ করব সেগুলি যেন অবিলম্বে বসিয়ে কাজ শুরু করা হয় সরকার সেদিক দিয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন। আর তা না হলে যারা কাপড় উৎপাদন করবে, তারা মার্কেটের সঙ্গে কম্পিট করে উঠতে পারবে না। আমাদের এখানে আর একটা জিনিষ আছে, সেটা হল টেইলারিং। যারা টেইলারিং এর কাজ করে তাদেরকে যদি মিল থেকে সরাসরি তাদের প্রয়োজনীয় কাপড় সরবরাহ করা হয়, সেজন্য সরকার থেকে একটা ব্যবস্থা করা দরকার। তার কারণ হল আমরা দেখছি যে আজকাল টেইলারিং এর দিকে মানুষের একটা ঝোঁক নেই, তারা সব সময়ে রেডিমেট কাপড় চোপড় কিনছে। তার কারণ হল টেইলারেরা বাজার থেকে কাপড় কিনে যেসব জিনিষ তৈরী করে, সেগুলির দাম রেডিমেড জিনিষ থেকে অনেক বেশী পড়ে যায় এবং সেজন্য মানুষ অল্প দামে রেডিমেড কাপড় চোপড় পছন্দ করেছে এবং কিনছে। কাজেই এটা যদি চলতে থাকে তাহলে যারা নাকি এই টেইলারিং-এর উপর নির্ভর করে তাদের জীবিকা নির্বাহ করছে, সেটা হয়তো অদূর ভবিষ্যতে নষ্ট হয়ে যাবে। কাজেই সময় থাকতে সরকার এই টেলারিংটাকে বাঁচিয়ে রাখার জন্য চেষ্টা করুন। তারপরে আমারা দেখছি আমাদের কামান চৌমুহানিতে একটা সরকারী বিক্রয় কেন্দ্র আছে, সেই কেন্দ্রে অনেকগুলি তাঁত শিল্প সমবায় সমিতির তৈরী কাপড় চোপড় জমা থাকে এবং তারা তাদের তৈরী সমস্ত জিনিষ এই কেন্দ্রতে রেখে বেচাকেনা করে। কিন্তু আজ কয়েক বছর যাবত দেখা যাচ্ছে যই কেন্দ্রটি

নানা রকম আক্রমণের কেন্দ্রস্থল হয়ে দাঁড়িয়েছে এবং সেখানে যেসব জিনিষপত্র রাখা হয় সেগুলি পুড়িয়ে ফেলা হয় অথবা লুঠ ইত্যাদি করা হয়। কিন্তু সেজন্য কারা ক্ষতিগ্রস্ত হচ্ছে? ক্ষতিগ্রস্ত হচ্ছে তারা, যারা নাকি ঐ সব সমবায় সমিতির সদস্য নিজেরা বাড়ীতে বসে কাপড় তৈরী করে এই কেন্দ্রে এনে জমা দিচ্ছে বিক্রি করার জন্য। ফলে কেন্দ্রটি পুড়ে যাওয়ার জন্য সেখানে যেসব কাপড় জমা ছিল সেগুলিও পুড়ে ছাঁই হয়ে গেছে অথচ সরকার সেইসব সমবায় সমিতিকে এখন পর্য্যন্ত ক্ষতিপূরণ দিচ্ছেন না। ফলে তারা আর কাজ করতে পারছে না এবং তারা ক্রমশঃ নিরুৎসাহীত হয়ে পড়ছে। কাজেই সরকার থেকে তাদেরকে আবার অবিলম্বে ঋণ দেওয়া দরকার। সেইদিকে সরকারকে অনুরোধ করব যে ক্ষতিপূরণ দেওয়া সম্ভব হবে কিনা এবং তার জন্য কোন ব্যবস্থা করা যায় কিনা সেটা দেখতে। আমার কাছে এমন অনেক মেয়ে আসে যারা আমাকে বলে যে আমরা এইগুলি তৈরী করে দিয়ে কি করব? সেলস এম্পোরিয়ামে দিলে পরে আগুন লাগিয়ে পুড়িয়ে দেয়, কাপড়গুলি নষ্ট করে দেয়, আমরা সেই ক্ষতি কি করে মীট করব? সেজন্য আমি এই দিকে সরকারকে নজর দিতে বলব। আর একটা জিনিষ হল ম্যান পাওয়ারকে কাজে লাগাবার জন্য আমাদের সকলের ঐক্যবদ্ধ হওয়া দরকার। দেশের স্বাধীনতা আনার জন্য যেমন অমরা ঐক্যবদ্ধ হয়ে কুইট ইণ্ডিয়া অন্দোলন করে বৃটিশকে তাড়িয়েছি তেমনি স্বাধীনতার পরে আমাদের দুঃখ দুর্দশা দূর করার জন্য কুইট প্রভার্টি আন্দোলন করতে হবে।

এখানে একটা কাটমোশন আছে ইণ্ডাস্ট্রীয়াল এস্টেটে মিসম্যানেজমেণ্ট সম্বন্ধে। এই ব্যাপারে আমরা দেখতে পাই যে অনেক অথের অপচয় হচ্ছে ঠিকই। কারণ আজকে এই ব্যাপারে বিক্ষোভ, কালকে আরেক ব্যাপারে আন্দোলন, এই রকম নানা রকম আন্দোলনের ফলে অর্থের অপচয় হচ্ছে; এই রকম ভাবে আন্দোলন না করে আমাদের সকলের এক সংগে বসে আলাপ আলোচনার মাধ্যমে সেগুলি সুমিমাংসা করা উচিত। সেজন্য শিল্পকে নষ্ট করা উচিত নয়। আর এক মাননীয় সদস্য বলেছেন কেশুনাটের কথা। কেরালাতে মাননীয় সদস্য দেখেছেন, আমরাও দেখেছি যে হাজার হাজার মেয়ে কেশুনাট প্রসেসিং এর কাজ করে চলছে। যিনি আজকে কাটমোশন এনেছেন তিনিও এটা দেখেছেন। সেখানে মেয়েরা মাত্র ১'৪৫ পয়সা রোজে তারা কাজ করে। তাও আবার নো ওয়ার্ক নো,পে বেসিসে। তখনি আমি বলেছি যে এত অল্প পয়সায় কেন মেয়েরা হাজারে হাজারে কাজ করছে। এটা আমাদের ত্রিপুরাতে কিছুতেই সম্ভব হত না। কিন্তু তাদের বেলায় এটা শান্তিতে হচ্ছে। আমাদের এখানে হলে আমাদের বিরোধী পক্ষের রাজনৈতিক স্বার্থ সিদ্ধির জন্য একটা আন্দোলন সৃষ্টি করে তারা এই উৎপাদন ব্যবস্থাকে ব্যহত করতেন যাই হোক, কেশুনাট প্রসেসিং এর ট্রেনিং দিয়ে আমাদের এখানেও যাতে এই শিল্পে উৎপাদন বাড়তে পারে তার চেষ্টা করা দরকার। টেলিওকা প্রডাকশনের জন্য দেখেছি সেখানে ভাল একটা সংস্থা রয়েছে। এবং তাতে আর্থিক সংস্থানের ব্যবস্থা হয়েছে। এখানেও উপযুক্ত জমি আছে এবং তার প্রসেসিং এর দিকে নজর দেওয়া দরকার। তারপর আমাদের বন ভিত্তিক যে শিল্পগুলি সেখানেও দেখেছি যে বন ধ্বংসের জন্য বিরাট একটা আন্দোলন চলছে। বন থেকে রাবার

শিল্প গড়ে উঠতে পারে। কিন্তু আমরা দেখেছি যে রবারের গাছগুলি কেটে দেওয়া হয়েছে। এই ভাবে বন ধ্বংসের জন্য যে একটা টেনডেনসী সেগুলি দূর করে যাতে বনকে আমরা বাড়াতে পারি সেই দিকে নজর দেওয়া উচিত। তারা বলছেন যে বনের কোন দরকার নাই। বন ছেড়ে দিয়ে মানুষের জন্য স্থান দেওয়া হোক। কিন্তু এইভাবে শুধু মানুষের জন্য স্থান দিলে চলবেনা। খাদ্য সংস্থানের জন্যেও যে বনের প্রয়োজন আছে সেই দিকেও বিশেষ ভাবে দৃষ্টি দেওয়া দরকার। কারণ বন থেকেই নানা রকম শিল্পের সম্ভাবনা আছে। সুতরাং আমাদের উচিৎ সেই দিকে নজর দেওয়া। আমাদের মেম্বারদের এই ব্যাপারে কনস্ট্রাক-টিভ দৃষ্টিভংগী নিয়ে অগ্রসর হতে হবে যাতে আমাদের এই ত্রিপুরায় কৃষিভিত্তিক শিল্প গড়ে উঠতে পারে এবং ত্রিপুরা সরকার যাতে সেইগুলি ঠিক ঠিক মত কাজে রূপায়িত করতে পারেন সেইদিকে সমস্ত সদস্যদের সক্রিয় সহযোগিতা করা দরকার। সেই সহযোগিতা আমি আশা করি ত্রিপুরার আর্থিক সংগতিকে বাড়িয়ে তুলবে। কাজেই তারা যে কাটমোশন এনেছেন আমি তার বিরোধিতা করছি, কারণ এই সব ব্যাপারে সরকার সচেষ্ট আছেন। লোনের টাকাও যাতে ঠিকমত ব্যয় করা হয় সেই দিকেও সরকারের নজর রাখা দরকার। যারা এই লোন কাজে লাগাতে পারবেন বলে মনে হয় শুধু তাদেরই লোন দেওয়া উচিত। সকলকে লোন দেওয়া ঠিক হবে না। এই বলেই আমি এই ডিমাণ্ডের সমর্থনে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ডিমাণ্ড নাম্বার টুয়েন্টি ইণ্ডাস্ট্রিতে ৩৬,২০,০০০ টাকা বরাদ্দ রাখা হয়েছে। এটা আমি সমর্থন করি এবং বিরোধী সদস্যরা যে কাটমোশন এনেছেন এর উপর, তার আমি বিরোধিতা করছি। ইণ্ডাস্ট্রি সম্বন্ধে আলোচনা করতে গিয়ে বিভিন্ন সদস্য বিভিন্ন দিক দিয়ে আলোচনা করছেন। আমি সেই দিকে আলোচনা করতে চাই না। আমি দুয়েকটি বিষয়ে, বিশেষ করে ত্রিপুরায় যে ৫ লক্ষ উপজাতি আছে তাদের সম্বন্ধে কিছু বলব। এই যে ৩৬,২০,০০০ টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে এর মধ্যে ত্রিপুরার প্রায় ৫ লক্ষ উপজাতির জন্য এই টাকা ব্যয় বরাদ্দের মধ্যে যে তাদের জন্য কি উপকার হবে, কারণ তাদের জন্য কোন ট্রাইবেল ওয়েলফেয়ারের স্কীম আমি এখানে দেখতে পাচ্ছি না। ব্লক ডেভেলপমেন্টের মধ্যে আছে টিসিপিসি-ট্রেনিং কাম প্রডাকশন সেন্টার। বিভিন্ন জায়গায় যদি আমাদের কোন মাননীয় সদস্য যান, আমি নিজেও গিয়েছি এবং দেখেছি যে বিশেষভাবে ট্রাইবেল মেয়েদের সেখানে শিক্ষা দেওয়া হয়, ব্লক হেড কোয়ার্টার এবং কলোনীতে দেখা যায় যে টিসিপিসি সেন্টারগুলি যাদের জন্য খোলা হয়েছে সেখানে ট্রাইবেল ছেলেমেয়েই নাই। অথবা সেখানে তারা যে শিক্ষা পেয়েছে সেই শিক্ষা নিয়ে তারা ঘরে বসে আছে। তাদের জন্য কোন কাজ কর্মের ব্যবস্থা নাই। ট্রেনিং দেওয়ার পরে তাদের যে আজ কি কাজ করতে হবে এই দিকে কোন ব্যবস্থা নাই। আর টাউন খুব দূরে থাকে বলে তাদের পক্ষে বিশেষ করে মেয়েদের পক্ষে যাতায়াতে অসুবিধা। কারণ সেখানে গিয়ে তাদের সূতা আনতে হবে এবং কাপড় চোপড় যখন তৈরী হবে সেই কাপড়-

গুলি তাদের সেল্‌স এমপোরিয়ামে দিতে হবে, টাকা আদায় করতে হবে। এই দিক দিয়ে ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেন্টের যারা কর্ম্মকর্তা আছে তাদের সহযোগিতা পাওয়া যাচ্ছে না। আর সূতা আনার জন্য যেতে হবে সেই ইণ্ডাষ্ট্রি সেন্টারে। সেন্টারে গিয়ে তাদের হয়ত প্রয়োজন আছে মোটা সূতার কিন্তু সেটা সেখানে পাওয়া যায় না। তাদের যেরকম কাপড়ের চাহিদা সেই রকম কাপড়ের সূতা তারা পায় না। সেজন্য তারা কাপড়ও বানাতে পারে না যেহেতু ঠিক ঠিক সূতা তারা পায় না। সুতরাং এই অবস্থার দরুণ আজকে টিসিপিসি সেন্টারে এই সমস্ত বিষয় দেখা উচিত। তাদের সূতা সাপ্লাই দেওয়া, তারা যে মিল চালায় সেই মিলগুলি ঠিক আছে কিনা সেটা দেখা এবং যদি কোন মিল খারাপ হয়ে যায় তাহলে সেখানে মিস্ত্রি নাই যে সেটাকে তারা রিপেয়ার করতে পারবে। ট্রাইবেল ছেলেমেয়েদের মধ্যে এমন কোন লোক নাই যে নাকি তাদের সূতার কাজ বা কাঠের কাজ শিক্ষা দিতে পারে। আমি মনে করি যেখানে ডেভেলাপমেন্ট ব্লক আছে, এন ই, এস ব্লক আছে প্রত্যেকটি ব্লকে ছেলেদের জন্য কাঠের কাজ এবং মেয়েদের জন্য বেতের কাজ, কাপড় বুনার কাজ শিক্ষা দেওয়া দরকার। তাতে সেটা তাদের উপকারে আসবে। কারণ কাঠের কোন অভাব নেই, বেতের কোন অভাব নেই, সেই সব ইণ্ডাষ্ট্রি জানা থাকবে তারা অবসর সময়ে করতে পারে। এই যে এপ্রিল মাস, এই মাসে সারা ত্রিপুরায় বিশেষ করে পাহাড়ি অঞ্চলে খাদ্যের অভাব দেখা দেয়। আমরা দেখছি যে এপ্রিল মাস থেকেই হরিণাছড়া এলাকায়, ছামনু এলাকায়, কাঞ্চনপুর এলাকায় দশদা এলাকায়, প্রত্যেক জায়গায় খাদ্যাভাব দেখা দিয়েছে। জুমিয়াদের কাছে বীজ ধান নেই। আজকে হাউসের মধ্যে ছামনু এবং কুলাই-হাওর গত বৎসর যে টেষ্ট রিলিফের কাজ দেওয়া হয়েছিল এবং দাদন কি ভিত্তিতে দেওয়া হল, সেটা প্রশ্নোত্তরে আমরা শুনেছি যে খরার জন্য সেই টেষ্ট রিলিফ ওয়ার্ক বিরাটভাবে সেখানে দেওয়া হয়েছিল।

আজকে আমরা দেখছি যে মধুপোকার চাষও একটা ইণ্ডাষ্ট্রীর কাজ। আমি জানি পাঁচ সাত বছর আগে ছামনুতে মধু পোকার বাক্স দেওয়া হয়েছিল, সেই মধু পোকার বাক্স আছে, কিন্তু কি করে মধু পোকা লালন পালন করতে হয়, সেটা তারা জানেনা। কি করে মধু সংগ্রহ করতে হবে, সেটা তারা জানেনা। সেটা তাদের শিক্ষা দেওয়া দরকার। আমি ইণ্ডাষ্ট্রী ডিপার্টমেন্টে জিজ্ঞাসা করেছি যে আপনাদের রাণী, না কি যেন একটা আছে, সেটা ধরে নিতে হয়। আপনারা চলুন সেখানে তাদের যেয়ে দেখিয়ে দিয়ে আসবেন। কিন্তু তাদের যেহেতু এ্যালাউন্স এবং টি-এ, ইত্যাদি দেওয়ার প্রভিশন নেই তারা সেখানে যেতে রাজী হয় না। কাজেই বাক্স ঠিকই দেওয়া হয়, কিন্তু মধু মক্ষিকার চাষ সেখানে হচ্ছে না। তারপর আমি একথা বলেছি যে আপনারা সেখানে না যেতে চান, যে সমস্ত ছেলে ক্লাশ এইট, ক্লাশ টেন পড়ে বসে আছে, তাদের কি করে এই পোকার চাষ করতে হয় সেটা তাদের শিক্ষা দিতে পারেন, তাহলে তারা সেটা করে তাদের জিবীকা নির্বাহ করতে পারে। কিন্তু তাদের সেরকম কোন ব্যবস্থাও নেই। সুতরাং আমি এখানে অনুরোধ রাখছি যে ট্রাইবেল এরীয়ার মধ্যে ব্যাপকভাবে এই বিষয়ে যদি প্রচার করা যায় এবং এটা প্রসার করা যায়, তাহলে এই যে ট্রাইবেলরা খাবার নেই বলে ঘুরে ঘুরে বেড়ায়, তার কিছুটা লাঘব হবে।

**মিঃ স্পীকারঃ—** অনারেবল মেম্বার, টাইম ইজ ওভার।

**শ্রীঘনশ্যাম দেওয়ান :—**পাঁচ মিনিট সময় দেন স্যার।

আমি জানি তুলা হয় জুমের মধ্যে, সেটা তারা বিক্রি করে বাজারে, আবার সেটা কিনে নিয়ে যায় সূতা কাটবার জন্য। কিন্তু তারা হাতে যদি সেই তুলার বিচি তারা ছাড়ায়, তাহলে তারা দিন দুই তিন কে, জির বেশী ছাড়াতে পারেনা। তাদের যদি একটা ছোট্ট মেসিনের বন্দোবস্ত করে দেওয়া হয়, তাহলে দিনে তারা ৩০ কে, জি থেকে একমণ পর্যন্ত তুলা ছাড়াতে পারে। এই রকম যদি একটা মেসিন তাদের দেওয়া হয়, তাহলে তারা আস্ত তুলা বিক্রি না করে, বিচি ছাড়িয়ে যদি তুলা বিক্রি করে, তাহলে তাদের বিচি ছাড়াবার যে পয়সা সেটাও তারা পেল এবং আলাদা ভাবে তুলা বিক্রি করল, সেই দিকে তারা যথেষ্ট পয়সা রোজগার করতে পারে। আমি হাউসের সামনে মাননীয় সদস্যরা যারা আছেন, তাদের বলব যে আমাদের ট্রাইবেলদের সম্পর্কে প্রত্যেকের চিন্তা করা উচিত। এই যে ইণ্ডাষ্ট্রি আছে, ত্রিপুরা রাজ্যে যে পাঁচ লক্ষ ট্রাইবেল আছে, তাদের জন্য কোন ইণ্ডাস্ট্রী গড়ার বাবস্থা নেই। তারা কাপড় বুনতে পারে, কিন্তু তুলার অভাবে তাদের বাজার থেকে কিনে কাপড় পরতে হয়। তাদের মধ্যে যারা গরীব কৃষক, তাদের লজ্জা নিবারনের জন্য কটি বস্ত্রের পর্যন্ত সুযোগ নেই, এটা বড় লজ্জার কথা। এই যে বিরাট একটা অংশ ট্রাইবেল তাদেরকে আজকে ইণ্ডাস্ট্রী থেকে বঞ্চিত করা হয়েছে। তাদের সম্পর্কে এই বাজেটে কোন চিন্তা করা হয় নাই। কাজেই আমি বলব এই বাজেট অসম্পূর্ণ বাজেট কারণ এর মধ্যে ট্রাইবেলদের জন্য কোন ইণ্ডাস্ট্রীর প্রভিশন নেই।

**মিঃ স্পীকার :—**শ্রীবিনয়ভূষণ ব্যানার্জী।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী ইণ্ডাস্ট্রীর জন্য যে ব্যয় বরাদ্দ চেয়েছেন, তার প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। আজকে আমরা যদি দেখি দেশের প্রথম কাজ হচ্ছে—প্রথম ধাপে আত্ম রক্ষার জন্য আমাদের করতে হবে কৃষির উন্নতি, এবং আত্ম বিস্তারের জন্য ও বেকারত্ব দূর করার জন্য কল কারখানা, শিল্প গড়ার প্রস্তুতি হচ্ছে অপরিহার্য। এই দুই দিক থেকে উন্নত হলে পরে এই দেশের উন্নতি করা সম্ভব। এদিকে লক্ষ্য রেখে আমি আমার বক্তব্য রাখব। ত্রিপুরার ভৌগলিক অবস্থা এবং পরিস্থিতির দিকে লক্ষ্য রাখলে পরে দেখা যাবে ত্রিপুরার শিল্প বনজ সম্পদ এবং কৃষির উপর নির্ভরশীল। এখানে বৃহত শিল্প বা মাঝারি শিল্প গড়ে উঠার সম্ভাবনা নাই, কাজেই ত্রিপুরার অর্থ নৈতিক অবস্থার যদি উন্নতি করতে হয়, বেকারত্ব যদি দূর করতে হয়, আমরা যাতে গ্রামীন শিল্পের উন্নতি করতে পারি, আমাদের চেষ্টা সেইদিকে রাখতে হবে এবং তার উপর বিশেষ জোর দিতে হবে। গ্রামীন জনজীবনে আমরা দেখি যে গ্রামের মানুষ কৃষির উৎপাদিত ফসলের মাধ্যমে গ্রামীন ছোটখাট শিল্প যদি গড়ে তুলতে পারে তাহলে গ্রামের বেকারদের একটা কর্ম সংস্থানের ব্যবস্থা হতে পারে। এদিক দিয়ে আমি ইণ্ডাষ্ট্রিতে

যারা আছেন, তাদেরকে বলব দেশের অর্থনৈতিক বনিয়াদকে গড়েতুলার জন্য বিশেষ লক্ষ্য যাতে রাখেন। ত্রিপুরায় ইণ্ডাষ্ট্রী গড়ার জন্য অনেকে লোন নিয়েছেন, সেগুলি যাতে উপযুক্ত ভাবে গড়ে উঠতে পারে, সেদিকে দৃষ্টি রেখে এবং কেন সেটা গড়ে উঠতে পারছেনা, সেই দিকে তদন্ত করে তার প্রয়োজনীয় ব্যবস্থা করা দরকার। ত্রিপুরা সাধারনতঃ কৃষি প্রধান দেশ কৃষির উপর নির্ভরশীল, এখানে কোন ভারি শিল্প যতদিন না গড়ে উঠছে, আমাদের এখানে যে কুটির শিল্পগুলি আছে, সেগুলিকে বাঁচিয়ে রাখতে হবে। আমরা দেখছি যে এখানে অনেক তাঁতী আছে, কাজেই এখানে তাঁতশিল্প গড়ে উঠতে পারে। তাঁতীকে তাঁত এবং সূতা দিয়ে যদি তাদের সেই ব্যবস্থা করে দেওয়া যায়, তাহলে তাদের একটা গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা হতে পারে এবং উৎপাদিত সুতা বিক্রি করে ত্রিপুরার অবস্থা কিছুটা স্বচ্ছল হবে। এইদিকে আমি আবেদন রাখছি, রামনগরে একটা তাঁত শিল্প গড়ে উঠাবার জন্য মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যেন লক্ষ্য রাখেন। আমি আরেকটা জিনিষ এখানে বলব সেটা হচ্ছে কাজু বাদামের চাষের জন্য আমরা কৃষককে উৎসাহিত করছি কিন্তু তার প্রসেসিং-এর মেসিন না থাকার দরুণ, কৃষকেরা নিরুৎসাহ বোধ করছে এবং কাজু বাদাম করতে তারা যাতে উৎসাহ পায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ রেখে, এই বাজেটকে সমর্থন করে, কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার** :—শ্রীরাজ কুমার কমলজিত সিংহ। আপনি পাঁচ মিনিট বলুন।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—অনারেবল স্পীকার স্যার, আজকে এই হাউসে ত্রিপুরা রাজ্যের ১৬ লক্ষ লোকের এ্যাম্‌প্লয়মেন্টের পসিবিলিটির একটা আইটেম হিসাবে এই যে ইণ্ডাস্ট্রী ডিমাণ্ডটা রাখা হয়েছে এবং তার জন্য আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, আমি সেটাকে সমর্থন করছি এবং বিরোধী দলের মাননীয় সদস্যরা যেসব কাটমোশান এই ডিমাণ্ডের উপর রেখেছেন আমি সেগুলি কিছুতেই সমর্থন করতে পারছি না। এই ডিমাণ্ডকে সমর্থন করতে গিয়ে কয়েকটি বিষয়ে আমি এই হাউসে মাননীয় মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্পীকার স্যার এখানে এই ডিমাণ্ডের উপর ৩৬ লক্ষ ২০ হাজার টাকা ব্যায় বরাদ্দ ধরা হয়েছে। এই টাকাটা কি ভাবে খরচ করা হবে ? সেজন্য যদি আমরা অংক কষি তাহলে দেখতে পাব মোট এ্যামাউন্টের প্রায় ৬ ভাগই খরচ হবে এষ্টাব্লিষমেন্ট কষ্ট হিসাবে—যেমন কর্মচারীদের বেতন, ভাতা ইত্যাদি আর বাকীটা খরচ হবে লোন, এ্যাডভান্স এবং ইণ্ডাস্ট্রী করার বাবদে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে ত্রিপুরাতে আমরা যে ইণ্ডাস্ট্রী গড়ে তুলব, সেটাকে মোটামুটি দুই ভাগে ভাগ করা যায়—যেমন একটা হল যে র-মেটারিয়েলস, আমাদের ত্রিপুরাতে আছে, আর যেটা নেই, আর দ্বিতীয়টা হল ত্রিপুরা রাজ্যের অধিবাসীদের মধ্যে যে ক্রাফটম্যানসীপ আছে। এগুলির উপর নির্ভর করে ত্রিপুরাতে ইণ্ডাষ্ট্রী গড়ে তোলার চেষ্টা আমাদের করতে হবে। আমরা এও জানি যে আমাদের এখানে হেভী ইণ্ডাষ্ট্রী বা মিডল ইণ্ডাষ্ট্রী গড়ে তোলা সম্ভব নয়। আমাদের যদি ইণ্ডাষ্ট্রি গড়ে তুলতে হয়, তাহলে সেগুলি

হবে স্মল স্কেল ইণ্ডাষ্ট্রী এণ্ড ভিলেজ ইণ্ডাষ্ট্রী। এইসব ইণ্ডাষ্ট্রী হবে আবার এগ্রিবায়াস বা ফরেষ্ট প্রডাক্টস ইত্যাদির উপর নির্ভর করে। এখানে একজন সদস্য বলেছেন যে সাবসিডাইজড রেটে হ্যাণ্ডলুম পাওয়া যাচ্ছেনা। এখন হ্যাণ্ডলুম ইণ্ডাষ্ট্রী করতে হলে তার জন্য প্রয়োনীয় যে কাঁচামাল সুতা, সেটা আমাদের বাহির থেকে আনতে হবে। আর তা না হলে পরে এখানে হ্যাণ্ডমলুম প্রডাক্টস প্রচুর পরিমাণে তৈরী করা সম্ভব নয়। আজকে আমরা যদি হিসাব করে দেখি, তাহলে দেখব যে এখানে সেনট্রাল মার্কেটিং অরগানিজেশান মাত্র ৫ থেকে ৬ লক্ষ টাকার সুতা বাহির থেকে আনছে। অথচ সারা ত্রিপুরা রাজ্যের মধ্যে ৫০ থেকে ৬০ লক্ষ টাকার সুতার ট্রেন্‌জেক্‌শান হচ্ছে প্রতি বছর। আর সেখানে ষ্টেট কন্‌সার্ণ মাত্র ৫/৬ লক্ষ টাকার সুতা আনছে। কিন্তু এখানে বলা হচ্ছে যে আমরা ত্রিপুরা রাজ্যের তাঁতীদের সুতা দিয়ে সাহায্য করছি, এটা একটা অসত্য কথা স্যার। এখানে যারা ষ্টেট কন্সার্ন থেকে সুতা পাচ্ছে, তাদের সবাই টাউন এরিয়াতে পাচ্ছে। কিন্তু মফঃস্বল অঞ্চলে যারা আছে, তারা এই সুবিধাটা ভোগ করতে পাচ্ছে না। এটাই হল আমাদের উইভার্সদের সাহায্য করার একটা দৃষ্টান্ত স্যার। মাননীয় স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য ঘনশ্যাম বাবু যে কথাটা রেখেছেন, সেটা একটা ভাইট্যাল কোয়েশ্চান স্যার। দেখা যাচ্ছে ট্রাইবেলদের আমরা হ্যাণ্ডলুমের জন্য গ্রেন্ট দিয়ে থাকি। কেন আমরা সেটা দিচ্ছি? দিচ্ছি এই কারণে যে মণিপুরী এবং ত্রিপুরী ট্রাইবেলদের মধ্যে এই ব্যাপারে একটা ক্রাফটম্যানসীপ আছে। এই যে তাঁতগুলি তাদেরকে দেওয়া হচ্ছে, সেগুলিতে কারা কাজ করছে? সেগুলিতে কাজ করছে যারা, তারা সবাই মেয়ে মানুষ। তারা কিন্তু প্রফেশান্যাল উইভার্স নয়, তারা তাদের নিজেদের প্রয়োজনীয় কাপড চোপড় নিজেরা ঐ তাঁতগুলিতে বুনছে। অথচ তারা সাবসিডাইজড ওয়েতে তাদের প্রয়োজনীয় কাপড় চোপড় সেই তাঁতে বুনতে পারছে। কিন্তু টেনিং এর নাম দিয়ে তাদের ছোট ছোট ঘরে কতগুলি বিরাট বিরাট লুম বসানো হয়েছে এবং সেগুলি ৫/৬ মাস রাখার পর আবার সেগুলি ফেরৎ নিয়ে যাওয়া হচ্ছে। ফলে তাদের না হচ্ছে কোন টেনিং না হচ্ছে তাদের জিবীকা নির্ব্বাহ করার পথ। এসব করে কি সরকার টাকার অপচয় করছে না? কাজেই আমরা ট্রাইবেল উইভার্সদের সাহায্য করতে আমাদের আরও ভালভাবে চিন্তা করা দরকার। আমাদের ত্রিপুরাতে কেইন নাই। কাজেই যেখানে কেইন নেই সেখানে এই কাজের জন্য টেনিং দেওয়ার জন্য একটা ইণ্ডাষ্ট্রীয়েল টেনিং স্কীম করা হয়েছে। যারা টেনিং নিল তারা টেনিং নেওয়ার পর আর চাকুরী পাচ্ছে না। সেখানে কারা টেনিং নিচ্ছে টেনিং? নিচ্ছে তারা, যারা নাকি ক্লাশ এইট, নাইন পর্য্যন্ত পড়াশুনা করেছে এবং এই টেনিং নেওয়ার পর তারা আর চাকুরী পাচ্ছে না। অথচ আমাদের এখানে যেসব উইভার্স আছে তাদেরকে কিন্তু বেটার ওয়েতে টেনিং দেওয়ার ব্যবস্থা হচ্ছে না, আর যারা উইভার্স নয় তাদেরকে কিছুদিনের জন্য টেনিং দিয়ে ছেড়ে দেওয়া হয় এবং টেনিং নেওয়ার পর তারাও চাকুরীর জন্য এখানে সেখানে ঘুরে বেড়াচ্ছে। অথচ তাদেরকে প্রভাইড করার মত আমাদের

তেমন কোন ইণ্ডাষ্ট্রি গড়ে উঠেনি। কাজেই এই যে পলিসিটা, এটার সম্পর্কে আমাদের আরও চিন্তা করার দরকার আছে বলে আমি মনে করি। আমি কেন এই কথা বলছি ? বলছি এই কারণে যে আমাদের এখানে অনেক সদস্য বলেছেন যে পূর্ব পাকিস্তান থেকে অনেক ভাল ভাল উইভার্স আমাদের এই ত্রিপুরাতে উদ্বাস্তু হয়ে এসেছে এবং তাদের অনেকে ১০০ থেকে ১৫০ কাউন্টের সুতা বুনতে পারে। কাজেই এই যে উইভার্স তাদেরকে আরও বেশী করে যাতে সুবিধা দিতে পারি সেই ব্যবস্থা আমাদের সরকার থেকে করা দরকার। কিন্তু আমরা তাদেরকে এই পর্য্যন্ত নেগলেক্ট করে আসছি।

যেমন এখানে একটা ডাই হাউস করার জন্য লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছে এবং এই ডাই হাউস সম্পর্কে একটা প্রশ্ন কিছুদিন হল এই হাউসে উঠেছিল। কিন্তু যে তার প্রগ্রেস রিপোর্ট সেটাতে আমরা দেখতে পাচ্ছি যে সেই ডাই হাউসটা পর্যন্ত কিছুই করা হচ্ছে না। তাতে কি হচ্ছে ? যে সুতার রং আমাদের আগরতলাতে চলে না সেটাই বেশী করে তৈরী হচ্ছে। অথচ কো-অপারেটিভ সোসাইটির যারা আছে, তারা যখন সুতা কিন্তে যায়, তখন তারা তাদের চাহিদা মত সুতা সেখান থেকে কিন্তে পারছেন না। তখন তাদের বাধ্য হয়ে খোলা বাজার থেকে সুতা কিন্তে হচ্ছে। এরপরে আরও একটা ঘটনা আছে, যেমন যারা নাকি ডিজাইনের জামা কাপড় তৈরী করে, আমাদের এখানে মণিপুরী এবং ট্রাইবেলরা বিভিন্ন কালারের কম্বিনেশান করে ভাল ভাল কাপড় তৈরী করে। কিন্তু তারাও তাদের চাহিদা মত রঙ্গের সুতা এখান থেকে কিনতে পারছে না। কেন তারা পাচ্ছে না, তার কারণ হল বিভিন্ন ধরণের রঙ্গের সুতা এখানে তৈরী করার সুবিধা নেই। বিশেষ করে আজ দিল্লী এবং অন্যান্য অঞ্চলের লোকেরা যে সার্টিং পড়ে, সেগুলি তৈরী করতে হলে নানা রকমের সুতার দরকার হয়, কিন্তু সেই ধরণের সুতা পেলে আমাদের উইভার্সরাও সেগুলি তৈরী করতে পারে। যেহেতু তারা সেই সব সার্টিং বা কাপড় তৈরী করার জন্য প্রয়োজনীয় রঙ্গের সুতা পাচ্ছে না, সেজন্য তারা এইগুলি বুনতে পারলেও করতে পারছে না। স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য প্রমোদ বাবু একটা কথা বলেছেন। তিনি বলেছেন যে আমাদের এখানকার সরকারের প্লেনিং-এর অভাব। আমি কিন্তু উনার এই কথার সংগে একমত হতে পারলাম না। গত ২২ বছরের মধ্যে কেন্দ্রীয় সরকার আমাদের এই রাজ্যে কোন ইণ্ডাষ্ট্রী গড়ে তোলার সুযোগ দেয়নি, অথচ আজকে আমাদের তারা বলছে যে তোমাদের কোন আয় নেই, কাজেই তোমরা কি করে ইণ্ডাষ্ট্রি গড়ে তুলবে। আমি দৃষ্টান্তস্বরূপ প্লাই উড কারখানার কথা বলব। আমাদের ত্রিপুরাতে প্লাই উড কারখানা হবে কি হবে না এটার সমীক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকার ১/১॥ লাখ টাকা খরচ করেছেন এবং সেই সমীক্ষা করার পর কেন্দ্রের কাছে সুপারিশ করা হল যে ত্রিপুরায় একটা প্লাই উড কারখানা করা যেতে পারে। এরপরে কেন্দ্রীয় হোম মিনিষ্ট্রী এবং ইণ্ডাষ্ট্রী মিনিষ্ট্রিও স্বীকার করলেন যে ত্রিপুরাতে প্লাই উড কারখানা করার যখন সম্ভাবনা আছে, তখন সেখানে একটা প্লাই উড কারখানা অবিলম্বে গড়ে তোলার দরকার। কিন্তু কেন্দ্রীয় ফিন্যান্স মিনিষ্ট্রী বল্‌ল যে এজন্য টাকা দেওয়া হবে না। অর্থাৎ

আমরা যদিও ত্রিপুরাকে ইণ্ডাষ্ট্রীয়েলী ডেভেলাপ করা চেষ্টা করছি বটে কিন্তু কেন্দ্রীয় ফাইনান্স মিনিষ্ট্রী আমাদের সেই চেষ্টাকে ব্যর্থ করে দিতে চাইছে—তার কারণ তাদের কাছে ইণ্ডাষ্ট্রী করার জন্য যখন টাকা চাইলে তারা সরাসরি বলে দেয় যে তোমাদেরকে টাকা দেওয়া হবে না। সেজন্য আমি মাননীয় সাদস্যের ঐ কথার সংগে এক মত হতে পারলাম না। তারপরে উনি ভিলেজ ইণ্ডাষ্ট্রী সম্পর্কে যে কথাটা বলেছেন, সেটাও একটা অসত্য কথা। কেন না এই Khadi & Village Industry is a statutory board and it was constituted in the year 1967. But a funny thing is that some clauses of that Rules can not be exercised as these have been stopped by the Administrator of the Tripura Government. কারণ যে যে ক্লজে কাজ করার কথা সেগুলির পাওয়ার ডেলিগেট করার কথা but all those powers has not yet been delegated uptill now by the Administrator. অথচ এখানে বলা হচ্ছে যে খাদি এ্যাণ্ড ভিলেজ ইণ্ডাস্ট্রীর দ্বারা কোন কিছু হচ্ছে না। অতএব আমাদের মাননীয় সদস্য প্রমোদ বাবুর সাথে আমি একমত নয়। আর বলছেন অ্যাডভাইজরি বোর্ড ডিজোলভ হওয়ার সাথে সাথে খাদি গ্রামোদ্যোগ কেন্দ্র ডিজোলভ হয়েছে। এটা ঠিক নয় স্যার, Tripura Khadi Gramodyog Kendra is a registered institution, registered under some society Act, 1960. This body cannot be dissolved. It has got a separate status. It is still oontinuing. It has no connection with the Khadi Village Industry Board. কাজেই উনার সংগে আমি একমত হতে পারি না। ত্রিপুরাতে র-মেটেরিয়ালস ইউটিলাইজ হওয়ার মত পরিকল্পনা রয়ে গেছে। যেমন দৃষ্টান্তস্বরূপ বলছি ছাতির বাটের কথা। মার্চেন্ট যারা আছেন তারা ছাতির বাট থেকে ফিনিশড প্রডাক্ট তৈরী করতে পারেন। কিন্তু সেগুলি কলকাতাতে চলে যাচ্ছে। আর ফিনিশড প্রডাক্ট দিয়ে জিনিষ তৈরী হয়ে আবার ত্রিপুরাতে আসছে। কাজেই এটা চিন্তা করার বিষয়। এক্সপোর্ট অব দিস ফিনিশড প্রডাক্ট শুড বি টোটেলী স্টপড। আর এদের এক্সপোর্টের উপর ডিউটি লেভী করা দরকার। অনারেবল স্পীকার, স্যার, আমার মনে হয় আমাদের সদস্যরা কেশুনাটের কথা বলেছেন। এই ব্যাপারে ইণ্ডাস্ট্রী এবং এগ্রিকালচার ডিপার্টমেন্টের মধ্যে গলদটা কোথায় সেটা দেখা দরকার। দৃষ্টান্তস্বরূপ ইণ্ডিয়া গভর্ণমেন্টের যেমন ইণ্ডাষ্ট্রি এবং ফিনান্স ডিপার্টমেন্টের মধ্যে মারামারি তেমনি এখানে ইণ্ডাষ্ট্রি এবং এগ্রিকালচার ডিপার্টমেন্টের মধ্যে মারামারি চলছে। একবার একজন বড় অফিসারকে জিজ্ঞাসা করা হয়েছিল যে ত্রিপুরা রাজ্যে কত একর জমিতে এবং কত পরিমাণ জমিতে কেশুনাট প্রডাকশন হয়? তার উত্তরে তিনি বললেন যে দুই একর জমিতে দুই কেজি উৎপাদন হয়। ওয়াণ্ডারফুল রিপ্লাই। এই যদি হয় ত্রিপুরার অ্যাডমিনিস্ট্রেশান তাহলে আমাদের ত্রিপুরার উন্নতি কি করে হবে? তাই আমি অনুরোধ রাখতে চাই যে আজকে কো-অরডিনেশনের অভাব বলেই ত্রিপুরা রাজ্যে একাধারে সেন্ট্রাল গভর্ণমেন্টের বিমাতৃসুলভ মনোভাব আর অন্য দিকে আমাদের ত্রিপুরা রাজ্যে কো-অরডিনেশনের অভাব থাকায় সেটা সম্ভব হচ্ছে না।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য সেন্ট্রাল গভর্ণমেন্টকে কিট্রিসাইজ করে কিছু বলবেন না।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—যাই হোক স্যার, আমি মূল বাজেটের এই ডিমাণ্ডকে সমর্থন করে আমি কাটমোশনটাকে বিরোধিতা করে মাননীয় মন্ত্রী মণ্ডলীকে অনুরোধ করব যে বর্তমানে কো-অরডিনেশনের যে অভাব সেই অভাবকে দূরীভূত করে ত্রিপুরা রাজ্যকে যেন এগিয়ে নিয়ে যেতে পারেন। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীউমেশ লাল সিংহ** :—অনারেবল স্পীকার. স্যার, আজকে এই বাজেট সেসনে আমাদের ইণ্ড ষ্ট্রী ডিমাণ্ড নাম্বার—২০-কে আমি সমর্থন জানাচ্ছি এবং কাটমোশনগুলির বিরোধিতা করছি। এখানে যেভাবে বক্তৃতা হয়েছে, মাননীয় সদস্য বক্তৃতা দিয়েছেন, ইণ্ডাস্ট্রীর ইমপ্রুভমেন্টের কথা বলেছেন। খুব ভাল। কিন্তু এখানে ইকনমিক থিওরীর কথা চিন্তা করলে গভর্ণমেন্ট ইণ্ডাস্ট্রীজ করতে গেলেও যেমন প্রাইভেট ইণ্ডাস্ট্রী করতে গেলেও ঠিক তেমনি কতগুলি জিনিষের দরকার আছে, যেমন কেপিট্যাল, লেবার, সাইট সিলেকশান, ইত্যাদি বিশেষ প্রয়োজন। আমরা দেখতে পাই সাইট সিলেকশন-এর কথা যদি চিন্তা করি, ত্রিপুরায় আমরা ভারতবর্ষের এক পাশে পড়ে আছি। এখানে কমিউনিকেশনের অত্যন্ত অসুবিধা এবং ইণ্ডাস্ট্রী করতে গেলে পরে সাধারণতঃ ভারতবর্ষের যে সমস্ত উৎপাদন কেন্দ্র আছে সেগুলি থেকে জিনিষপত্র আমদানী করতে হয়। ফলে সেগুলির খরচ পড়ে যায় বেশী এবং তার জন্য উৎপাদিত দ্রব্যের দামও বেশী পড়ে যায়। আমাদের স্থানীয় লোকের দ্বারা সেগুলির কনজাম্পশন করা সম্ভব নয়! সেগুলি বাইরেও পাঠাতে পারা যায় না। কারণ প্রতিযোগিতায় দামের দিক দিয়ে সেটা টিকতে পারবে না। কাজেই ইণ্ডাস্ট্রী যে হচ্ছে না তার এটাও একটা কারণ আমি বললাম। কিছুক্ষন আগে আমাদের এক মাননীয় সদস্য বলে গেছেন বী কিপিং-এর কথা। আমি বলব যে আমাদের এখানে যে বী কিপিং ইণ্ডাস্ট্রী ছিল সেটারও অর্থ সেণ্ট্রার গভর্ণমেন্ট দিত না, সেটার অর্থ ত্রিপুরা গভর্ণমেন্টও দিত না। সেই অর্থটা আসত খাদি কমিশন থেকে। তার ট্রেনিং স্কীম, প্রডাকশন স্কীম আছে। সেই ট্রেনিং দিয়ে সেখান থেকে অর্থ আনা হত এবং যখন অর্থ আনা হয়েছিল তখন ত্রিপুরার স্টেটুটরী বোর্ড ছিল না যেটা আইনের আওতায় পড়ে। সেই স্টেটুটরী বোর্ড হলে পরে সেখানে কমিশন ইচ্ছা করলে গভর্ণমেন্টকে টাকা দিতে পারেন, নাও দিতে পারেন। তবে সাধারণত কমিশন সর্বত্র দেয় না। কোন কোন ক্ষেত্রে অবশ্য দিয়ে থাকে। তেমনিভাবে আমাদের বী কিপিং-এ একটু ভাঁটা পড়েছে সেই বিষয়ে সন্দেহ নাই। তবে ত্রিপুরার যে খাদি ইণ্ডাস্ট্রী যে স্কীম আছে সেই স্কীমের মধ্যে এই বিষয়টা নেওয়া হয়েছে। কিছুদিন আগে এই ফ্লোরেও আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী খাদি এবং ভিলেজ ইণ্ডাস্ট্রী স্কীমের যে সমস্ত কাজ চলছে সেগুলিতে কত টাকা মঞ্জুর হয়েছিল, কত খরচ হয়েছিল সেটা বলা হয়েছে। যাক আমি আর এখানে তার দ্বিরুক্তি করতে চাই না। আমরা দেখেছি যে স্কীমের টাকা সীমাবদ্ধ আছে, স্কীমের লোক সীমাবদ্ধ আছে, যত খুশী লোক সেখানে নেওয়া যায় না,

যত খুশী অর্থ সেখানে ব্যয় করা যায় না। কাজেই খাদি এবং ভিলেজ ইণ্ডাস্ট্রীর যে স্কীম সেই স্কীম নিয়ে চলতে হয়। সেজন্যই এইখানে একটা বাধা বিঘের মধ্যে চলতে হয় এবং সেই ভাবে চলছে এবং এটা এবারেও এইখানে খাদি ভিলেজ ইণ্ডাস্ট্রী বোর্ড এই স্কীমটা গ্রহণ করেছেন। কিছুক্ষণ আগে কোন মাননীয় সদস্য বক্তৃতা করেছিলেন ইণ্ডাষ্ট্রীয়াল এস্টেট সম্বন্ধে এবং ম্যাচ ফ্যাক্টরী সম্বন্ধে। আরও বলেছিলেন যে সেখানকার ম্যাচ ফ্যাক্টরীকে কম দামে যদি কাঠ সাপ্লাই করা হয় তবে সেটা চলতে পারে। যারা কাঠ সাপ্লাই করবেন তারাওতো একটা ইণ্ডাষ্ট্রী করে বেঁচে আছেন। তারা যদি ম্যাচ ফ্যাক্টরীকে কম দামে কাঠ দেন তাহলে তারাই বা বাঁচবেন কি করে। এই দিকে একটু লক্ষ্য করার ব্যাপার। সেখানে যদি তাই দিতে হয়, তাহলে একটা ইণ্ডাষ্ট্রীর উপর আঘাত পড়ে, সেখানে বেকারের কথা আসবে, সেখানে সেই ইণ্ডাষ্ট্রীর ফেইলিউরের কথা আসবে। কাজেই পরস্পরের সাথে সংযোগ রক্ষা করে প্রত্যেকটি ইণ্ডাষ্ট্রিকে বাঁচাতে হবে। কিন্তু আমরা দেখছি অরুন্ধুতিনগর ইণ্ডাস্ট্রীয়েল এসটেটে বেশ কিছুদিন আগে—গতবার কতবার যে হরতাল হয়েছে সেটা হিসাব করে বলা যায় না। আগের ম্যেনেজারকে ট্রান্সফার করা হয়েছে, নূতন মেনাজার এসেছে, তাসত্ত্বেও যদি আমরা সেটার উন্নতি দেখতে না পাই, তাহলে আমরা কি করে বলব যে আগের মেনেজার ভাল ছিল না। আগের মেনেজার যে রকমই থাকুক, আমার আত্মীয় হউক না হউক, আমার পরিচিতও হতে পারে, আবার পরবর্তী যে মেনেজার যিনি এসেছেন তিনি আমার প্রতিবেশী, আমার আত্মীয় হতে পারে আবার আত্মীয় না-ও হতে পারেন। কিন্তু যাকে আনার চেষ্টা করা হল, সেখানে তারা ইনক্লাব জিন্দাবাদ বলছিলেন, তিনি আসার পরও আমারা সেখানে কোন উন্নতি দেখতে পাইনা। কিছুক্ষণ আগে এখানে বলা হয়েছে ইণ্ডাষ্ট্রি ডিপার্ট-মেন্ট থেকে যে লোন দেওয়া হয়, সেই সম্পর্কে। লোনের ব্যবস্থা ঠিকই আছে, বিভিন্ন রকমের লোন দেওয়া হয়। দৈনিক সংবাদ প্রেসের লোন দেওয়া হয়েছিল। একটা লোন যখন দেওয়া হয়, তখন সেটা দেওয়া হয়েছিল দৈনিক গণঅভিযান এর নামে, দৈনিক সংবাদের জন্য নয়। কিন্তু লোনের একটা নিয়ম আছে, যে কাজের জন্য লোন নেবে, সেটা হচ্ছে কিনা সেটা একটু ইনকোয়েরী করে দেখতে হয়, লোন মঞ্জুরী হলেই লোন পাওয়া যায়না। একটু এই বিষয়ে অনুসন্ধান করে বললে আমার মনে হয় প্রকৃত যে সত্য সেটা উদ্ঘাটিত হবে সন্দেহ নেই। দেখা যাবে সেখানে একটা ডিফিকাল্টি আছে। আরও একটা কথা এখানে বলব যে খাদি এণ্ড ভিলেজ ইণ্ডাষ্ট্রি বোর্ড এটা একটা স্টেটিউটরি বডি। এটা হওয়ার আগে সেখানে একটা এডভাই-সরী বোর্ড ছিল, সেই সময়ে খাদি গ্রামোন্নয়ক কেন্দ্র বলে একটা প্রতিষ্ঠানও ছিল। খাদি গ্রামোন্নয়ক কেন্দ্র একটা রেজিষ্টার্ড কো-অপারেটিভ সোসাইটি, খাদি ভিলেজ ইণ্ডাষ্ট্রি, তার যে সমস্ত প্রগ্রাম আছে, টারমস এণ্ড কনডিশন আছে সেই ভাবে কাজ করলে পরে সেখানে তাকে সাহায্য দেওয়া হয় এবং সেটাকে দেখবার জন্য খাদি কমিশন থেকে বরাবর লোক আসে। এসে সেটা দেখে যায় এবং এই নিয়মে সেটা দেখে যাচ্ছে। কিছুক্ষণ আগে কথা হয়েছে যে আমাদের খাদি ভিলেজ ইণ্ডাষ্ট্রি বোর্ড এর যে অফিস চেয়ারম্যান, উনি

কোথায় চলে গেছেন। মানুষ হিসাবে এই গণতান্ত্রিক রাষ্ট্রে প্রত্যেকের অধিকার আছে যে কোন জায়গায় যেতে পারেন, তাকে সেইজন্য কোন কৈফিয়ত দিয়ে যেতে হয় না। ইচ্ছা করলে তিনি জানিয়ে যেতে পারেন, আবার না জানিয়েও যেতে পারেন। তিনি কোথায় গেছেন, তিনি বলে যান নাই বা আমার জানা মতে নেই এবং কেউ যদি কোথাও চলে যায়, মারাত্মক কি হতে পারে আমি জানিনা। সেই ক্ষেত্রে আমি দেখব যে কত লোকই কত জায়গায় চলে যাচ্ছে, সেটার কোন কথা উঠে নাই, কিন্তু ব্যক্তি বিশেষের জন্য আজকে কেন একথা উঠতে গেল আমি সেটা বুঝতে পারছি না। তবে আমি রিকোয়েষ্ট করব যে এই খাদি ভিলেজ ইণ্ডাস্ট্রী এবং খাদি গ্রামোন্নক কেন্দ্র সম্পর্কে যেন তারা আরেকটু তথ্য সংগ্রহ করার জন্য সচেষ্ট হন এবং বিশেষভাবে বুঝতে চেষ্টা করেন, এই বলে আমি মূল বাজেটকে সমর্থন করে, কাটমোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :—শ্রীক্ষিতীশ চন্দ্র দাশ।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাশ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে ডিম্যাণ্ড নাম্বার ২০, ইণ্ডাষ্ট্রীর জন্য যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে, সেটা আমি সমর্থন করছি, এবং সমর্থনের সাথে সাথে বিরোধীপক্ষ থেকে যে কাটমোশান রাখা হয়েছে, তার বিরোধিতা করছি। এখানে আমাদের যোগাযোগ ব্যবস্থার অসুবিধার দরুণ ইণ্ডাষ্ট্রী গড়ার অসুবিধা আছে, এটা অস্বীকার করার উপায় নেই। কারণ ইণ্ডাষ্ট্রি করতে গেলে পরে যোগাযোগ ব্যবস্থার যে অসুবিধা আছে, তার জন্য প্রাইভেট সেক্টারে ইণ্ডাষ্ট্রী গড়ার জন্য কোন পার্টি এনকারেজড হয় না, এই একটা অসুবিধা আছে এটা ঠিক। তাছাড়া বাজেটে যে বরাদ্দ রাখা হয়েছে, তাতে দেখছি যে ইণ্ডাষ্ট্রির ডেভলাপমেন্ট খাতে যে ব্যয় বরাদ্দ রাখা হয়েছে, তার তুলনায় এস্টাব্লিশ-মেন্ট খাতে বেশী টাকা রাখা হয়েছে। গতবারে বাজেট খাতে যে টাকা রাখা হয়েছিল এবং ব্লক লেভেলে যেগুলি পাঠানো হয়েছে, তাতে আমরা দেখেছি ইণ্ডাষ্ট্রী খাতে মাত্র পাঁচ হাজার টাকা করে ব্লক প্রতি ধরা হয়েছে। কিন্তু আমরা দেখছি যে একজন এক্সটেনশান অফিসার তার বেতন ও টি, এ, ডি, এ, সহ বছরে পাচ্ছে ৫ হাজার টাকা। তাছাড়া বি, ডি, ও ইত্যাদি আছে সেগুলির জন্য খরচ আছে। কাজেই এই ধরণের প্রভিশন না রাখাই ভাল। বরঞ্চ এই যে এক্সটেনশান অফিসার তাদের নিয়ে অন্য কাজে লাগানো দরকার। কারণ এই যে টাকা, সেই টাকা দিয়ে ব্লকের কোন কাজ হয় না, অথচ তার ডিষ্ট্রী-বিউশানের জন্য সেই পাঁচ হাজার টাকা দিয়ে আমাদের কর্মচারী রাখা হচ্ছে। কাজেই এই ধরণের কাজ একদম উঠিয়ে দেওয়াই ভাল। আরেকটা জিনিষ অবশ্য চেষ্টা চালিয়ে যেতে হবে। যেমন ইনট্রডাকশন অব মেট্রিক সিস্টেম এই যে ব্যাপারটা এখানে মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা দেখছি যে কষ্ট অব ষ্টাণ্ডার্ড ওয়েটস এণ্ড মেজারস/ ষ্ট্যাম্পীং ইকুইপমেন্টস্, কষ্ট অব ল্যাণ্ড ফর কনষ্ট্রাকশান অব গ্যারেজ ফর কিপিং দা মবাইল লেবরেটারী ইউনিট অব ওয়েট এণ্ড মেজার এণ্ড মেনটান্যান্স অব জীপ, ভ্যান…ইত্যাদি

ইত্যাদি। এই যে একটা জিনিষ, আমরা জানিনা উর্দ্ধতন কর্তৃপক্ষ কি মনে করেন। এই যে ওয়েটস্ এণ্ড মেজারস্‌এর বাটখারাগুলি, সেইগুলি কি মেরামত করা হয়? সেগুলি দুইদিন পরে পরেই খুলে যায়। এতে মাপে কম দেওয়ার যথেষ্ট সুযোগ থাকে। এটা অন্ততঃ বন্ধ করা দরকার। কারণ এই খোলা এবং লাগানোতে কম টি, এ, যাচ্ছে না। অফিসার গিয়ে শুধু একটা টুকরা সেখানে লাগিয়ে দিয়ে আসে, তাতে সে টি, এ, যথেষ্ট নিচ্ছে, কিন্তু সে আসার পরই সেটা খুলে যায়। এই যে একটা কারচুপি সেখানে চলছে, সেটা রহিত করা যায় কিনা, তার দিকে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাজেই এটা যাতে আরও পরীক্ষা নিরীক্ষা করে ইম্প্লিমেন্টেশান করা হয়, সেদিকে লক্ষ্য রাখা দরকার। তাছাড়া এই বাজেটের মধ্যে আর একটা জিনিষ আমরা দেখছি সেটা হল তাঁত শিল্প। আজকে আমরা পাকিস্তান থেকে এসেছি, আমরা সেখানে দেখে এসেছি যে দেশী তাঁতের উন্নতির ফলে বাবুরহাটের কথা আপনারা বোধ হয় সবাই জানেন, সেখানে একটা বিরাট বাজারের সৃষ্টি হয়েছে। আগে দেখা যেত যে এই বাবুরহাট থেকে আসাম বিহার প্রভৃতি প্রদেশেও কাপড় যেত। আর আজকে এই দেশে যারা এসেছেন, যারা নাকি তাঁতের কাজ করে, যেমন বিশেষ করে আমি বলতে পারি পাহাড়ী সম্প্রদায়ের কথা, তাদের অধিকাংশ তাঁতের কাজ করে। কিন্তু পাকিস্তানে যেভাবে এই দেশী তাঁতের উন্নতি হয়েছে তাতে দেখছি যে সেখানে ঘরে ঘরে জাপানী তাঁত বুনছে এবং এর ফলে তাদের কিছুটা আর্থিক উন্নতিও হয়েছে। আজকে কোন পরিবারে যদি তিন ভাই থাকে, তাহলে দেখা গেছে যে সেখানে দুই ভাই কৃষি কাজ করছে আর অন্য ভাই তাঁতের কাজ করছে। আমরা দেখছি যে বাবুরহাট ও ঢাকা জেলাতে এই ধরণের তাঁতের বেশ প্রচলন আছে এবং সেজন্য তাদের আর্থিক অবস্থার বেশ কিছুটা উন্নতি হয়েছে। কিন্তু আমরা ত্রিপুরাতে আজকে কি দেখছি? দেখছি যে আমাদের ইণ্ডাষ্ট্রীস ডিপার্টমেন্টের এই তাঁত শিল্পকে ডেভেলাপ করার কোন চিন্তা নেই। আমার মনে হয় যদি সরকার তাঁতকে উন্নত করার চেষ্টা করত তাহলে আমাদের গ্রামের মধ্যে কুটির শিল্পের অনেক উন্নতি হত, এটা আমি জোর দিয়ে বলতে পারি। কিন্তু দুঃখের বিষয় আমাদের ত্রিপুরাতে ইণ্ডাষ্ট্রীস ডিপার্টমেন্টের ডাইরেক্টার বা অন্য যারা আছেন, তারাও ত্রিপুরাতে কত সংখ্যক তাঁতী আছেন, সেটা বলতে পারবেন কিনা, তাতে সন্দেহ আছে। এখানে এত সব অফিসার আছে, তারা আমাদের গ্রামগুলির মধ্যে গিয়ে ইণ্ডাষ্ট্রী সম্পর্কে জনমত গঠন করেন কিনা সেটা আমাদের কিছু জানা নেই। তবে আমি যতটুকু জানি, তাতে বলতে পারি যে মফঃস্বলে সেই ধরণের কোন অফিসারকে সেখানকার জনসাধারণ সাক্ষাৎ পান না। তারা হয়তো সেখানে গিয়ে পাশাপাশি কোন এক ডাকবাংলাতে উঠে, ২/১ দিন সেখানে থেকে সময় কাটিয়ে আসেন এবং টি, এ, ডি, এর একটা ভাল ব্যবস্থা করে নেন। কাজেই আমি মনে করি আমাদের ইণ্ডাষ্ট্রীস দপ্তর থেকে আরও ব্যাপকভাবে যাতে গণ সংযোগের ব্যবস্থা করা হয় সেদিকে লক্ষ্য রাখা দরকার। আর একটা জিনিষ হল মাননীয় অধ্যক্ষ মহোদয়, অবশ্য আমার সময়ও খুব কম, আবার এদিকে দেখছি লালবাতি জলছে।

কিছু বলার ইচ্ছা থাকলেও সময়ের অভাবে তা বলা সম্ভব নয়। যা হউক এখানে মাননীয় সদস্য ঘনশ্যাম বাবু বলেছেন মধুর কথা। তবে আমি বলব যে উনাকে আমরা মধু-বিহীন করতে চাই না। এই যে অরুন্ধুতিনগরে একটা ইণ্ডাষ্ট্রীয়েল এষ্টেট আছে, সেখানে সাবসিডাইজ্‌ড রেটে মাল পেলে তারা ষ্টীলের চেয়ার টেবিল বা অন্যান্য অনেক আসবাবপত্র তৈরী করতে পারে। কিন্তু তারা এখন আর সেই সাবসিডাইজ্‌ড রেটে কাঁচামাল পাচ্ছে না। আজকে কেন তারা সেটা পাচ্ছে না? তারা সেখানে নাকি হাজার হাজার টাকা খরচ করে কারখানা তৈরী করেছে, তাদের যে সুযোগ সুবিধা দেওয়ার কথা, তাদেরকে সাবসিডাইজড রেটে যে কাঁচা মাল দেওয়ার কথা সেটা তারা পাচ্ছে না। সেটা আমাদের দেখা দরকার এবং তাদের চাহিদা যাতে তারা ঠিকমত পেতে পারে তার একটা সুরাহা করা দরকার। তারপরে আছে জেলেদের ব্যাপার। আজকে পূর্ব পাকিস্তান থেকে অনেক জেলে এই ত্রিপুরা রাজ্যে এসেছে। তারা কি ভাবে এসেছে? এসেছে উদ্বাস্তু হিসাবে, তারা যাতে তাদের জীবিকা নির্বাহ করতে পারে সেজন্য তাদেরকে সাহায্য করার মত কোন কিছু আমরা এই বাজেটে দেখছি না। বিশেষ করে তারা যে জাল বুনত এবং সেই জাল বুনে তাদের জীবিকা নির্বাহ করত, সেজন্য কোন সাহায্য দেওয়া হচ্ছে না। কাজেই তাদেরকে লোন দেওয়ার মত একটা ব্যবস্থা থাকা দরকার। আমি আশা করব সরকার এদিকে একটু দৃষ্টি দিবেন। কারণ জাল তো আর সবাই বুনতে পারে না। আজকে তারা জাল বুনতে না পারলে তাদের যে জাল বুনার অভ্যাস, সেটাও কিছুদিন পরে তারা একেবারে ভুলে যাবে। তখন হয়তো আমাদের অন্য প্রদেশ থেকে জাল আমদানি করতে হবে। কাজেই এসব দিকে নজর দেওয়া উচিত। এই বলে আমি মূল ডিমাণ্ডকে সমর্থন করে এবং বিরোধী সদস্যদের আনীত কাট মোশনগুলির বিরোধীতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীপ্রফুল্ল কুমার দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসে মাননীয় অর্থ মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন ডিমাণ্ড নাম্বার ২০ এবং ৩৭ এর উপর আমি সেটাকে সমর্থন করছি আর বিরোধী দলের সদস্যরা যে সব কাটমোশন এনেছেন আমি সেগুলির বিরোধীতা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কতটুকু সময় পাব তা জানতে পারি কি?

**মিঃ স্পীকার** :—আপনি ১০ মিনিট সময় পাবেন।

**শ্রীপ্রফুল্ল কুমার দাস** :—মাননীয় বিরোধী দলের সদস্যরা ইণ্ডাষ্ট্রী ডিমাণ্ডের উপর তাদের বক্তব্য রাখতে গিয়ে অনেক অবাস্তব কথা বলেছেন এবং কোন কোন ক্ষেত্রে কোন কোন সদস্য কতগুলি প্রয়োজনীয় সাজেশান রেখেছেন। আমি সেগুলির একটা একটা করে উত্তর দেওয়ার চেষ্টা করব। উনারা ইণ্ডাষ্ট্রীয়েল এষ্টেটে মিস-ম্যানেজমেন্ট হচ্ছে বলে কাটমোশান রেখেছেন। কিন্তু স্পেসিফিক্যালী কোন কোন ক্ষেত্রে কি মিস-ম্যানেজমেন্ট হচ্ছে সেটার কোন কিছুই উনাদের বক্তব্যের মাধ্যমে রাখতে পারেন নি। ইণ্ডাষ্ট্রীয়েল ষ্টেটগুলি সম্পর্কে

আমার বক্তব্য হল যে সেগুলি অত্যন্ত এফেক্টিভলী এণ্ড এফিসিয়ান্টলী কাজ চালিয়ে যাচ্ছেন। কাজেই সেগুলির মধ্যে কোন মিস-ম্যানেজমেণ্ট নেই। তবে মাননীয় সদস্তরা যদি স্পেসিফিক কোন ঘটনার কথা উল্লেখ করতে পারতেন তাহলে আমি হয়তো তাদের সেগুলি সমর্থন করতে পারতাম। কিন্তু অকারণে গভর্ণমেন্টের উপর দোষারোপ করার জন্য গতানুগতিক কথা উনারা বলেছেন, যেমন ল্যাক অব প্রভিশন ফর জুট এণ্ড সুগার মিল। কিন্তু মাননীয় সদস্তরা ভুলে গেছেন যে স্মল স্কেল ইণ্ডাষ্ট্রিজ লাইক জুট এণ্ড সুগার মিল, এটা স্মল স্কেল ইণ্ডাষ্ট্রীতে পড়ে না। সেটা মিডিয়াম বা লার্জ স্কেল ইণ্ডাষ্ট্রিজের আওতাভুক্ত। সুতরাং স্মল স্কেল ইণ্ডাষ্ট্রীর আওতায় জুট এবং সুগার ইণ্ডাস্ট্রীর ডেভেলাপমেন্টের জন্য কোন প্রভিশন রাখার প্রশ্নই উঠেনা। সরকারের চেষ্টা আছে জুট এবং সুগার মিল করার জন্য। কিন্তু আমাদের বক্তব্য হচ্ছে এই যে জুট মিল সেটা সরকার করবেন না প্রাইভেট পার্টি করবে? আমরা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় দেখেছি সরকার কয়টা ইণ্ডাষ্ট্রী করেছে এবং প্রাইভেট পার্টিগুলি কয়টা করেছে। আমরা প্রশ্ন করতে চাই বিরোধী দলের সদস্যদের কাছে যে কয়টা পার্টি আজ পর্যন্ত প্রাইভেট মেনেজমেন্টে ইণ্ডাষ্ট্রী করার জন্য সরকারী সাহায্য চেয়েছেন। আমাদেরযে সমস্ত পার্শ্ববর্তী রাজ্যগুলি আছে সেগুলিতে দেখেছি যে সেই ইণ্ডাস্ট্রীগুলির অধিকাংশই, প্রায় সবগুলিই প্রাইভেট এনটারপ্রাইজে চলছে। কিন্তু আমাদের এখানে ইণ্ডাস্ট্রী না হওয়ার বহুবিধ কারণ আছে। যেমন কমিউনিকেশনের বা ট্রেন্সপোর্ট ফ্যাসিলিটির অসুবিধা, তারপর আমাদের কমিউনিকেশনের জন্য মার্কেটের অসুবিধা, র' ম্যাটেরিয়ালস সাফিসিয়েন্ট আমাদের এখানে নাই। এছাড়া আমাদের এখানে বিগ ইন্ডাস্ট্রীয়ালিস্ট যারা সেই রকম কোন লোক্যাল ম্যান ত্রিপুরায় নাই। যারা বাইরের পার্টি আছে টাকাওয়ালা, ইন্ডাসষ্ট্রী করতে পারে তারা ত্রিপুরার জিওগ্রাফিক্যাল যে পজিশান, যেমন তার চারদিকে পাকিস্তান পরিবেষ্টিত, সেই অবস্থায় তারা ভরসা পায় না এখানে ইণ্ডাস্ট্রী করতে। কিন্তু যাতে বিভিন্ন প্রাইভেট পার্টি এখানে আসে সেজন্য বিভিন্ন ইনসেনটিভ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এছাড়াও বিভিন্ন রকমের সুযোগ সুবিধা যেগুলি প্রাইভেট পার্টিকে দেওয়া প্রয়োজন তার জন্য সরকার চেষ্টা করছেন। সুতরাং এখানে ইণ্ডাষ্ট্রী করবার জন্য সরকারের কোন প্রভিশন নাই এই কথা এখানে খাটেনা। আর প্রভিশন থাকলেও এই ব্যাপারে প্রাইভেট পার্টি'ই পাওয়া যাচ্ছেনা। এই ব্যাপারে একটা পার্টির সঙ্গে জুট মিল সম্পর্কে আলোচনা হয়েছিল। কিন্তু তার সঙ্গে যে টার্মস এণ্ড কনডিশান দেওয়া হয়েছিল সেটার কোন প্রগ্রেস করা যাচ্ছেনা। সিমিলারলী পেপার মিল সম্পর্কেও কথা উঠেছে। পেপার মিল সম্পর্কেও ভারত গভর্ণমেন্ট বলেছেন যে নাগাল্যাণ্ড, আসাম ও ত্রিপুরার—এই তিনটি জায়গা মিলিয়ে হোল ইষ্টার্ণ জোনে একটা পেপার মিল করা যায় কিনা সেই চিন্তা তারা করছেন। শুধু ত্রিপুরাতে একটা পেপার ইণ্ডাস্ট্রী যদি করা যায় সেটা ইকনমিকেলী ফিজিকল হবে কিনা সেটা সম্বন্ধে গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার সন্দেহ আছে এবং এই জন্য আসাম, মণিপুর, ত্রিপুরা, নাগাল্যাণ্ড এই সবগুলিকে একত্র করে যাতে একটা পেপার ইনডাস্ট্রি করা যায় সেই দিকে তারা সমীক্ষার চেষ্টা চালিয়েছেন

এবং তার পরিপ্রেক্ষিতে আমরা অবশ্য পারস্যু করছি যাতে এখানে একটা পেপার মিল হতে পারে। কিন্তু সেটা একক প্রচেষ্টায় সম্ভব নয়। সেটার জন্য গভর্ণমেন্ট অফ ইণ্ডিয়ার উদ্যোগ এবং সেজন্য আমাদের সকলের চেষ্টা থাকলে আশা করি যে গভর্ণমেন্ট অব ইনডিয়া ত্রিপুরার স্বার্থকে স্যমনে রেখে এই সমন্ধে ডিসিশান নেবেন। কাজেই ইন্ডাষ্ট্রী সম্পর্কে আমাদের গভর্ণমেন্টের কোন চেষ্টা নাই এই কথা আমরা মানতে পারিনা। তারপর বলেছেন যে—ত্রিপুরার বাগানগুলির জন্য বরাদ্দের অভাব। সেখানে ত্রিপুরার চা বাগানগুলি সম্পর্কে আমাদের গভর্ণমেন্ট, যতখানি দায়িত্ব এবং কর্ত্তব্য আছে ততখানি দায়িত্ব এবং কর্ত্তব্য নিশ্চয়ই আমরা পালন করছি। কিন্তু বিশেষ করে টি ইণ্ডাষ্ট্রি বোর্ড একটা আছে অল ইণ্ডিয়া প্যাটার্ণে। সেটা কতগুলি স্কীম নিয়েছে। স্কীম ফর ফিনানসিয়াল অ্যাসিসটেন্টস ফর ইনক্রিজিং প্রডাক্শন অ্যাণ্ড ইমপ্রুভমেন্ট অব ম্যানুফেকচারিং ফাসিলিটিজ, তারপর অ্যাসিস্টেন্স টু স্মল গ্রোয়ার্স অ্যাণ্ড আদার্স ইকনমিক্যাল টি এস্টেটস। জোনাল অ্যাসিসটেনস টু দি ইনডাস্ট্রীজ অন ভ্যারিয়াস, মেটারস, সাপ্লাই অব এসেনসিয়াল কমোডিটিজ রিকুয়ার্ড বাই দি টি ইনড্যাষ্ট্রিজ। ফারদার এখানে টি ইনডাস্ট্রী ডেভেলাপমেন্টের জন্য যে আসাম ফিনানসিয়াল কর্পোরেশন আছে, আমাদের ত্রিপুরাও তার শেয়ার হোলডার। তার থেকে এবং কমার্সিয়াল ব্যান্কগুলি থেকে যাতে ফিনানসিয়াল অ্যাসিসটেন্স পেতে পারে, টাকা পেতে পারে তার জন্য দেখা হচ্ছে এবং অনেক টি গার্ডেন এখন ব্যাঙ্ক ন্যাশনেলাইজেশন হওয়ার ফলেও ব্যাঙ্ক থেকে টাকা নেওয়ার সুবিধ রয়ে গেছে। শুধু সরকারী টাকা দিলেই টি ইনডাষ্ট্রী ডেভেলাপ করবে, এই কথা মনে করার কোন কারণ নাই। তার কারণ যারা ইনডাষ্ট্রির মালিক তাদের যদি আগ্রহ না থাকে, অনেকে আছে যে তাদের একাধিক টি গার্ডেন আছে। তারা আসাম এবং ওয়েষ্টবেঙ্গলের জন্য যতটুকু মনোযোগ দেবে ত্রিপুরার টি গার্ডেনের জন্য হয়ত ততটুকু মনোযোগ দেবেনা। হয়ত এমন মালিক আছে আমাদের ইনফরমেশন যেটা নাকি, কলকাতাতে তাদের অন্যান্য যে সমস্ত ব্যবসা আছে সেই সমস্ত ব্যবসার প্রতি তাদের নজর বেশী। এইগুলিকে শুধু তারাসাইড বিজনেস হিসাবে রেখেছে। তার উন্নয়নের জন্য এবং এমনও মালিক আমরা জানি যে তার একটা দুইটা টি গার্ডেন ছিল, এখন ৩।৪ টার মালিক হয়ে গেছে। প্রথম একটা দুইটা চালিয়েছে এবং তার ইনকাম দিয়ে আরও ২।৩টা কিনেছে। সুতরাং টি গার্ডেন ডেভেলাপমেন্টের জন্য বা টি ইনডাস্ট্রী ডেভেলাপমেন্টের জন্য আমার মনে হয় এই কাজের জন্য যারা অভিজ্ঞ মানে ইনডাস্ট্রীর যারা মালিক, তাদের এই কাজে আগ্রহ থাকা দরকার ইনডাষ্ট্রিকে বাঁচানোর জন্য। সেই দিক থেকে আমি বলব যে ত্রিপুরা গভর্ণমেন্ট টি ইনডাস্ট্রী যাতে ডেভেলাপ হতে পারে তার জন্য যখন যে দরবার সরকারের কাছে আসে সরকার তার সাধ্যানুযায়ী তাদের সুযোগ দেওয়ার চেষ্টা করেন এবং টি বোর্ডের কাছে রিকমেন্ডেশন পাঠানোর ব্যাপারে আমাদের চেষ্টার কোন অভাব নাই।

কাজেই আমি আশা করব টি গার্ডেনের শ্রমিকদের যেন মাননীয় সদস্যরা মালিকদের এগেনষ্টে ক্ষেপানোর চেষ্টা থেকে বিরত থেকে, মালিক এবং শ্রমিকদের কো-অপারেশনে

আরও বেশী সেবার কাজে ইনভেস্ট করাতে পারেন, সেই বাগানগুলি উন্নয়ন করতে পারেন, সেইদিকে মনোযোগ দেবেন। আর এখানে যে আরেকটা বিষয়ে বলেছেন যে ত্রিপুরার চা বাগানগুলির জন্য বরাদ্দের অভাব, সেটা আমি মেনে নিতে পারছিনা, তার কারণ সেটা দেখার জন্য টী বোর্ড, আসাম ফিনানশ্যাল করপোরেশন আছে, সেই অনুসারে টি ইণ্ডাষ্ট্রীর প্রতি নজর রাখা হচ্ছে। এছাড়া বিড়ি শিল্পের জন্য বরাদ্দের অভাব যেটা বলা হয়েছে, সেই সম্পর্কে আমি বলব যে আমাদের এখনে গ্রান্ট এণ্ড এ্যাডভান্সের ব্যবস্থা আছে, লোন দেওয়ার ব্যবস্থা আছ, ইণ্ডাষ্ট্রি হেডে, তার থেকে যদি কোন বিড়ি শিল্পের মালিক চায়, গ্রান্ট কিংবা লোন এ্যাডভান্স চায়, তাহলে সেটা বিচার বিবেচনা করে তাকে সেই ভাবে লোন এবং এ্যাডভান্স দেওয়ার ব্যবস্থা এই বাজেটে আছে। সুতরাং তার জন্য বরাদ্দের অভাব যেটা বলা হয়েছে, সেটা শুধু বিরোধিতা করার জন্যই বলেছেন, সেটা বাস্তব অবস্থার সংগে কোন মিল নেই। তারপর ত্রিপুরার ছাতার বাট শিল্পের জন্য বরাদ্দের অভাব। ত্রিপুরায় ছাতার বাট শিল্প যে আছে তাকে জিয়িয়ে রাখার দরকার। তার উন্নতির জন্য লোন এণ্ড এ্যাডভান্স দেওয়ার ব্যবস্থা আছে তার থেকে ত্রিপুরার ছাতার বাট শিল্পকে অনেক টাকা দেওয়া হয়েছে। এখানে টাকা না থাকলে পরে তার উন্নয়ন ব্যহত হবে, সেটা মনে করার কোন কারণ নেই, কারণ এই ব্যাপারে বাজেটে ইণ্ডাস্ট্রীর ইম্প্রুভমেন্টের জন্য বহু টাকা লোনস এ্যাণ্ড এ্যাডভান্স বাবদ দেওয়া হয়, যা দ্বারা তারা সেই ইণ্ডাষ্ট্রীকে উন্নয়ন করতে পারে। এর মধ্যে যারা টাকা গ্রহণ করে তাদেরও শুভ বুদ্ধি থাকতে হবে যাতে সেই টাকা নিয়ে তারা ঠিক ঠিক মত কাজ করে, সেই দিকে তাদের উৎসাহিত করতে হবে, তা না হলে বরাদ্দ রাখলে পরেই যে ইণ্ডাস্ট্রী গড়ে উঠবে তার কোন সম্ভাবনা নেই। মৃতশিল্প কো-অপারেটিভের কথা বলা হয়েছে, তাদের অনেক টাকা দেওয়া হয়, অনেক কো-অপারেটিভকে কিন্তু তারা যদি কো-অপারেটিভ মাইন্‌ডেড না হয়, কেবল সদস্যদের মধ্যে টাকা মেরে, ভেঙ্গে দেওয়ার যে একটা টেন্‌ডেন্‌সী, তারই জন্য অনেক কো-অপারেটিভের বারটা বেজে গেছে। সুতরাং আমরা বলব যে সরকার ছাতার বাটের শিল্পই বলুন আর বিড়ি শিল্পই বলুন, সেইদিকে চিন্তা করে প্রয়োজনীয় ব্যবস্থা করে চলেছেন এবং করতে থাকবেন, কাজেই মাননীয় সদস্যদের কাটমোশন যে এখানে রাখা হয়েছে, তার আমি বিরোধিতা করছি। প্রসংগত এখানে বলা হয়েছে যে খাদি ভিলেজ ইণ্ডাষ্ট্রি বোর্ডে দুর্নীতিমূলক কাজকর্ম বন্ধ করায় ব্যর্থতা। তবে আমি জানিনা এই খাদি ভিলেজ ইণ্ডাষ্ট্রী বোর্ডের বিরুদ্ধে উনাদের এত গাত্রদাহ কেন। এর বিরুদ্ধে উনাদের এত জিঘাংসা কেন। কিন্তু উনারা এখানে একটা কথার কথা বলে গেছেন, স্পেসিফিক কোন দুর্নীতির অভিযোগ এখানে রাখতে পারেন নাই। ত্রিপুরার খাদি ভিলেজ ইণ্ডাষ্ট্রি বোর্ড সেটা হচ্ছে **It is a statutory body under Tripura Khadi Village and Industries B ard Act. 1956. The Board get establishment grant from the Government and the fund for implementation of the Schemes, grants and loans from the Khadi and Village Industry Commission. The accounts of the Board are**

audited as required by the Acts and Rules. সুতরাং সেখানে কোন রকমের দুর্নীতি-মূলক কাজকর্ম হওয়া সম্ভব নয়। তারাও কোন স্পেসিফিক case দিতে পারেন নাই, অতএব এই কাটমোশন এর আমি বিরোধিতা করছি।

এখানে আরেকটা কাটমোশান রাখা হয়েছে :—মাঝারী শিল্প গঠনের জন্য ব্যয় বরাদ্দের অভাব। সেই সম্পর্কে আমি আগেই বলেছি যে মাঝারি শিল্প সম্পর্কে আমাদের গভর্ণেন্টের দায়িত্ব আমরা ঠিক ঠিকভাবে করে যাচ্ছি, সুতরাং ব্যয় বরাদ্দের অভাব আমরা মনে করি না, অতএব এই কাটমোশানের বিরোধিতা করছি। প্রসংগত আলোচনা রাখতে গিয়ে বলা হয়েছে ক্যালেণ্ডার প্ল্যান্ট সম্পর্কে, এটাকে মিসইউজ করা হচ্ছে কিন্তু এই ব্যাপারে পাওয়ারলুম এবং সাইজিং ক্যালেণ্ডারিং প্ল্যান্ট পরস্পর সংশ্লিষ্ট। পাওয়ারলুম ছাড়া সেই সাইজিং ক্যালেণ্ডারিং মেশিন অকেজো। সুতরাং গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া যে কোন কারণেই হউক, আমাদের কাজ যখন অনেটা প্রগ্রেস করেছিল, সেই সময়ে সেটা ষ্টপ করে দিয়েছেন এবং জানিয়েছেন নট টু প্রসিড ফারদার। ক্যালেণ্ডারিং মেশিন সম্পর্কে অল ইণ্ডিয়ার যে ষ্টেটিষ্টিকস, তার পরিপ্রেক্ষিতে সেটা ইকনমিক হবে কিনা, সেটা গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া বিচার বিবেচনা করছেন, তবে আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি স্যাংশান এণ্ড এপ্রুভেল যাতে অবিলম্বে পেতে পারি, সেই দিকে আমাদের চেষ্টার কোন ত্রুটি নেই। তারপর ষ্টাটিষ্টিক্যাল অফিসার সম্পর্কে যে কথাটা বলা হয়েছে যে তিনি ক্ল্যারিকেল কাজ করছেন, সেটা সম্পূর্ণ সত্যের বিপরীত সুতরাং একথাটা আমি মানতে পারছিনা। এটা শুধুমাত্র অকারণে গভর্ণমেন্ট অফিস্যালদের উপর একটা চার্জ এনে রাজনৈতিক উদ্দেশ্যকে চরিতার্থ করেছেন, বাস্তবের সংগে এর কোন যোগাযোগ নেই। প্রসংগত বলেছেন যে আমাদের এখানে যে জেকফ্রুট হচ্ছে, তা থেকে ওয়াইন তৈরী করা যায় কিনা, সেই সম্পর্কে একটা সাজেশন রেখেছেন। সেই সম্পর্কে আমি বলব আমাদের গভর্ণমেন্টের তরফ থেকে সেই রকম একটা প্রচেষ্টা চলছে যে এখানে একটা ডিষ্টিলারী করে যাতে সেই জ্যাকফ্রুট থেকে আমরা মদ তৈরী করতে পারি। এর ব্যাপারে আমরা দুইটি দরখাস্ত পেয়েছি এবং সেগুলি এখন বিবেচনাধীন আছে, আশা করি আমরা সেই ব্যাপারে সফল হতে পারব।

আর ডাই হাউস সম্পর্কে এখানে বলেছেন। সেই বিষয়ে আমাদের প্রগ্রেস হচ্ছে না তার কারণ সেই ল্যাণ্ড নিয়ে একটা ডিসপিউট আছে সেটেলমেন্টের সংগে, রেকর্ডস অব রাইটস নিয়ে, সেটা মিটে গেলে সেটা অবিলম্বে হবে বলে আমরা আশা করছি।

তারপর আমাদের মাননীয় সদস্য যতীন বাবু বলেছেন যে কেশোনাট প্রসেসিং এবং কয়ের ইত্যাদি ফ্যাক্টরীর কথা। কেসিউনাট সম্পর্কে আমি বলব যে ত্রিপুরায় যে প্রডাক্শান হচ্ছে, এইটুকু দিয়ে আমরা প্রসেসিং এর ব্যবস্থা করতে পারি কিনা, এবং সেটা করলে পরে ইকনমিকেল হবে কিনা, সেটাও আমাদের বিবেচ্য বিষয়। সুতরাং সেই কেসি-উনাটের চাষ যাতে সন্তোষজনক ভাবে ত্রিপুরায় হতে পারে, প্রডাক্শান বাড়ানো যায়, সেই চেষ্টা চলছে। এবং কেসিউনাট প্রচুর পরিমাণে উৎপাদিত হলে পরে, এখানে তার একটা ইণ্ডাস্ট্রী করার আমাদের চেষ্টা আছে। একটা ইণ্ডাষ্ট্রী করার আগে দেখতে হবে সেটা যাতে

ইকনমিকেলী রান করানো যায় এবং তারই জন্য প্রডাক্শান বাড়ানোর দিকে সরকারের নজর আছে।

তারপর কয়ের সম্পর্কে আমি বলব যে এখানে যে পরিমাণ নারিকেল হয়, সেটা যথেষ্ট না হলে পরে কয়ের ফ্যাক্টরী এখানে করা সম্ভব নয়। সুতরাং সেইদিকে নজর রেখে সেই ফ্যাক্টরী সরকার থেকে করা সম্ভব হচ্ছে না। তবে কোন প্রাইভেট পার্টি যদি সেটা করতে চায় তাহলে তাকে লোন এবং এ্যাডভান্স দিয়ে আমরা হেল্প করতে পারি কিন্তু পাব্লিক সেক্টারে রান করানোর জন্য সাফিশ্যান্ট র-মেটেরিয়েলস না থাকলে সেটা সম্ভবপর নয়। আমার মনে হয় সেটা ইকনমিকেলী রান করানো যাবেনা বলেই কোন প্রাইভেট পার্টি এখানে আসছে না। যদি কোন প্রাইভেট পার্টি সেটা করতে চায় তাহলে তাদের লোনস্ এণ্ড এ্যাডভান্স দেওয়ার জন্য আমাদের যথেষ্ট টাকা ধরা আছে, আমরা পত্র পত্রিকায়, গেজেটে নোটিফাই করি, দরখাস্ত আহ্বান করা হয় প্রতি বৎসর একটা নির্দিষ্ট সময়ে সেটা করা হচ্ছে এবং সেইভাবে লোনস্ এণ্ড এ্যাডভান্স দেওয়া হচ্ছে। সুতরাং যে কোন প্রাইভেট পার্টি যদি তাতে এনকারেজড হন, তাহলে আমরা তাকে লোন্স এণ্ড এ্যাডভান্স দিয়ে সাহায্য করতে পারি, সেই ব্যবস্থা আমরা এই বাজেটে রেখেছি। প্লাইউড সম্পর্কে বলেছেন। প্লাইউড ব্যাপারে যে পার্টি বিড়লা এসেছিল, সে চলে যায়নি, তাকে আমরা ল্যাণ্ড দিয়েছি। এবং তাকে ইন্সেন্টিভ দেওয়ার জন্য তার প্রিমিয়ামও আমরা রিডিউস্‌ড করে দিয়েছি। কাজেই বিড়লা চলে গেছে যে কথাটা উনারা বললেন সেটা ঠিক নয়। প্লাইউড ফ্যাক্টরী বাগফাতে হওয়ার কথা আছে, এখন সেটার কাজও কিছুটা অগ্রসর হয়েছে। আমরা সেই পার্টির সংগে একটা এগ্রিমেন্ট করতে চাইছি এবং এই ব্যাপারে আমরা ভারত সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি। এখন আমরা সেটার জন্য আমরা অপেক্ষা করছি। ইণ্ডাষ্ট্রী ত্রিপুরাতে গড়ে তোলার জন্য আমাদের যা কিছু করা দরকার সেগুলি আমরা করে চলছি। তারপর যতীন বাবু একটা কথা বলেছেন হ্যাণ্ডলুমের ব্যাপারে। তিনি বলেছেন যে সরকার থেকে যে ইয়ার্ণ সাপ্লাই দেওয়া হচ্ছে সেটা ইন-এডিকোয়েট। সেই ব্যাপারে আমি মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে বলছি যে কামিং ইয়ারে আমরা যাতে তাদেরকে আরও বেশী করে ইয়ার্ণ দিতে পারি, সেজন্য আলাদাভাবে ৬০ হাজার টাকার স্যাঙ্কশান করে আনা হয়েছে, এবং এভাবে তাদের ইয়ার্ণ সাপ্লায়টাকে এ্যাডিকোয়েট করার ব্যবস্থা করা হচ্ছে। কাজেই সেলসএ্যাম্পোরিয়ামে যারা জিনিষপত্র রেখেছিল, তাদের যে লস হয়েছে তারা এই ৬০ হাজার টাকার বেনিফিট পাবেন। সুতরাং ইয়ার্ণ সাপ্লাই আরও বাড়াবার জন্য সরকার চেষ্টা চালিয়ে যাচ্ছে। এছাড়া এখানে মার্কেটিং এর ব্যাপারেও প্রশ্ন করা হয়েছে, আমার মনে হয় যে আমরা এই প্রডাক্টসটাকে আরও বেশী করে মার্কেটিং ফেসিলিটি দেওয়ার জন্য ত্রিপুরার বাহিরে যেমন কলকাতা এবং দিল্লীতে একটা করে সেল্‌স এ্যাম্পোরিয়াম খোলা হচ্ছে এবং ত্রিপুরা রাজ্যের মধ্যে বিভিন্ন সাব ডিভিশান মহকুমা শহরগুলি ছাড়াও শান্তির বাজারে আর একটা সেল্‌স এ্যাম্পোরিয়াম খোলা হচ্ছে। কাজেই তাদের

এই প্রডাক্টসটা যাতে সারা ভারতবর্ষের মধ্যে মার্কেটিং ফেসিলিটি পেতে পারে সেজন্য সরকার থেকে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। সুতরাং মার্কেটিং ফেসিলিটিজ নেই এই কথাটা, এটা সত্যের অপলাপ ছাড়া আর কিছু নয়। কাজেই আমি মাননীয় সদস্যদের বলব অন্ধকারে যেন তারা আর না থাকেন, তারা চোখ খুলে যেন বাহিরের দিকে তাকান এবং তাহলে দেখতে পাবেন যে ত্রিপুরাতে ইন্ডাষ্ট্রী গড়ে তোলার জন্য সরকার কি করছেন। কাজেই তারা যে বলছেন ত্রিপুরাতে ইণ্ডাষ্ট্রির কিছুই হচ্ছে না, তাদের এই নৈরাশ্যবাদ এটা ঠিক নয়। কিছু কিছু হয়েছে এটা অস্বীকার করা যায় না। আমরা তো আর বলছি না যে ত্রিপুরাকে আমরা ইণ্ডাষ্ট্রির দিক দিয়ে অনেক দূর অগ্রসর করে দিয়েছি। সেটা আমরা বলতে চাই না। আমাদের ত্রিপুরাটা হল তিন দিক দিয়ে পাকিস্তান বেষ্টিত এবং ত্রিপুরা আইসোলেটেড ফ্রম আদার পার্টস অব ইণ্ডিয়া, যেখানের অধিকাংশ মানুষ গরীব, যেখানে রেলওয়ে কমিউনিকেশন বা ট্রেন্সপোর্টের কোন সুব্যবস্থা নেই, এই অবস্থার কথা বিবেচনা করে ত্রিপুরাকে ইণ্ডাষ্ট্রীয়েলী ডেভেলাপ করার কথা বলতে হবে এবং ত্রিপুরার বাস্তব অবস্থার দিকে দৃষ্টি রেখে আমাদের যা কিছু করা দরকার, সেগুলি আমাদের অতি অবশ্যই করতে হবে। আমাদের এই ত্রিপুরা একটা ক্ষুদ্র রাজ্য এবং ততোধিক গরীব তার অধিবাসীরা, এখানে যারা বসবাস করছেন বলতে গেলে সবাই হল ট্রাইবেল্‌স আর পূর্ব্ববংগ থেকে আসা উদ্বাস্তু। এই বিরাট সংখ্যক ছিন্নমূল উদ্বাস্তুকে পুনর্ব্বাসন দিতে গিয়ে এবং অনউন্নত ট্রাইবেলদের জমিতে বসাতে গিয়ে এই পর্যন্ত আমাদের ত্রিপুরা রাজ্যের মধ্যে তেমন কোন ইণ্ডাষ্ট্রী গড়ে তোলা সম্ভব হয় নি। কিন্তু গ্রামীন শিল্প ও ক্ষুদ্র শিল্পের দিকে ত্রিপুরা অনেকটা এগিয়ে গেছে। ত্রিপুরাতে যে সব ইণ্ডাষ্ট্রী গড়ে উঠতে পারে বা গড়ে উঠার উজ্জল সম্ভাবনা আছে সেগুলিকে গড়ে তোলার জন্য সরকারের পক্ষে যতটুকু ইন্সেন্টিভ দেওয়ার দরকার, সেটুকু আমরা দিয়ে যাচ্ছি। যেমন কার্ড বোর্ড ইণ্ডাষ্ট্রী করার জন্য বিভিন্ন জায়গাতে যে সব ইণ্ডাষ্ট্রীয়েল এষ্টেট আছে, সেখানে কম ভাড়াতে এবং কম খরচে ইলেকট্রিসিটি দেওয়ার ব্যবস্থা করা হয়েছে, যাতে করে ঐ ইণ্ডাষ্ট্রীগুলি এসব সুযোগ সুবিধা পেয়ে ভালভাবে গ্রো করতে পারে। কাজেই এসব দিক দিয়ে আমাদের ত্রিপুরা সরকার বসে নেই। বিরোধী দলের মাননীয় সদস্যরা যে সব প্রশ্ন এই হাউসের সামনে উত্থাপন করেছেন, আমি সেগুলি উত্তর দিতে পেরেছি, এটা আমি আশা রাখি এবং তাদের দেওয়া কাট মোশানগুলির বিরোধীতা করে মূল ডিমাণ্ডের সমর্থনে আমার বক্তব্য রেখে আমি এখানে শেষ করছি।

**Shri Aghore Deb Barma** :—Point of Order Sir, according to Rule 274 of the Rules of Procedure a point of order may be raised in relation to the business of the House at the moment. My point of order is that according to Rule 28 of our Rules of Procedure "The last two and half hours of a sitting on Friday shall be allotted for the transaction of private members'

business". অর্থাৎ শুক্রবার দিন হলে প্রাইভেট মেম্বার্স বিজনেসের জন্য আড়াই ঘন্টা এলট করতে হবে, এটা আমাদের রুলস্ এর মধ্যে আছে। কিন্তু আজকে মাত্র আর এক ঘন্টা বাকী আছে এর মধ্যে প্রাইভেট মেম্বার্স বিজনেস হবে কিনা কিছুই বুঝা যাচ্ছে না। কাজেই এভাবে আমরা রুলস্কে ভায়লেট করতে পারি কিনা, এটা আমি আপনার কাছ থেকে জানতে চাই ?

**মি: স্পীকার** :—আমি দুঃখের সহিত বলছি যে আমি রুলস্ মেনে চলতে চাই, কিন্তু রুলস্ ভঙ্গ করছেন আপনারা।

**শ্রীঅঘোর দেববর্মা** :—টু এ্যাণ্ড হাফ আওয়ার্স সেল এলটেট ফর দি ট্রেন্জেক্শান অব দি প্রাইভেট মেম্বার্স রিজোলিউশান, এটা পরিস্কার লেখা আছে আমাদের রুলসে স্যার ?

**মি: স্পীকার** :—কিন্তু এও তো লেখা আছে—That the Speaker may, in consultation with the Leader of the House, allot any day other than a Friday for the transaction of private members' business".

Provided further that if there is no sitting of the House on a Friday, the Speaker may direct that two and half hours on any other day in the week may be allotted for private members' business".

**শ্রীঅঘোর দেববর্মা** :—এটা তো অন্যদিনের কথা স্যার। অন্য দিনেও স্পীকার ইচ্ছা করলে প্রাইভেট মেম্বার্স বিজনেসের জন্য টাইম এলট করতে পারেন, এটাও আমাদের রুলসে আছে।

**মি: স্পীকার** :—এ কেমন করে হয়, আমার কথা শেষ না করতেই আপনি কিছু বলতে শুরু করে দিলেন, তাহলে আমি কি বললাম সেটা আপনি কি করে বুঝলেন ?

**শ্রীঅঘোর দেববর্মা** :—স্যার, রুলে আছে, শুক্রবার দিন এটা থাকতেই হবে।

**মি: স্পীকার** :—হ্যাঁ, তা তো আছে, শুক্রবার দিন তো আছেই, অন্য দিনেও থাকছে এবং থাকবেও। এটা তো আপনাদের সুবিধার জন্য রাখা হয়েছে।

Mr. Speaker—Discussion on the demands is over. Now, I am putting the cut motions of Shri Aghore Deb Barma to vote.

Cut motion of Shri Aghore Deb Barma that the demand be reduced by Rs. 100/- to discuss on—"Mismanagement in Industrial Estate" was then put and lost.

Again the cut motion of Shri Aghore Deb Barma that the demand be reduced by Rs. 100/- to discuss on—"Lack of provision for starting small scale industries like Jute, Sugar etc." Was then put and lost.

Next in absence of Hon'ble member Shri Abhiram Deb Barma his cut motion on demand No. 20 fell through.

Mr. Speaker :—Next question is that the Demand be reduced to Rs. 1/- moved by Shri Bidya Ch. Deb Barma to discussion on—

'মাঝারী শিল্প গঠনের জন্য ব্যয় বরাদ্দের অভাব।'

The cut motion was then put to vote and lost.

শ্রীঅঘোর দেববর্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা অ্যাসেম্‌লী হাউস। এখানে যা তা করার কোন অধিকার নাই। অ্যাসেম্বলীর একটা ডিগনিটি আছে। এখানে 'হাউ' করে ভোট দেওয়ার কথা নাই। * * *

Mr. Speaker :—This portion of speech of the Hon'ble Member will be expunged from the proceedings.

শ্রীঅঘোর দেববর্মা :—আমি এর প্রতিবাদে হাউস থেকে বেরিয়ে যেতে বাধ্য হচ্ছি।

Mr. Speaker :—I shall now put the Demand for Grant No. 37—Capital Outlay on Industrial and Economic Development.

The Motion of Demand that a sum not exceeding Rs. 10,80,000/- [inclusive of the sums specified in Column 3 of the Schedule to the Appropriation (Vote on Account) Bill, 1970], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1971 in respect of Demand No. 37—Capital Outlay on Industrial and Economic Development, was then put and agreed to.

শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অঘোর বাবু যে বললেন যে কেউ যদি মদ খেয়ে এসে থাকে হাউসে তা হলে সেটা তদন্ত হওয়া দরকার। এই বিষয়ে আমি অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

Mr. Speaker :—I would request the Hon'ble Finance Minister to move the Demand For Grant No. 28 and Demand for Grant No. 31—together.

Expunged by order of Hon'ble Speaker on 13/4/70

**Shri Krishnadas Bhattacharjee** :—Mr Speaker, Sir, on the recommendation of the Administrator I beg to move that a sum not exceeding Rs. 5,00,000/- [inclusive of the sums specified in Column 3 of the Schedule to the Appropriation (Vote on Account) Bill, 1970], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1971 in respect of Demand No. 28—Famine Relief, Major Head—64.

Mr. Speaker. Sir, on the recommendation of the Administrator I beg to move that a sum not exceeding Rs. 9,97,000/- [inclusive of the sums specified in Column 3 of the Schedule to the Appropriation (Vote on Account) Bill, 1970], be granted to defray the charges which will come in of course of payment during the year ending on the 31st day of March, 1971 in respect of Demand No. 31—Stationery & Printing.

**Mr. Speaker** :—There is one cut motion on the Demand for Grant No. 28 of Shri Aghore Deb Barma. But he is absent. There are also two cut motions of Shri Abhiram Deb Barma on this Demand. But he is also absent. So their cut motions fall through. Now I am putting the Demand for Grant No. 28 to vote.

The question that a sum not exceeding Rs. 5,000.00/- [inclusive of the sums specified in Column 3 of the Schedule to the Appropriation (Vote on Account) Bill, 1970] be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1971 in respect of Demand No. 28—Famine Relief, was then put and agreed to.

Now, I am putting the Demand for Grant No. 31 to vote.

The question that a sum not exceeding Rs. 9.97,000/- [inclusive of the sums specified in Column 3 of the schedule to the Appropriation (Vote on Account) Bill, 1970], be granted to defray the charges chich will come in course of payment during the year ending on the 31st day of March, 1971 in respect of Demand No. 31—Stationery & Printing, was then put and agreed to.

**Mr. Speaker** :—Next item in the List of Business is private mem: bers' Resolution. Now I shall take up the Resolutions carried over from the List of Business of the 6th April, 1970. The Resolution was that. This Assembly requests the Central Government to amend the constitution of India for incorporating the provisions for raising the status of the Union Territory of Tripura to a full fledged state.

I would call on Shri Jatindra Kr. Majumder, to start discussion.

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাবটা আমি হাউসে উত্থাপন করেছিলাম ত্রিপুরার ষ্টেট হওয়ার জন্য। আমাদের ত্রিপুরাকে পূর্ণ রাজ্যের মর্য্যাদা দেওয়ার জন্য আমরা সকলেই আকাংখিত। ত্রিপুরার সার্বিক উন্নয়নের জন্য আজকে ষ্টেটহুডের প্রয়োজন হয়ে পড়েছে। এই সম্পর্কে মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি সেদিন যুক্তি দেখিয়েছি। আমাদের হাউসের সমস্ত সদস্যগণ এর প্রয়োজনীয়তা উপলব্ধি করেছেন এবং আমি খুব বেশী না বাড়িয়ে অন্যান্য সদস্যদের এই সম্পর্কে যুক্তি দিবেন এবং এই প্রস্তাবকে সমর্থন করার পরিপ্রেক্ষিতে তাদের যুক্তি এবং বক্তব্য রাখতে অনুরোধ করি যাতে এই প্রস্তাবটা গৃহীত হয়। এই বলেই আমি শেষ করছি।

**শ্রীমতীরেণু চক্রবর্তী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যতীন্দ্র কুমার মজুমদার যে প্রস্তাব হাউসের সামনে রেখেছেন, তাকে আমি অভিনন্দন জানাই। সত্যিই এই প্রস্তাব গুরুত্বপূর্ণ এবং অত্যন্ত প্রয়োজনীয় প্রস্তাব। গণতান্ত্রিক রাষ্ট্রে জনপ্রতিনিধিদের কোন ক্ষমতা থাকবে না সেটা অত্যন্ত দুঃখের বিষয়। আমাদের ত্রিপুরা একটা ইউনিয়ন টেরিটোরী, তার যে জনপ্রতিনিধি, তার কোন বিধানসভার মধ্যে ক্ষমতা নাই। সেইজন্য সেখানে আমরা দেখতে পাই যে বাজেট'এর উপর কেবল আমরা ডিসকাশন করতে পারি, কিন্তু তার কোন পরিবর্তন বা পরিবর্ধন আমরা করতে পারি না। জনপ্রতিনিধিরা, যে সমস্ত এলাকা থেকে আসেন, নির্বাচনের মাধ্যমে, সেইসব মানুষের আশা আকাংখা পূরণ করবার যে প্রতিশ্রুতি তারা সেখানে দিয়ে আসেন, তাদের সেটা পূরণ করার কোন ক্ষমতাই এই প্রতিনিধিদের নেই। তারা যেন ঢাল নেই তলোয়ার নেই নিধিরাম সর্দার। যারা ত্রিপুরার অধিবাসী তারা মন্ত্রীদের ক্ষমতা সম্পর্কে সচেতন নয়, সেই জন্যই আমরা দেখতে পাই দুইদিন পর পরই নানাবিধ সমস্যা নিয়ে তারা রিপ্রেজেনটেশান দেয়। কিন্তু আমাদের যে মন্ত্রী-মণ্ডলী তাদের ক্ষমতা সীমাবদ্ধ। আজকে ত্রিপুরার জনগণের সংগে এই বিধান সভার সদস্য এবং মন্ত্রীমণ্ডলী, তাদের সুখ, দুঃখ, তাদের সামাজিক অবস্থা, অর্থনৈতিক অবস্থার সংগে তারা জড়িত। কিন্তু বাইরে থেকে যারা এখানে শাসন পরিচালনা করেন, তারা ত্রিপুরার জনসাধারণের অতখানি নিকটে যেতে পারেন না। যারা একসংগে রয়েছেন, তারা তাদের সুখে দুঃখের সমান অংশীদার, তারা বুঝতে পারেন কি করে তাদের সুখ দুঃখ দূর করা যায় এবং কিভাবে কোন খাতে কত অর্থ বরাদ্দ রাখা দরকার, কিভাবে সেটা পরিবর্তন করা যায়,

কোথায় কোন অর্থ বিনিয়োগ করা যায়, কিন্তু সেই বিষয়ে তাদের কোন ক্ষমতা নেই, কাজেই ত্রিপুরায় ক্রমশঃ অসন্তোষ বেড়ে চলেছে। বাজেট আমরা পাশ করছি। অনেক রিজলুশান আমরা এই হাউসে পাশ করেছি কিন্তু সেগুলি আজ পর্য্যন্তও কার্যকরী হয় নাই। কাজেই আমি এখানে বলব যে প্রস্তাব নিলেই আমাদের কর্তব্য শেষ হয়ে যাবেনা। যাতে সেটা যথাসম্ভব তাড়াতাড়ি কার্যকরী হয়, তারজন্য আমাদের আন্দোলন চালিয়ে যেতে হবে। আমরা দেখতে পাচ্ছি যে আমাদের প্রতিবেশী রাষ্ট্রে যেখানে আমাদের চেয়ে লোকসংখ্যা কম, সেখানে তারা পূর্ণ রাজ্যের মর্যাদা পেয়েছে। কাজেই সেইদিকে লক্ষ্য রেখে আমাদের পূর্ণ রাজ্যের মর্যাদা আদায়ের জন্য গণতান্ত্রিক পদ্ধতিতে, সুসংগতভাবে আন্দোলন করতে হবে এবং আমরা একযোগে অনুরোধ রাখব যে অবিলম্বে আমাদের যেন পূর্ণ রাজ্যের ক্ষমতা পাওয়ার ব্যবস্থা করা হয় আরও দুঃখের বিষয় যে আমরা এই যে রাষ্ট্রপতি নির্বাচন হয়ে গেল, সেই নির্ব্বাচনে ত্রিপুরা থেকে কোন অংশ গ্রহণ করবার অধিকার নেই, একটা গণতান্ত্রিক রাষ্ট্রে এটা অত্যন্ত লজ্জার এবং দুঃখের বিষয়। সেইদিকে আমরা শুধু অনুরোধ করবনা, আমরা গণতান্ত্রিক রাষ্ট্র হিসাবে দাবী রাখব যাতে আমাদের পূর্ণ রাজ্যের মর্যাদা দেওয়া ব্যবস্থা করেন। এই বলে আমি এই প্রস্তাবকে অভিনন্দন জানাই এবং আশা করি সকলেই এটা সমর্থন করবেন।

**মিঃ স্পীকার** :—শ্রীরাজকুমার কমলজিত সিংহ।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** :—মাননীয় স্পীকার স্যার আজকে আমাদের হাউসের মধ্যে মাননীয় সদস্য শ্রীযতীন্দ্র বাবু যে প্রস্তাব এনেছেন, সেটা খুবই তাৎপর্যপূর্ণ এবং গুরুত্বপূর্ণ, এই কারণে যে আমরা যতই শিক্ষা দীক্ষায় উন্নত হয়ে উঠেছি, সভ্য সমাজের মানুষ হিসাবে গড়ে উঠেছি, ততই আমাদের রাজনৈতিক অধিকার প্রকট হয়ে উঠেছে। ভারতবর্ষ গণতন্ত্রে বিশ্বাসী এবং আমাদের কনষ্টিটিউশানে সেই অধিকার দেওয়া হয়েছে। কিন্তু এটা আশ্চর্যের কথা যে অনেকগুলি রাজ্যকে তাদের পূর্ণরাজ্যের মর্যাদা দেওয়া থেকে তাদের মৌল যে অধিকার, তার থেকে বঞ্চিত করে রাখার কি কারণ থাকতে পারে আমি জানিনা কিন্তু আজকে ভারতবর্ষের কোন মানুষকে, কোন রাষ্ট্রকে তার মৌল অধিকার থেকে বঞ্চিত করে রাখার আর দিন নেই। আমরা দৃষ্টান্ত স্বরূপ দেখতে পাই যে পূর্ব প্রান্তে নাগাল্যাণ্ড, মণিপুর, আসাম তারা আন্দোলনমুখী হয়ে উঠে এবং শেষ পর্যন্ত তারা ডিপ্রাইভড্ হতে হতে, ধৈর্যের সীমা পার হয়ে যায়, তখন তারা রিভল্যুশন করতে এগিয়ে এসেছে। আজকে মণিপুরে আমরা কি ঘটনা ঘটছে দেখতে পাচ্ছি যে সেটা ভারতবর্ষের পূর্ব প্রান্তে সীমান্তবর্তী একটা এলাকা। তাকে যদি আজকে ইউনিয়ন টেরীটোরী করে রাখা হয়, তাকে কোন ক্ষমতা না দেওয়া হয় তার রক্ষা করার দায়িত্ব না নেওয়া হয়, তাকে তার মৌলিক অধিকার থেকে বঞ্চিত করার উদ্দেশ্য থাকে, তাহলে আমি বলব সেটা ভুল করা হবে। একটা জিনিষ দেখে আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি স্যার যে আমরা এখানে মন্ত্রীসভা গঠন করেছি কিন্তু তার মেইন সুইচ দিল্লীতে করে রেখেছি।

আমাদের যদি পূর্ণ দায়িত্ব না দেওয়া হয়, তাহলে আমরা সেল্ফ সাপোর্টেড হতে পারি না। তারপর আমরা দেখেছি যে নাগাল্যাণ্ডের লোকসংখ্যা মাত্র চার লক্ষ, ত্রিপুরার হচ্ছে ১৬ লক্ষ, কিন্তু নাগাল্যাণ্ডকে পূর্ণ রাজ্যের মর্যাদা যেখানে দেওয়া হয়েছে, সেখানে ত্রিপুরার ১৬ লক্ষ লোকের মৌল অধিকারকে দাবিয়ে রাখার কোন যৌক্তিকতা নেই। ত্রিপুরা কি ভারতের অংশ নয়? কাজেই আজকে মাননীয় সদস্য যে প্রস্তাব এখানে রেখেছেন, তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—**শ্রীবিনয়ভূষণ ব্যানার্জী।

**শ্রীবিনয়ভূষণ ব্যানার্জী :**—মিঃ স্পীকার স্যার, এই হাউসে মাননীয় সদস্য যতীন্দ্র মজুমদার যে ষ্টেটহুডের দাবী রেখেছেন, এইজন্য তাকে ধন্যবাদ জানাই। এই দাবী আমরা প্রত্যেকে করছি, ত্রিপুরার জনসাধারণ যাতে পূর্ণ রাজ্যের অধিকার পায়, সেই বিষয়ে আমরা বার বার আবেদন করেছি কারণ ত্রিপুরার জনতা পূর্ণ রাজ্য না পাওয়া পর্যন্ত তাদের শিক্ষা হবেনা এবং তাদের যে অগ্রগতি তাও ঠিক ঠিকভাবে বাস্তবে রূপায়িত হবে না। একথা মনে করে যে এই প্রস্তাব এখানে রেখেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার :—**শ্রীঘনশ্যাম দেওয়ান।

**শ্রীঘনশ্যাম দেওয়ান :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যতীন্দ্র বাবু যে প্রস্তাব এনেছেন, পূর্ণ রাজ্যের মর্যাদা পাওয়ার জন্য, তাকে আমি সমর্থন করি। সমর্থন করি এই জন্য যে ত্রিপুরা রাজ্যকে দিল্লীর অনুগ্রহের উপর নির্ভর করে দীর্ঘ ২০ বছর উপর যে থাকতে হয়েছে, তাতেই ত্রিপুরাকে তার অধিকার থেকে বঞ্চিত করা হয়েছে, আজকে ২০ বছর পরেও আমরা যদি পূর্ণ রাজ্যের মর্যাদার অধিকার না পাই, সাবালকত্ব না পাওয়ার যে কি কারণ আমি বুঝতে পারছিনা। দিল্লী কেন আমাদের দিচ্ছেন না আমি জানি না। যদি দিল্লী থেকে ত্রিপুরা রাজ্যকে শাসন করা হয়, ত্রিপুরার এই যে ঘাত প্রতিঘাতে বহুল সমস্যা তার যদি মোকাবিলা করতে হয়, তাহলে অচিরে আমাদের পূর্ণ রাজ্যের মর্যাদা দিতে হবে। তা না হলে ত্রিপুরার যে মূল সমস্যা, সেটা কোন দিনই সমাধা হবে না। আমি জানি এখানে ট্রাইবেল পাঁচ লক্ষ লোক আছে, তাদের আমি একটা পূর্ণ ডিরেক্টরেটের দাবী করেছিলাম, তখন মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে সেটা বিবেচনাধীন আছে। কিন্তু দিল্লী আমাদের ট্রাইবেলদের জন্য চিন্তা করেন না। খয়রাতি, দাদন, ষ্টেট রিলিফ দিয়ে ট্রাইবেলকে উন্নত করা যায় না। যদি আমদের পূর্ণ রাজ্যের মর্যাদা দেওয়া হয়, ত্রিপুরার এই যে পাঁচ লক্ষ ট্রাইবেল আছে, সেই ট্রাইবেলদের নিশ্চয়ই উন্নতি করা যাবে ত্রিপুরারও উন্নতি অগ্রগতি হবে। তাছাড়া সিডুল ট্রাইবস, সিডুল কাষ্ট আছে, তাদের উন্নতির জন্যও পূর্ণ রাজ্যের মর্যাদা পাওয়ার প্রয়োজন আছে। যেহেতু তাদের উন্নতি করার

জন্য আমরা পূর্ণ রাজ্যের দাবী এখানে রেখেছি এবং যদি কেন্দ্র আমাদের সেই পূর্ণ রাজ্যের মর্যাদা দিয়ে দেন, তাহলে আমরা মনে করব ত্রিপুরাকে রক্ষা করার ভার, ত্রিপুরার উন্নতির ভার, নিশ্চয়ই ত্রিপুরার জনগণ যোগ্যতার সঙ্গে গ্রহণ করবে এবং সর্ব্বক্ষেত্রে তারা যোগ্যতার পরিচয় দিতে পারবে বলে আমি বিশ্বাস করি।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত**:—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীযতীন্দ্র কুমার মজুমদার মহাশয় যে প্রস্তাবটা এই হাউসের সামনেরেখেছেন, আমি তাকে সর্বান্তকরনে সমর্থন করছি। সমর্থন করি এজন্য যে ত্রিপুরার সার্বিক উন্নতি করতে হলে আমাদের পূর্ণ রাজ্যের মর্যাদা পাওয়া দরকার। আমাদের ইউনিয়ন টেরিটরীগুলির ষ্টেটহুডের দাবী যখন উঠল তখন কেন্দ্রীয় সরকার লোক সভাতে যুক্তি দেখিয়েছেন এই সব অঞ্চলের বিশেষ করে ত্রিপুরা এবং মনিপুরের আর্থিক সম্বল কিছু নেই, কাজেই তাদের ষ্টেটহুড দেওয়া যায় না। তাদের এই যুক্তির পরিপ্রেক্ষিতে আজ এখানে আমাদের কাছেও প্রশ্ন উঠতে পারে যে নাগাল্যাণ্ডকে কি করে ষ্টেটহুড দেওয়া হল? এই নাগাল্যাণ্ডের লোকসংখ্যা এবং এরিয়া আমাদের চাইতে অনেক কম এবং তাদের যে কি ইনকাম আছে, সেটাও আমাদের অজানা কিছু নয় কিন্তু তা সত্বেও নাগাল্যাণ্ডকে ষ্টেটহুড দেওয়া হল। কাজেই এই ক্ষেত্রে আমি কিছু বুঝে উঠতে পারছি না যে আমাদের ত্রিপুরা এবং মনিপুরকে কেন সেটা দেওয়া যাবে না। কারণ আমরা দেখছি আমাদের যে কেন্দ্রীয় সরকার আছে, তার যে আর্থিক অবস্থা সেটাই বা কি ধরণের, বছর বছর কেন্দ্রীয় সরকার বিদেশের থেকে হাজার হাজার কোটি টাকার ঋণ সংগ্রহ করছে এবং সেই ঋণের বোঝা আমরা যারা সাধারণ নাগরিক, তাদের উপর চাপিয়ে দেওয়া হচ্ছে। কাজেই যেখানে কেন্দ্রীয় সরকার আমাদের রাষ্ট্রের উন্নতির জন্য বিদেশ থেকে হাজার হাজার কোটি টাকার বৈদেশিক ঋণ সংগ্রহ করছে, সেখানে কি যুক্তি দেখানো হবে? কিন্তু তা তো আর দেখানো হবে না। তারপরে মাননীয় সদস্য এখানে আর একটা কথা বলেছেন, যেটা আমাদের পক্ষে খুবই চিন্তার ব্যাপার, সেটা হল গত রাষ্ট্রপতি নির্বাচনে আমরা ইউনিয়ন টেরিটরীগুলিতে যেসব এম, এল, এ আছি, যারা নাকি হাজার হাজার জনসাধারণের ভোটে জয়লাভ করে এই সভাগুলিতে এসে তাদের প্রতিনিধিত্ব করছে, তারা নাকি রাষ্ট্রপতি নির্বাচনে ভোট দিতে পারবেনা। কাজেই এখানে স্বাভাবিক ভাবে প্রশ্ন উঠবে যে আমরা কি তাহলে এই ভারতবর্ষের মধ্যে থেকেও দ্বিতীয় শ্রেণীর নাগরিক কিনা? কিন্তু আমরা যদি আমাদের ভারতবর্ষের যে সংবিধান আছে, সেটা পড়ে দেখি তাহলে দেখব যে সেই সংবিধানে কোথাও দ্বিতীয় শ্রেণীর নাগরিকের কথা উল্লেখ নেই। অথচ কেন্দ্রীয় সরকার আজকে আমাদের রাষ্ট্রপতি নির্ব্বাচনে অংশ গ্রহণ করতে না দিয়ে আমাদের ইউনিয়ন টেরিটরীর জনপ্রতিনিধি যে সব এম, এল, এ, আছে তাদেরকে এই ভারতবর্ষের দ্বিতীয় শ্রেণীর নাগরিক করে রেখেছেন। সেজন্যই আমি বলব যে আমাদের ত্রিপুরার জন্য ষ্টেটহুড পাওয়া দরকার। আর এই ব্যাপারে আমি নাগাল্যাণ্ডের কথা আগেই উল্লেখ করেছি এবং নাগাল্যাণ্ডকে কি করে বা কি কারণে ষ্টেটহুড দেওয়া হয়েছে সেটাও আমাদের সবার জানা আছে। কাজেই আমাদেরকে যদি ষ্টেটহুড না দেওয়া হয় তাহলে

সেটা কি করে আদায় করতে হয়, সেটাও আমাদের জানা আছে এবং প্রয়োজন হলে আমরা সেই আন্দোলনে নামতে কোন সময়ে পিছ পা হব না। কাজেই কোন রকম আন্দোলনের পথে না গিয়ে যাতে আমরা একটা আলাপ আলোচনার মাধ্যমে ত্রিপুরার জন্য ষ্টেটহুড পেতে পারি সেজন্য আমি আমাদের মন্ত্রীমণ্ডলীকে অনুরোধ করব, তারা যেন কেন্দ্রীয় সরকারের সংগে এই ব্যাপারে যোগাযোগ করেন এবং আমাদের ষ্টেটহুডের দাবী যাতে খুব শীঘ্রই আদায় হয় সেজন্য লোক সভাতে এবং রাজ্য সভাতে ও কেবিনেটে যে সব মন্ত্রী রয়েছেন তাদের কাছে যেন আমাদের দাবী যথাযোগ্যভাবে পেশ করা হয় তার ব্যবস্থা করেন। এই কথা বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীউমেশ লাল সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যতীন বাবু আজকে আমাদের ত্রিপুরাকে ষ্টেটহুড দেওয়ার জন্য যে দাবী প্রস্তাব এই হাউসের সামনে রেখেছেন এটাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করি। এটা সত্যি কথা যে ভারতবর্ষের নাগরিক হিসাবে আমাদের এই দাবী করার অধিকার আছে যে আমরা একটা পূর্ণ রাজ্যের মর্যাদা নিয়ে, আমরা সেই রাজ্যে বসবাস করি। এই বিষয়ে কিছুদিন আগেও আমি যখন দিল্লীতে গিয়েছিলাম, তখনও আমি বিভিন্ন কেন্দ্রীয় নেতাদের সংগে আলাপ আলোচনা করি। আমি তাদেরকে বলেছিলাম যে তোমরা আমাদের ত্রিপুরাকে পূর্ণ রাজ্যের মর্যাদা দাও এবং সেই সঙ্গে মণিপুরকে পূর্ণ রাজ্যের মর্যাদা দেওয়া উচিত। এই দাবী আমি নিজেই সেখানে তাদের কাছে পেশ করে এসেছি এবং তাদের কাছ থেকে এই বিষয়ে একটা আশার বানীও শুনেছিলাম। কিন্তু সেই আশা কবে আমাদের পূর্ণ হবে, আমি সেটা এখনই কিছু বলতে পারি না। কাজেই আমাদের শুধু দাবী পেশ করে বসে থাকলেই চলবে না সেটা যাতে আদায় করা যায় সেজন্য আমাদের দিক থেকে আর বিশেষ ভাবে চেষ্টা চালিয়ে যাওয়া উচিত বলে আমি মনে করি। কেন না দাবী করলেই আর সেটা সব সময়ে পাওয়া যায় না, সেই দাবী আদায় করার জন্য আমাদের প্রয়োজন হলে সংগ্রামের পথ বেঁছে নিতে হবে। এবং আমরা সেদিক দিয়ে এখন থেকে নিজেদের প্রস্তুত করে তুলতে হবে। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীযতীন্দ্র কুমার মজুমদার মহাশয় যে প্রস্তাবটি এই হাউসের সামনে রেখেছেন, তাকে আমি সর্ব্বান্তকরণে সমর্থন করছি। এই দাবী আমরা বহুদিন থেকে করে আসছি এবং যতদিন পর্যন্ত আমাদের এই ত্রিপুরা রাজ্যের পূর্ণ মর্য্যাদার দাবী আদায় না হয় ততদিন পর্যন্ত আমরা আমাদের এই দাবী পেশ করে আসব এবং আমি আশা করি যে ত্রিপুরার জনসাধারণ দলমত নির্বিশেষে ত্রিপুরাকে পূর্ণ রাজ্যের মর্যাদা দেওয়ার জন্য দাবী পেশ করিবেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিষয়টা হয়তো আপনারও জানা আছে যে কিছুদিন আগে যখন এ্যাডমিনিষ্ট্রেশান রিফর্মস কমিশনের সদস্যরা আমাদের ত্রিপুরাতে এসেছিলেন, তখন আমরা তাদের সঙ্গে সাক্ষাৎ করেছিলাম। তখন আমরা তাদের কাছে আমাদের ত্রিপুরা রাজ্যকে পূর্ণ মর্যাদা দেওয়ার জন্য

বলেছিলাম এবং আমরা তাদেরকে বলেছিলাম যে আপনারা যখন রিকমেণ্ডেশান করবেন তখন যেন ত্রিপুরাকে পূর্ণ রাজ্যের মর্যাদা দেওয়ার জন্য রিকমেণ্ডেশান করেন। কিন্তু তারা যখন তাদের রিকমেণ্ডেশান কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছিলেন তখন তাদের রিকমেণ্ডেশানে ত্রিপুরাকে পূর্ণ রাজ্যের মর্যাদা দেওয়ার কথা বলা হয়নি, তারা সেখানে কতগুলি বিশেষ ক্ষমতা এই ইউনিয়ান টেরিটরীগুলিকে দেওয়ার কথা উল্লেখ করেছিলেন। সেই রিকমেণ্ডেশানের রিপোর্টটি আমাদের কাছে পাঠানো হয়েছিল. আমাদের মতামত জানানোর জন্য তখন আমরা কাউন্সিল অব মিনিষ্টার্স'দের একটা মিটিং করি, সেই মিটিং হয়েছিল ১৫ই এপ্রিল, ১৯৬৯ সাল। সেই মিটিং-এ আমরা কতগুলি যুক্তি সহকারে এই এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিশনের রিপোর্টের উপর মন্তব্য করতে গিয়ে ত্রিপুরা রাজ্যকে পূর্ণ মর্যাদা দেওয়ার জন্য দাবী করেছিলাম। সেটা আমি এখন মাননীয় অধ্যক্ষ মহোদয়ের সামনে পড়ে শুনাচ্ছি।

## CONSIDERATION OF THE RECOMMENDATION OF THE ADMINISTRATIVE REFORMS COMMISSION

The Council of Ministers in their meeting on 15th April, 1969 considered the recommendations of the Administrative Reforms Commission on "Administration of Union Territories and NEFA. While attempts have been made in the report of the Commission to delegate more powers to the local government in the Union Territories, the Council of Ministers felt that a stage had come when the Union Territory of Tripura should be given full Statehood. The people of Tripura have legitimate political aspirations for Statehood. There will be little meaning in having a Council of Minister for Tripura collectively responsible to the Legislative Assembly without letting the Council have the powers analogous to those exercised by the Council of Ministers in various States.

When the Union Territories were formed as a result of the recommendations of the State Reorganisation Commission there was an understanding that this would be temporary step and the Union Territories would ultimately be merged with the neighbouring States. The partition of the country has however left Tripura as an isolated pocket surrounded on three sides by East Pakistan. Out off as it is from West Bengal, it well hardly be expedient to merge Tripura with West Bengal. Neither the population structure nor any past and presant links will justify merger

of Tripura with Assam either. Therefore, this Union Territory should be considered for separate Statehood.

Two arguments which are often put forward against any claim for Statehood are (i) financial viability and (ii) national security. The change in status from a Union Territory to a State, in so far as Tripura is concerned, will hardly create any difficulty for the Central Government. In fact, all that will happen is that instead of grants-in-aid to fill the revenue gap it will now be filled in by combination of grant-in-aid loans and a share of Central Taxes. If Nagaland with a population of 3.69 lakhs and hardly any revenue of its own could be declared a State, Tripura which has now a population of 16 lakhs approximately and had a revenue of about 2 crores per annun, which is likely to increase further has a much better claim for a Statehood. To say that Nagaland is a case by itself will not convinice the local people.

As regards national security it may be mentioned that the expenses on Defence Forces along with International frontier are in any case met by the Government of India, irrespective of the fact whether a particular area falls in a State or a Union Territory. The position regarding deployment of Border Security Force at the cost of Central Government need not, therefore, change even after grant of Statehood to Tripura.

The Council of Ministers resolved that the Govt. of India might be moved for grant of statehood to Tripura. There was, therefore, little point in considering the recommendations of the A.R.C. on matters relating to Administration of Union Territories.

সুতরাং আমরা বরাবরই এই ষ্টেটহুডের জন্য বলে এসেছি, পত্রপত্রিকায়ও আমরা বলেছি। তারপর অ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিশনের রিপোর্ট নিয়ে দিল্লীতে হোম মিনিষ্ট্রির মিটিং কল করা হয়েছিল, চ্যবন সেটা কল করেছিলেন। সমস্ত ইউনিয়ন টেরীটরির চীফ মিনিষ্টারদের নিয়ে এবং চীফ কমিশনারদের নিয়ে একটা মিটিং কল করা হয়েছিল। তখন মাননীয় মুখ্য মন্ত্রীর সংগে আমিও গিয়েছিলাম। এই সভায় মাননীয় মুখ্য মন্ত্রী অ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিশন সম্বন্ধে বলেছিলাম যে, আমি এ সম্বন্ধে আর কিছু বলতে চাই না। আমি শুধু ত্রিপুরার জন্য ফুল ফেলেজেড ষ্টেট চাই। এই একটা কথা-

তেই তিনি তার বক্তব্য শেষ করেছিলেন। এ দুটো কথায় উনি তার বক্তব্য শেষ করেছিলেন এবং আমাদের ত্রিপুরার যে রাজনৈতিক দল, তারাও যে ষ্ট্যাণ্ড নিয়েছেন আমরাও সেই ষ্ট্যাণ্ড নিয়েছি এবং আমরা আমাদের দাবী চালিয়ে যাব যতদিন পর্যন্ত না আমাদের ষ্টেটহুট লাভ হয় এবং আমাদের ষ্টেটহুড আসবেই, এই বিষয়ে আমরা নিশ্চিত।

**মিঃ স্পীকার:**—শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইখানে ত্রিপুরার পূর্ণ রাজ্যের মর্যাদার জন্য যে প্রস্তাব এসেছে তাকে আমি স্বাগত অভিনন্দন জ্ঞাপন করছি এবং আমার পূর্ণ সমর্থন জ্ঞাপন করছি। আমার আগে মাননীয় অর্থমন্ত্রী অত্যন্ত বিশদভাবে সমস্যাটির উপর আলোকপাত করেছেন। সেজন্যই আমি আর ঘটনাটার উপর দ্বিরুক্তি করতে চাই না। আজকে যেখানে সারা ভারতবর্ষে বিভিন্ন অঞ্চলে এমন কি নাগাল্যাণ্ডেও যখন নাকি রাজ্যের মর্যাদা পেয়ে কাজ করে যাচ্ছে, কাজেই ভারতবর্ষের মধ্যে যে সমস্ত ছোট রাজ্য আছে, বিচিত্র এই ভারতবর্ষ। একদিকে যেমন তার বৃহত্তর রাজ্য আছে তেমনি আর এক দিকে ছোট ছোট রাজ্য থাকতে পারে। কাজেই আজকে এই যে পরিবর্তিত রূপ সমাজ ব্যবস্থা বা দেশের অবস্থা তার মধ্যে ত্রিপুরার ভৌগলিক দিক দিয়ে ছোট হলেও সে পূর্ণ রাজ্য পাওয়ার অধিকারী। অন্যান্য অনেক দেশ আছে যাদের জিওগ্রাফিক্যাল পজিশান ত্রিপুরার কাছাকাছি। কাজেই সেই দিক দিয়ে যখন আমরা একটা বৃহত্তর যুক্তরাষ্ট্রের অন্তর্ভুক্ত সেই বৃহত্তর যুক্তরাষ্ট্রের মধ্যে ত্রিপুরার মত একটা অঞ্চল একটা পূর্ণ রাজ্যের মর্যাদার পাওয়ার অধিকারী এবং সেই হিসাবে মণিপুর-হিমাচল প্রদেশ সারা ভারতবর্ষের মধ্যে একটা বিশিষ্ট অঞ্চল বলে খ্যাত এবং একটা বিশিষ্ট সংস্কৃতির অবস্থান সৃষ্টি করেছে এবং সেই দিক দিয়ে আজকে এই সমস্ত রাজ্য যেগুলি আজকে কেন্দ্র শাসিত অঞ্চল আছে সেগুলি আজ পূর্ণ রাজ্যের মর্যাদা অধিকারী এবং সেজন্যই ত্রিপুরার জনতার কাছ থেকে আজকে পূর্ণ রাজ্যের মর্যাদার দাবী উঠেছে। কাজেই আমি আশা করি যে এই সভা এই সম্বন্ধে এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করবে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যে প্রস্তাব এনেছি এটা ত্রিপুরা রাজ্যের সকল দিক থেকে সকল অবস্থার পরিপ্রেক্ষিতে এসেছে। তাই আজকে এই হাউসে মাননীয় সদস্যগণ এই প্রস্তাবটাকে স্বাগত অভিনন্দন এবং সমর্থন জানিয়ে বাস্তবিক হাউসের পবিত্রতার দিকে লক্ষ্য রেখেছেন এবং ত্রিপুরার স্বার্থের দিকে লক্ষ্য রেখেছেন। সেজন্য আমি তাদিগকে অভিনন্দন জানাই। এই বলেই আমার প্রস্তাবটা যাতে গ্রহণ করা হয় সেই দিকে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :**—Now the discussion on the resolution moved by Shri Jatindra Kr. Majumder on the 6th April, 1970 that—This Assembly requests the Central Government to amend the constitution of India for incor:

porating the provisions for raising the status of the Union Territory of Tripura to a full fledged state is over.

The Resolution was then put to vote and agreed to.

Mr. Speaker :—Shri Rajkumar Kamaljit Singh to move that—This Assembly is of opinion that the Tribal Welfare Officers, the field staffs (including B.D.Os' Extension Officers in the Block) be imparted training by the Government from this year in understanding various customs, traditions, habits, mamers and sentiments of the Tribals.

Hon'ble Member is absent. There fore the resolution falls through.

The House stands adjourned till 11 A. M. on Monday, the 13th April, 1970

———

## PAPERS LAID ON THE TABLE.

## UNSTARRED QUESTION NO. 104

By Shri Abhiram Deb Barma :

Will the Hon'ble Minister in charge of the Revenue Department be pleased to state—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ত্রিপুরার মহকুমা সহরের বাজারগুলির উন্নয়নের জন্য ১৯৬০ হইতে '৬৯ এর মধ্যে কোন্ বাজারের জন্য কত টাকা খরচ করা হইয়াছে তাহার বাজার ভিত্তিক হিসাব। | ১, ২, ৩] তথ্যাদি এখনও সংগ্রাহাধীন আছে। |
| ২) এই অর্থ বরাদ্দ যথেষ্ট কি না ? | |
| ৩) খোয়াই বাজারের এক অংশ সুভাষ পার্কে স্থানান্তরিত হওয়ায় তাহার জন্য সরকার অর্থ বরাদ্দ করিবেন কি ? | |

## UNSTARRED QUESTION NO 275

By Shri Monoranjan Nath :

Will the Hon'ble Minister in charge of Revenue Department be pleased to state :

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ক) কাঞ্চণপুর থানার এলাকায় ধনিছড়া, মাছমাড়া মৌজায় কতজন নিজ দখল-কৃত খাস জমি বন্দোবস্ত পাওয়ার প্রার্থনা করিয়াছে এবং তন্মধ্যে কত জনকে বন্দোবস্ত দেওয়া হইয়াছে ? | ক) ৬১৬ জন। এখনও কেহই জমি বন্দোবস্ত পায় নাই। |
| খ) ইহা কি সত্য প্রায় ১২ বৎসর উর্দ্ধকাল যাবত বহু কৃষক দখলকার থাকা সত্বেও তাহাদিগকে বন্দোবস্ত দেওয়া হইতেছেনা। | খ) দরখাস্তগুলি বিবেচনাধীন আছে। |
| গ) যদি সত্য হয় অবিলম্বে তাহাদিগকে জায়গা বন্দোবস্ত দেওয়া হবে কি ? | গ) শীঘ্রই সিদ্ধান্ত লওয়া হইবে। |

## UNSTARRED QUETTION NO. 540

By Shri Krishtish Ch. Das.

Will the Hon'ble Minister in charge of the Revenue Department be pleased to state :

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ক) ১৯৬৬ ৬৭, ১৯৬৭-৬৮, ১৯৬৮-৬৯ ইং ১৯৭০-৭১ ইংরেজীর ৩১ শে মার্চ্চ পর্যন্ত কমলপুরের গিরিঘাট গোদারা ডাক হইয়াছে কিনা ? | ক, খ, গ, /তথ্যাদি সংগ্রহাধীন আছে। |
| খ) ডাক হইলে উল্লিখিত সনগুলির মধ্যে কোন সনে কত টাকা ডাক হইয়াছে ? | |
| গ) ডাক না হইলে তাহার কারণ কি ? | |

## UNSTARRED QUESTION NO.—176

By Shri Aghore Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Survey and Settlement Department be pleased to state :—

### QUESTION

1) Total number of peasants who own land upto basic holding and its division-wise break-up ;

2) **Total number of peasants who own land more than basic holding but not exceeding family holding and its division-wise breakup ;**

3) **Total number of peasants who own land more than family holding and its division-wise break-up.**

**ANSWER**

1)

| Name of Sub-Division | Number of peasants owning land upto basic holding. |
|---|---|
| Sadar | 55,107 |
| Khowai | 10,815 |
| Kamalpur | 4,757 |
| Kailasahar | 13,046 |
| Dharmanagar | 18,615 |
| Sonamura | 6,682 |
| Udaipur | 13,793 |
| Belonia | 17,663 |
| Amarpur | 2,301 |
| Sabroom | 6,751 |
| | 1,49;530 |

2)

| Name of Sub-Division | No of peasants owning land more than basic holding butnot exceeding family holding. |
|---|---|
| Sadar | 13,076 |
| Khowai | 4,707 |
| Kamalpur | 2,597 |
| Kailasahar | 14,395 |
| Dharmanagar | 5,549 |
| Sonamura | 3,220 |
| Udaipur | 3,066 |
| Belonia | 4,053 |
| Amarpur | 2,444 |
| Sabroom | 2,605 |
| | 54,757 |

| 3) Name of Sub-Division | No. of peasants owning land more than family holding. |
|---|---|
| Sadar | 2,950 |
| Khowai | 2,915 |
| Kamalpur | 1,220 |
| Kailasahar | 809 |
| Dharmanagar | 1,097 |
| Sonamura | 395 |
| Udaipur | 558 |
| Belonia | 710 |
| Amarpur | 477 |
| Sabroom | 501 |
| | 11,632 |

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT, 1963.

## 13th April, 1970.

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Monday, the 13th April, 1970.

PRESENT

**Shri Manindra Lal Bhowmick,** Speaker in the Chair, four Ministers, the Deputy Speaker, Deputy Minister and 19 Members.

## QUESTIONS

**Mr. Speaker**—To-day in the List of Business are the following Questions to be answered by the Ministers concerned. Starred Questions. Shri Abhiram Deb Barma.

**Shri Abhiram Deb Barma**—Starred Question No. 41 ( postponed ).

**Shri T. M. Dasgupta**—Mr. Speaker, Sir, question No. 41.

## QUESTIONS

১। ১৯৬৯-এর জুলাই মাসে বলংবাসা ও গণ্ডাছড়া বৈরী মিজো সংক্রাক আক্রমনে যাহারা ক্ষতিগ্রস্থ হন ভারত সরকারের নিকট তাহাদের জন্য আর্থিক সাহায্যের কোন প্রস্তাব পাঠানো হইয়া থাকিলে তাহার সংক্ষিপ্ত বিবরণ।

২। এই প্রস্তাব সম্পর্কে ভারত সরকার কি বলিয়াছেন ?

## ANSWER

১। হ্যাঁ, মুখ্য প্রশাসককে ৫০,০০০ পঞ্চাশ হাজার টাকা পর্যান্ত মঞ্জুর করার ক্ষগতা দেওয়া অন্যথায় বাজেট বন্ধান মধ্যে সমপরিমাণ টাকা মঞ্জুরীর প্রস্তাব দেওয়া হইয়াছিল।

২। কেন্দ্রীয় সরকার বৎসরে ৩০,০০০ টাকা পর্যান্ত খয়রাতী সাহায্য মঞ্জুর করার ক্ষমতা

ত্রিপুরা সরকারকে প্রদান করিয়াছেন। তন্মধ্যে বলংবসার ক্ষতিগ্রস্থ লোকদিগকে সাহায্যের জন্য মং ৫৩৫০'০০ টাকা মঞ্জুর করা হইয়াছে। অধিকন্তু ঘটনার অব্যবহিত পরেই মুখ্য প্রশাসক ও মুখ্যমন্ত্রী তাহাদের ডিস্ক্রিশনারী ফাণ্ড হইতে ক্ষতিগ্রস্থ জনসাধারণকে সাহায্য প্রদান করিয়াছেন।

**শ্রীঅভিরাম দেববর্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে বলংবাসা বৈরী মিজো স্যাংক্রাক আক্রমণে যারা ক্ষতিগ্রস্থ হয়েছে তাদের মধ্যে কতজনকে এই টাকা দেওয়া হয়েছে বা কতজনকে দেওয়ার জন্য প্রস্তাব করা হয়েছিল ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—এই জন্য আমি নোটীশ চাই।

**শ্রীঅভিরাম দেববর্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই টাকা কবে দেওয়া হয়েছিল ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—বিফোর দি ক্লোজ অব দি লাষ্ট ফিনানসিয়াল ইয়ার। পার্টিকুলার ডেটটা আমার মনে নাই।

**শ্রীঅভিরাম দেববর্মা**—মোট কত পরিমাণ ক্ষতিগ্রস্থ হয়েছিল ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker**—Shri Rajkumar Kamaljit Singh.

**Shri Rajkumar Kamaljit Singh**—Question No. 83.

**Shri T. M. Dasgupta**—Mr. Speaker, Sir, question No. 83.

## QUESTIONS

1. How many Govt. servants (both Gazetted and non-Gazetted) of Tripura have so far been suspended, dismissed, removed from the services due to negligence, corruption and other offences since 1951.

2. How many such Govt. servants ( Gazetted and non-Gazetted ) have preferred appeal to Hon'ble Court for redress.

3. How many so far been acquited by the Hon'ble Court joined service to the respective posts with their names ?

1. ANSWER

| | No. of persons sus pended since 1951. | No. of persons dis-missed since 1951. | No. of persons removed since 1951 |
|---|---|---|---|
| i) Gazetted | 7 | — | 1 |
| ii) Non Gazetted | 554 | 135 | 123 |
| TOTAL— | 561 | 135 | 124 |

2. NO. OF GOVT. SERVANTS PREFERRED APPEAL TO THE COURT FOR REDRESS

| | |
|---|---|
| i) Gazetted | —1 ( one ) |
| ii) Non-Gazetted | —22 ( twentytwo ) |

3. Total— 8 Nos. ( Gazetted —1
Non-Gazetted —7 )

Their names and designations are as follows :

1. Shri K. C. Sinha, Sub-Deputy Collector ( Now S. D. O., Sadar).
2. Shri B. C. Majumder, L. D. Clerk, D. M's Officer (Estt. Section).
3. Shri Sunity Jiban Chakma, Inspector, Tribal Welfare.
4. Shri Khitish Ch. Paul, Work Charged employees, P. W D.
5. Shri Ganga Prasad Sharma, Publicity Officer.
6. Shri Sudhir Bhattacharjee, A. S. I. (now S. I.).
7. Shri Abu Miah, Constable.
8. Shri Himangshumoy Ghosh, U. D. Cleark,
Rehabilitation Depatment.

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—অনারেবল কোর্ট থেকে এই যে রিলিজ করা হয়েছে, তাদিগকে ডিপার্টমেন্ট থেকে ডিসমিস করা হয়েছে সেই ডিপার্টমেন্টের বিরুদ্ধে কোনরকম ক্ষতি-পূরণ দাবী করা হয়েছে কিনা ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—ডিসমিস করলো, আবার কোর্টে গিয়ে চাকরী ফেরত পেল। এই যে এতগুলি বছর তারা সাসপেণ্ড রইল এবং পরে বিরাট অঙ্কের টাকা ফেরত নিয়ে গেল সেটা কার দোষে হয়েছে এই সম্পর্কে সরকার বিবেচনা করছেন কিনা ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker**—Shri Ershad Ali Choudhury.

**Shri Ershad Ali Choudhury**—Question No. 171.

**Shri T. M. Das Gupta**—Mr. Speaker, Sir. question No. 171.

প্রশ্ন

১। সংবিধানের ৩০৯ নং অনুচ্ছেদ অনুযায়ী ১লা জুলাই ১৯৬৩ ইং হইতে অদ্য পর্য্যন্ত কোন Deptt. কোন cadre এর জন্য Recruitment Rules তৈরী করা হইয়াছে ?

উত্তর

১। যে যে বিভাগে বা Cadre এর জন্য Recruitment Rules তৈরী করা হইয়াছে, তাহা এতদসঙ্গীয় তালিকায় প্রদত্ত হইল।

STATEMENT IN RESPECT STARRED QUESTION NO. 171

**Civil Secretariat** —For Gazetted posts.

**District Administratian** —For Gazetted posts.

**Directorate of Health Services**

1) L. D. Clerks.
2) U. D. Clerks.
3) Head Clerks.
4) Office Superintendents.
5) Stenographers.
6) Accountant.
7) Ward Master/Jr. Ward Master.
8) Operator.
9) Sanitary Inspector,
10) Store Superintendent.
11) Health Assistant.
12) Ward Master (Sr.)
13) Statistical Assistant.
14) Projectionist.
15) Assistant Nurse.
16) Vaccinator.
17) Compounder.

N. B. The post of C. A S. Gr. I etc. are inclued in the Central Health Services Schemes.

**Directorate of Agriculture**

1) Plant protection Officer (Plant pathology)
2) Field Manurical Officer.
3) Assistant Horticultural Officer.
4) Jute Development Officer.
5) Assistant Teacher.
6. Farm Superintendent.
7. Agricultural Officer.
8) Sr. Research Assistant.
9) Farm Development Officer.
10) Seed Multiplication Officer.
11) Spices Development Officer.
12) Asst. Plant protection Officer.
13) Instructor.
14) Asst. Farm Development Officer.
15) Sr. Research Assistant (Fishery)
16) Statistical Officer.
17) Agri. Extension Officer.
18) Sub-Divisional Agricultural Officer.
19) Special Officer (Cotton).
20) Farm Manager.
21) Agri. Extension Officer (Farm planning).
22) Agri. Extension Officer (Campaign).
23) Technical Assitant (Plant protection).
24) Fishery Officer.
25. Fishery Extesion Assistant.
26) Investigator.
27) Compost Supervisor.
28) Horticultural Inspector.
29) Agricultural Inspector.
30) Compost Inspector.
31) Agri. Inspector (Seed).
32) Field-man.
33) Fishery Inspector.
34) Fishery Assistant.

| | |
|---|---|
| **Office of the Registrar of Co-operative Societies.** | 1) Deputy Registrar (Gazetted).<br>2) Co-operative Inspector/Extension Officer /Statistical Investigactor.<br>3) Senior Investigator.<br>4) Statistical Assistant.<br>5) Co-operative Officer.<br>6) District Auditor.<br>7) Auditor, Co-operative Societies.<br>8) L. D. Clerks.<br>9) U. D: Clearks.<br>10) Head Clearks.<br>11) Co-operative Officer (Audit). |
| **Directorate of Public Relations & Tourism.** | All categories of posts excepting Deputy Publicity Officer. |
| **Directorate of Food & Civil Supplies.** | All categories of posts excepting Director, Food & Civil Supplies, Accounts Officer and Technical Officer. |
| **Home (Police)** Department | All categories of posts excepting Addl. S. P. (Spl-Branch), Radio Supervisior/Mechanic/ Operator. |
| **Directorate of Education.** | 1) Director of Education.<br>2) Addl. Director of Education.<br>3) Principal, M. B. B. College.<br>4) Vice-Principal, M. B. B. College.<br>5) Sr. Lecturer, M. B. B. College.<br>6) Principal, Polytechnic Institute.<br>7) Lecturer, M. B. B. College.<br>8) Lecturer, Gr. I/Gr. II, Polytechnic Instt.,<br>9) Foreman, Polytechnic Institute.<br>10) Principal, Janata College.<br>11) Head Librarian, Bir Chandra Public Library.<br>12) Asstt Inspector of Schools.<br>13) Librarian.<br>14) Asst. Head Master, High School. |

| | |
|---|---|
| **Public Works Department** | All categories of posts. |
| **Community Development Organisation.** | All categories of posts. |
| **Tribal Welfare Organisation** | All categories of posts. |
| **Rural Water Supplies Organisation.** | All categories of posts. |
| **Conservator of Forests** | All categories of posts. |
| **Prisons Directorate** | All categories of posts. |
| **Office of the District Sessions Judge** | All categories of posts excepting Class IV. |
| **D. S. S. & A. Board** | All categories of posts. |
| **Town & Country Planning Organisation.** | 1) Asstt. Twon & Country Planner.<br>2) Planning Assistant.<br>3) Research Assistant. |
| **Labour Department** | |
| **Employment Exchange** | All categories of posts. |
| **Organisation.** | All categories of posts. |
| **Election Department** | All categories of posts |
| **Fire Service Organisation** | All categories of posts. |
| **Statistical Department** | 1) Satistican. |
| **Registration Department** | 1) District Sub-Registrar. |
| **Rehabilitation Department** | All categories of posts. |
| **Directorate of Industries.** | All categories of posts excepting Peon. |
| **Directorate of Panchayat Raj** | All categories of posts. |
| **Survey & Settlement Organisation.** | All categories of posts. |
| **Office of the Registering Authority, Motor Vehicles.** | All categories of posts. |

**Mr. Speaker**—This is a long list. You may please lay it on the Table of the House.

**Shri T. M. Dasgupta**--I have finished, Sir.

**Mr. Speaker**—Shri Monoranjan Nath.

**Shri Monoranjan Nath**—Question No. 285.

**Shri T. M. Dasgupta**—Mr. Speaker, Sir, question No. 285.

QUESTIONS

1. Whether the Government of Tripura has made any reference to the Central Government for applying the provisions of the Hindu Marriage Act, 1955 and Hindu succession Act, 1956 in case of Schedule Tribe Hindus of Tripura and

2. If so, what was the reply of the Central Government ?

ANSWER

1. No.

2. Does not arise.

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ত্রিপুরার হিন্দু ট্রাইবসরা কোন এ্যাক্ট মতে গাইডেড হচ্ছে—হিন্দু সাকসেশান এ্যাক্ট না হিন্দু মেরেজ এ্যাক্ট ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—They are now guided by their customary Sir.

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় মন্ত্রী মহোদয়ের কি জানা আছে, হিন্দু মেরেজ এ্যাক্ট যেটা রিপীল করা হয়েছে, সেই এ্যাক্ট মতে তারা গাইডেড হন ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আমি নোটিশ চাই স্যার।

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় মন্ত্রী মহোদয়, যে জায়গাতে হিন্দু মেরেজ এ্যাক্ট মতে বা হিন্দু সাকসেশন এ্যাক্ট অনুযায়ী তারা গাইডেড হচ্ছে, সেই জায়গাতে সেই এ্যাক্ট রিপীল হওয়ার পর কিরকম ভাবে তারা চলতে পারে ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে তারা তাদের যে কাষ্টমারী আছে, তার দ্বারাই তারা গাইডেড হচ্ছে।

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় মন্ত্রী মহোদয়, তারা যদি তাদের কাষ্টমারী দ্বারা পরিচালিত না হয়, তাহলে তাদের জন্য ব্যবস্থা করা, কি না ?

**Shri Tarit Mohon Das Gupta**—The matter will be looked into Sir.

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় মন্ত্রী মহোদয়, যে জায়গাতে ১৯৬৫ সালে হিন্দু মেরেজ এ্যাক্ট রিপীল হয়েছে, এতদিন পর্যন্ত এটা এখানে চালু না হওয়ার কারণ কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার মহোদয়, সেই মুহূর্তে হয়তো সিড্যুল ট্রাইবসদের যে কাষ্টমারী আছে, সেই সম্পর্কে যথেষ্ট জানা যায় নাই, সেই জন্য গভর্ণমেন্ট সেই জিনিষটাকে পর্যালোচনা করে দেখছেন।

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় মন্ত্রী মহোদয়, আমার বক্তব্য হচ্ছে যে জায়গাতে হিন্দু মেরেজ এ্যাক্ট অনুযায়ী তারা পরিচালিত হচ্ছিল, সেটা রিপীল হয়ে গেল, তারপর তাদের পজিশন কি ? আজকে কোর্টে কেস্ যদি করতে হয়, কোন্ এ্যাক্ট মতে তারা কোর্টে কেস্ করবে ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—বিষয়টি গভর্ণমেন্ট বিবেচনা করে দেখবেন।

**মিঃ স্পীকার**—শ্রীনরেশ রায়।

**শ্রীনরেশ রায়**—কোয়েশ্চান নাম্বার ৩১৮।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—কোয়েশ্চান নাম্বার ৩১৮, স্যার।

QUESTION

1. Whether it is a fact that the Govt. has decided to remove the police camp situated near the Manpai village of Jampai hills, and

2. If so, the reasons there of ?

ANSWER

1.
2. } The disclosure of the information would not be in public interest.

**মিঃ স্পীকার**—শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাঙ্খল।

**শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাঙ্খল**—কোয়েশ্চান নাম্বার ৩২৩।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—কোয়েশ্চান নাম্বার ৩২৩ স্যার।

প্রশ্ন

১। বিগত ২১শে আগষ্ট ১৯৬৯ ইং সনে ডুম্বুরনগর, বুলংবাসা ও গণ্ডাছড়ায় বৈরী মিজো কর্ত্তৃক আক্রান্ত ও ক্ষতিগ্রস্থ জনসাধারণকে সরকার হইতে বিভিন্ন প্রকারের লোন দেওয়ার কোন পরিকল্পনা আছে কি ?

২। থাকিলে, কি কি প্রকারের লোন দেওয়া হইবে এবং

৩। না থাকিলে উহার কারণ ?

উত্তর

১। ডুম্বুরনগর, বুলংবাসা ও গণ্ডাছড়া গত ২১শে আগষ্ট ১৯৬৯ ইং বৈরী মিজো কর্ত্তৃক আক্রান্ত হইয়াছিল বলিয়া সরকারের জানা নাই। অতএব লোন দেওয়ার পরিকল্পনা সম্পর্কে কোন প্রশ্ন উঠে না।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

**মিঃ স্পীকার**—শ্রীবাজুবন রিয়াং এণ্ড শ্রীরাজকুমার কমলজিত সিংহ ব্রেকেটেড।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—কোয়েশ্চান নাম্বার ৪৬৫।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—কোয়েশ্চান নাম্বার ৪৬৫ স্যার।

QUESTION

1. Whether any Ejahar has been made to the Sidhai P. S. on 13 .3. 70 by Shri Prabhat Deb Barma, President of Katlamara H/S School for burning down the School building in the night of 12. 3. 70 by some miscreants ?

2. Whether in the Ejahar a specific name of suspect has been given by the president, and

3 If so, whether the suspect was arrested or not ?

ANSWER

1. Yes.

2. Yes.

3. No, as no evidence came forth against the suspect.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, যে এই সম্পর্কে কতজনের নাম এজাহারে ছিল ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আমি নোটিশ চাই স্যার।

**শ্রীঅভিরাম দেববর্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, যাদের নাম এজাহারে দেওয়া হয়েছে, তাদের এরেষ্টেট না করার কারণ কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—ইনভেষ্টিগেশানে সাফিশ্যান্ট রিজন পাওয়া যায় নি বলে করা হয় নি।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, অন্য কাহাকেও এ্যারেষ্ট করা হয়েছে কি না ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আমি নোটিশ চাই স্যার।

**মিঃ স্পীকার**—শ্রীঅঘোর দেববর্ম্মা।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—কোয়েশ্চান নাম্বার ৩১৬।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—কোয়েশ্চান নাম্বার ৩১৬।

QUESTION

1. Whether one Shri Ranjit Sen, Radio operator of Tripura Police Radio organisation was sent in November, 1968 to DCPW, New Delhi, to undergo Grade—I training of Radio operator Refreshor Course, though no such Course was conducted at that time by the said organisation ;

2. if so, what is the reason for sending him without confirming it beforehand.

3. whether it is a fact that the said operator was allowed to attend Grade II Radio Technician Course meant for three months and recalled after one month before completion of training, and

4. if so, the reason thereof ?

ANSWER

1. No

2. }
3. } Do not arise.
4. }

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি, শ্রীরঞ্জিত সেন বলে কোন রেডিও অপারেটার এখানে চাকুরী করে কি না ?

**Shri Taritmohan Das Gupta**—A seat was allotted by DCPW, for Tripura for the above courses with indication that the course would by started on 22/1/68. Shri Ranjit sen was sent duly selected for the above said training and approved by the Govt. But due to some unavoidable reason DCPW had to cancel the training and the intimation for cancellation of the training was received on 29/1/68 after he has already reached the training centre. Shri Sen knew about the cancellation on his reaching the training centre but instead of rejoining to Agartala he has started undergoing training in Radio training course which started at the same time without any authority from the Govt. for such training. He has therefore called out by the Hd. quarters.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, প্রথম যে কো-ট্রেনিং'এর জন্য তাকে পাঠানো হয়েছিল, যদিও সেই কোর্সে যাওয়ার পর তাকে রিকল করে আনা হয়েছে, গভর্ণমেন্ট থেকে যে টাকা খরচ হল, তার জন্য দায়ী কে ?

**Shri Tarit Mohan Das Gupta**—I have already narrated the whole facts Sir.

**Mr. Speaker**—Shri Naresh Roy.

**Shri Naresh Roy**—Question No. 317.

**Shri Tarit Mohan Das Gupta**—Question No. 317 Sir.

## QUESTION

1. Whether attention of the Govt. has been invited to the news under caption 'রক্ষকই যদি ভক্ষক হয়' published in the Weekly Newspaper 'Samachar' of Agartala on 22/2/70 regarding Police oppression on the local businessmen and women at the Arundhutinagar Drop Gate Agartala ; and

2. if so, what action the Govt. has taken against the police personnel responsible for creating such troubles ?

## ANSWER

1. Yes.

2. On enquiry complaints could not be established.

**মিঃ স্পীকার**—শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল।

**শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল**—কোয়েশ্চান নাম্বার ৪৮৭।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত**—কোয়েশ্চান নাম্বার ৪৮৭ স্যার।

প্রশ্ন

১। সরকার কি ইহা অবগত আছেন যে অমরপুরের আইন ব্যবসায়ীরা বারলাইব্রেরীর অভাবে অসুবিধা ভোগ করিতেছেন ;

২। অবগত থাকিলে উক্ত অসুবিধা দূরীকরণের জন্য কি ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছেন বা করিতেছেন।

উত্তর

১। সরকারের জানা নাই।

২। প্রশ্নই উঠেনা।

**মিঃ স্পীকার**—শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**—কোয়েশ্চান নাম্বার ৮১।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—কোয়েশ্চান নাম্বার ৮১ স্যার।

প্রশ্ন

বিলোনিয়া সহরের শ্মশানের নিকটবর্তী চড়ে পাকিস্তানী প্রবেশ করিয়া চাষাবাদ করিতেছে, ইহা সত্য কি না ?

উত্তর

এই এলাকার সীমানা জরীপের কাজ সমাপ্ত হওয়ার পর সম্যক চড় আমাদের মালিকানায় থাকবে কিনা জানা যাইবে। ঐ চড়ে বর্তমানে অনুপ্রবেশ নেই।

**মিঃ স্পীকার**—শ্রীরাজকুমার কমলজিত সিংহ।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—কোয়েশ্চান নাম্বার ৫৩৩।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—কোয়েশ্চান নাম্বার ৫৩৩ স্যার।

প্রশ্ন

১। মহারাজগঞ্জ বাজারের পূর্ব অংশে রিফিউজি পুনর্বাসন বিভাগের টাকায় যে দালান তৈয়ার করা হইয়াছে, এই টাকার পরিমাণ কত ;

২। এই টাকা কি ঋণ অথবা অনুদান হিসাবে পাওয়া গিয়াছে ;

৩। যদি ঋণ হইয়া থাকে, তবে ইহার সুদ কত করিয়া ধরা হইয়াছে এবং অদ্য পর্যন্ত কত সুদ হইয়াছে এবং দেওয়া হইয়াছে ;

৪। ঐ দালান হইতে অদ্য পর্যন্ত কত আয় হইয়াছে এবং দালানের দায়িত্বভার কাহার উপর দেওয়া হইয়াছে ?

উত্তর

মেটেরিয়্যালস্ আর আণ্ডার কালেকশান স্যার।

**Mr. Speaker**—Shri Rabindra Ch. Deb Rankhal.

**Shri Rabindra Ch. Deb Rankhal**—Starred Question No. 556.

**Shri Tarit Mohan Dasgupta**—Starred Question No. 556, Sir.

প্রশ্ন

১। ইহা কি সত্য যে অমরপুর বিভাগে Trying Magistrate এর আদালতে বহুদিন যাবত অনেক মামলা বিচারাধীন আছে ?

২। সত্য হইলে ছয় মাসের অধিককাল যাবত বিচারাধীন মামলার সংখ্যা কত ?

৩। উক্ত মামলাগুলির বিচার কার্য্য ত্বরান্বিত করার জন্য কোন অতিরিক্ত বিচারক নিয়োগ করার বিষয় সরকারের বিচারাধীন আছে কি ?

৪। থাকিলে, কবে নিয়োগ করা হইবে ?

৫। না থাকিলে, উহার কারণ ?

উত্তর

১। ইহা সত্য নহে ;

২। অমরপুরে S. D. O. এবং S. T. O. ছাড়া অপর কোন ম্যাজিষ্ট্রেট নাই। এই দুইজন ম্যাজিষ্ট্রেটের কোর্টে মোট ৩১টি মামলা ছয় মাসের উপর বিচারাধীন আছে।

৩। মামলার সংখ্যানুপাতে অতিরিক্ত ম্যাজিষ্ট্রেটের কোন প্রয়োজন আছে বলিয়া সরকার মনে করেন না।

৪। প্রশ্ন উঠে না।

৫। অমরপুর আদালতে মাত্র তিনজন উকিল ফৌজদারী মোকর্দ্দমা পরিচালনা করেন। কাজেই অতিরিক্ত ম্যাজিষ্ট্রেট নিয়োগ করিয়া কোন সুফল পাওয়া যাইবে বলিয়া সরকার মনে করেন না।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে বর্ত্তমানে সেখানে ট্রাইং ম্যাজিষ্ট্রেট কোর্টে কতগুলি কেস পেণ্ডিং আছে ?

**Shri Tarit Mohan Dasgupta**—That is a separate question.

**Mr. Speaker**—Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma**—Starred Question No. 398.

**Shri Tarit Mohan Dasgupta**—Starred Question No. 398, Sir.

QUESTION

1. Whether Tripura Police Radio organisation personnel are purely Police personnels ;

2. If so, whether they are entitled to enjoy all privileges enforced in the Department like other Police personnels ?

ANSWER

| 1. and 2. | They are proposed to be made Police personnel. |
|---|---|

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই যে তাদেরকে এতদিন

ধরে পুলিশের আণ্ডারে কাজ করানো হল এবং সাধারণতঃ পুলিশ ডিপার্টমেন্টের কর্ম্মচারীরা যে সব সুযোগ সুবিধা পায় তার থেকে তাদেরকে বঞ্চিত করার কারণ কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ, স্যার।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে এটা কত সনে এবং কত তারিখে প্রপোজড্ করা হয়েছে ?

**Shari Tarit Mohan Das Gnpta**—I demand notice, Sir.

**Mr. Speaker**—Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma**—Starred Question Nb. 397.

**Shri Tarit Mohan Das Gupta**—Starred Question No. 397, Sir.

QUESTION

1. Whether it is a fact that promotion in Police Department (Armed and Unarmed) were made on the basis of seniority-cum-merit ;

2. If so, whether the same principales were observed in the case of promotion of Police Radio Organisation & personnels ; and

3. If not, the reason thereof ?

ANSWER

1. Yes.

2. Yes.

3. Does not arise.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয়, সেখানে অনেককে সিনিয়রিটি ডিঙিয়ে প্রমোশন দেওয়া হয়েছে, এই সম্পর্কে আপনি তদন্ত করে দেখতে রাজি আছেন কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আই হ্যাভ নো সাচ ইনফরমেশান, স্যার।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—আমি যদি ইন্‌ফরমেশান দেই, তাহলে আপনি সেটা তদন্ত করতে রাজি আছেন কিনা ?

**Shri Tarit Mohan Das Gupta**—If any such matter comes to the Government, it will look into.

**Mr. Speaker**—Any members interested to ask the Question of Shri Bidya Ch. Deb Barma ?

**Shri Abhiram Deb Barma**—Starred Question No. 121. (originally asked by Shri Bidya Ch. Deb Barma).

**Shri Tarit Mohan Das Gupta**—Starred Question No. 121, Sir.

প্রশ্ন

১। গত ২৮।১।৭০ ইং লালজুরিতে স্যাংক্রাক মিজোদের কোন আক্রমণ হইয়াছিল কি না এই আক্রমণের ফলে কেহ ক্ষতি গ্রস্ত হইয়াছে কি ?

২। এই সম্পর্কে কয়জন আক্রমণকারী গ্রেপ্তার হইয়াছে ;

৩। ক্ষতিগ্রস্তদের সরকার কোন সাহায্য করিয়া থাকিলে তাহার বিবরণ।

উত্তর

১। হ্যাঁ, হইয়াছিল। কেহ কেহ ক্ষতিগ্রস্তও হইয়াছিল।

২। ৪ জন গ্রেপ্তার হইয়াছে।

৩। ৩৫০ টাকার মত সাহায্য দেওয়া হইয়াছে।

**Mr. Speaker**—There are two other questions of Shri Bidya Ch. Deb Barma.

**Shri Abhiram Deb Barma**—Starred question No. 332 ( notice given by Shri Bidya Ch. Deb Barma ).

**Shri Tarit Mohan Dasgupta**—Starred question No. 332, Sir.

প্রশ্ন

১। গত ৬ই মার্চ সন্ধ্যায় আগরতলার দৈনিক সংবাদ পত্রিকার অফিসে কি কোন হামলা হইয়াছে, যদি হইয়া থাকে তবে কাহারা কি কারণে হামলা করিয়াছে ?

২। এই হামলা সম্পর্কে কাহাকেও গ্রেপ্তার করা হইয়া থাকিলে তাহাদের নাম ও পরিচয় ?

উত্তর

১। হাঁ। তাহারা সি, পি, আই ( এম, এল, ) ( নক্সাল পন্থী ) বলিয়া প্রকাশ। হামলার কারণ "দৈনিক সংবাদ পত্রিকায়" বাল খিল্য অতি বাম পন্থা নামে এক সংবাদ ১লা মার্চ তারিখে প্রকাশ।

২। চার ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছে। তাহাদের নামও পরিচয় নীচে দেওয়া হইল।

(১) চয়ণ দত্ত পিতা শ্রীনীরোদ দত্ত সাং ধলেশ্বর, মহারাজা বীর বিক্রম কলেজের ছাত্র।

(২) সুচীত্র কুমার সেনগুপ্ত পিতা শ্রীসমেন্দ্র চন্দ্র সেনগুপ্ত সাং বনমালীপুর, মহারাজা বীর বিক্রম কলেজের ছাত্র।

(৩) ননী চন্দ পিতা শ্রীনৃপেন্দ্র চন্দ সাং ধলেশ্বর, মহারাজা বীর বিক্রম কলেজের ছাত্র।

(৪) জয়কুমার দেবনাথ পিতা মৃত সুরেশ দেবনাথ সাং জেল আশ্রম রাস্তা, আগরতলা।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—মাননীয় মন্ত্রী মহোদয়, যে ৪ জনের নাম এখানে বললেন,তারা সবাই ত্রিপুরার রাজ্যের অধিবাসী কিনা, বলতে পারেন কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—৩ জন আমাদের এখানকার কলেজের ছাত্র আর ১ জন জেল রোড আশ্রমে থাকে, কাজেই তারা সবাই ত্রিপুরার অধিবাসী।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—তারা কলেজের ছাত্র হলেও তো বাইরে থেকে আসতে পারে। কাজেই তারা আমাদের ত্রিপুরা রাজ্যের অধিবাসী না অন্য রাজ্য থেকে এসেছেন, সেটাই আমি জানতে চেয়েছিলাম ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—ফর দ্যাট আই ওয়ান্ট এ সেপারেট নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্মা**—মাননীয় মন্ত্রী মহোদয়, তাদেরকে কি বর্তমানে জেল হাজতে রাখা হয়েছে না ছেড়ে দেওয়া হয়েছে বলতে পারেন কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—ফর দ্যাট আই ওয়ান্ট নোটিশ, স্যার।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—মাননীয় মন্ত্রী মহোদয়, তাদেরকে কোন সেক্শান অনুসারে ধরা হয়েছে বলতে পারেন কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আণ্ডার সেক্শান ১৪৭, ৪৪৩ এ্যাণ্ড ৪৪৮।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে আণ্ডার সেক্শান ৪৪৩ বললেন, এটা কোন আইনের ধারা বলতে পারেন কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আই, পি, সি।

**Mr. Speaker**—There is another question of Shri Bidya Ch. Deb Barma.

**Shri Abhiram Deb Barma**—Starred Question No. 459 ( notice given by Shri Bidya Ch. Deb Barma ).

**Shri Tarit Mohan Das Gupta**—Starred Question No. 459, Sir.

প্রশ্ন

১। ইহা কি সত্য যে খোয়াই করঙ্গীছড়ার পাক-ভারত সীমান্তে বিরোধীয় জমি পাকিস্তানীরা চাষবাস করিয়াছে ?

২। ইহা কি সত্য যে কয়েক বৎসর যাবৎ উক্ত জমি পতিত ছিল ?

৩। যদি চাষবাস শুরু হইয়া থাকে, তবে কোন আপোষের ভিত্তিতে হইয়াছিল কি না ?

৪। আপোষ হইয়া থাকিলে তাহার বিবরণ।

উত্তর

১। না।

২। উক্ত জমি গত কয়েক বৎসর যাবৎ পতিত আছে।

৩। প্রশ্ন উঠে না।

৪। প্রশ্ন উঠে না।

**Mr. Speakeı**—There is one Unstarred question to-day. The Minister may lay on the Table of the House the reply to the Uustarred question.

The following Bills, received the Assent of the President on dates as mentioned against each—

(i) The Appropriation ( Vote on Account ) ( No. 2 ) Bill, 1970 ( Bill No. 6 of 1970 )... ... ... ...on 30th March, 1970.

(ii) The Appropriation ( No. 3 ) Bill, 1970 ( Bill No. 7 of 1970 )... ... ... ... ... ...on 30th March, 1970.

These are for information of all Members.

**Shri Kshitish Ch. Das**—Speaker Sir, আমার একটা Privilege Motion আছে।

I beg to give notice of my intention to move a motion of privilege against the Editor, "Dainik Sambad" for his publication in his issue dated 4. 11. 70 under caption 'বিনা আলোচনায় বরাদ্দ প্রস্তাব পাশ'।

The aforesaid news is distorted and false as none of the motions ( dimands ) were guillotined.

By publishing the distorted and false news the Editor has committed a breach of privilege by lowering the prestige of the House. A copy of the paper is enclosed as required under Rule.

Sd/- Kshitish Ch. Das
13-4-70

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—১০ তারিখে ইণ্ডাষ্ট্রি, ফেমিন রিলিফ, এই প্রস্তাবগুলি পাশ হওয়া সম্পর্কে অঘোর বাবু একটা কাট মোশন এনেছিলেন, তিনি হাউসে উপস্থিত ছিলেন না এবং সেই সম্পর্কে এইসব প্রস্তাবের উপর 'গিলোটিন' কথাটা ব্যবহার করা হয়েছে পত্রিকায় যে 'বিনা আলোচনায় বরাদ্দ প্রস্তাব পাশ'। এর উপর আলোচনার জন্য যে মেম্বার কাটমোশনটা এনেছিলেন উনি এই হাউসে অ্যাবসেণ্ট ছিলেন এবং সেজন্য মাননীয় স্পীকার স্যার এই প্রস্তাবটা ফল থ্রু করেছেন। কাজেই সংবাদপত্রে যে খবর দেওয়া হয়েছে, তা সত্য নয়। জনসাধারণকে সঠিক খবর পরিবেশন করাই সংবাদপত্রের কর্তব্য। কাজেই আমি মনে করি যে তিনি অসত্য সংবাদ পরিবেশন করে জনসাধারণকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন এবং হাউসের প্রেষ্টিজ লোয়ার করবার চেষ্টা করেছেন। কাজেই আমি একটা প্রিভিলেজ মোশন রেখেছি। আশা করি আমার এই প্রিভিলেজ মোশনটা মাননীয় অধ্যক্ষ মহোদয় বিবেচনা করবেন।

**Mr. Speaker**—I have heard the case. The news as reported is far from the fact, as none of the Demands were guillotined on 10. 4. 70. However, I like to refer the case to the Committee on Privileges under Rule 154 of the Rules of Procedure for examination, investigation and report and acquiant the House thereof.

I have received a notice from Shri Rajkumar Kamaljit Singh, Member desiring to raise discussion on—"Introduction of Tractor Service for the Farmers of Tripura".

I have admited the Notice. Discussion to be raised on the 16th April, 1970.

Next Business of the House, the Appropriation ( No. 4 ) Bill, 1970 ( Bill No. 8 of 1970 is to be introduced in the House. I shall request the Hon'ble Finance Minister to move his motion for leave to introduce the Bill.

**Shri Krishnadas Bhattacharjee**—Mr. Speaker, Sir, I beg to move for

leave to introduce the Appropriation ( No. 4 ) Bill, 1970 ( Bill No. 8 of 1970 ).

The question that the Motion moved by the Hon'ble Finance Minister for leave to introduce the Appropriation (No. 4) Bill, 1970 (Bill No. 8 of 1970) be granted was put and agreed to.

The Secretary then read the long title of the Bill, i. e. A Bill to authorise payment and appropriation of certain sums from and out of the Consolidated Fund of the Union Territory of Tripura for the services of the financial year 1970—71.

**Mr. Speaker**—I shall call on Hon'ble Finance Minister to move his motion to introduce the Appropriation ( No. 4 ) Bill, 1970 ( Bill No. 8 of 1970 ).

**Shri Krishnadas Bhattacharjee**—Mr. Speaker, Sir, I beg to introduce the Appropriation ( No. 4 ) Bill, 1970 ( Bill No. 8 of 1970 ).

**Shri Aghore Deb Barma**—Mr. Speaker, Sir, I want to discuss on the Bill. মাননীয় অধ্যক্ষ মহোদয় ৭০-৭১ সালের যে বাজেট সেটা হাউসের মধ্যে ডিমাণ্ডয়ারী পাশ হয়ে গেছে। এখন ত্রিপুরা রাজ্য সরকারকে খরচ করার জন্য অধিকার দেওয়া হচ্ছে। এই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে যে টাকাগুলি ব্যয় বরাদ্দ করা হয়েছে ত্রিপুরার জনসাধারণের কল্যাণের জন্য, ত্রিপুরার উন্নতি অগ্রগতির নামে এইগুলি যাতে ঠিক ঠিকভাবে খরচ হয় এই সম্পর্কে আজকে বলার দরকার আছে। যেমন আজকে এই বছরেরই শুধ কথা নয়, প্রত্যেক বছরেই এইগুলি পাশ হয় এবং টাকাগুলি প্রপারলী খরচ হয়না। অনেক ক্ষেত্রে এইগুলি অপচয় করা হয়। যাতে আগামী বছরে যে অর্থ বরাদ্দ আছে সেটা এইভাবে খরচ না হয় সেই দিকে যেন নজর রাখা হয়। এই সম্পর্কে আমি বলতে চাই যে ইদানীং আমাদের ত্রিপুরার উন্নতির অগ্রগতির সোপান হিসাবে ডুম্বুর হাইড্রো ইলেকট্রিক প্রজেক্ট, অর্থাৎ আমাদের যদি উন্নতি অগ্রগতি করতে হয় তাহলে প্রথম কমিউনিকেশন, তারপর ইলেকট্রিফিকেশন, তারপর ইণ্ডাষ্ট্রীয়েলাইজেশন দরকার। কাজেই এই সমস্ত সামনে রেখে যেটা আমাদের ত্রিপুরার হাজার হাজার মানুষের বহুদিনের প্রতীক্ষিত অর্থাৎ এই ডুম্বুর হাইড্রো-ইলেকট্রিক প্রজেক্ট যদি রূপায়িত হয় তাহলে ত্রিপুরার অর্থ-নৈতিক উন্নতি অগ্রগতির ক্ষেত্রে সহায়ক হবে। কিন্তু ডুম্বুরের যে সমস্ত ঘটনা এন, পি, সি, সি, করছে এইগুলি নিশ্চয়ই বিচার বিবেচনা করে দেখা দরকার হয়ে পড়েছে বলে আমি মনে করি। গত এপ্রিল মাসের ১০ তারিখে সেখানে কংক্রিট ঢালাই করে বাঁধ দেওয়ার কথা ছিল। কিন্তু ১০ তারিখ যখন এগিয়ে এল তখন দেখা গেল সেখানে পাথর নাই, লোহা নাই। অর্থাৎ ৭০ ফুটের অধিক গর্ত করে কংক্রিট ঢালাই করে বাঁধ দেওয়ার কথা। কিন্তু যথাসময়ে দেখা গেল যে সেখানে কিছুই নাই। ফলে শেষ পর্যন্ত এন, পি, সি, সি,র সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার মিঃ পাল, প্রিন্সিপাল ইঞ্জিনীয়ারকে লিখে জানিয়ে দিলেন যে ওয়ার্ক ষ্টপ। অর্থাৎ ডিউ টাইমে যেটা হওয়ার কথা সেটাও হল না।

কাজটা হবার কথা ছিল ১০ তারিখ। ৮ তারিখে সমস্ত ইঞ্জিনীয়ার দিবা-রাত্র খেটে লাইট জ্বালিয়ে কাজ করবার ব্যবস্থা করে দিল। দেওয়ার পরেও সেখানে কিছুই করা হল না। এটা হল একটা জিনিষের প্রতি। আর একটা জিনিষের প্রতি আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে আসামের করিমগঞ্জ থেকে পাথর এনে কংক্রিট ঢালাই করার কথা। কিন্তু ত্রিপুরার যে সমস্ত পাথর ম্যাচুরড নয় সেই পাথর দিয়ে কাজ চলছে। যেখানে ৭০ ফুটের অধিক কংক্রিট ঢালাই করবার কথা সেখানে মাত্র ২৫/৩০ ফুট গর্ত্ত করে কংক্রিট ঢালাই করার ষড়যন্ত্র চলছে। যদি এই ডুম্বুর বাঁধটা ডিফেক্টিভ হয়, অনেক টাকা, অজস্র টাকা, খরচ হচ্ছে এবং আরও হবে, কিন্তু যদি এটা ডিফেক্টিভ হয় তা হলে আমাদের ভবিষ্যত যে অন্ধকার। ত্রিপুরার যে অসংখ্য প্ল্যান প্রোগ্রাম যেগুলি ডুম্বুরের উপর নির্ভরশীল সেটা ফাস´ হয়ে যাবে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর উপর নজর রাখা দরকার। কেন নজর রাখা দরকার? কারণ আজকে ব্যক্তিগত সম্পর্কটা বড় কথা নয়, দেশের কাজ বড়। কো-অপারেটিভ ইউনিয়নের কথা আমি বলেছি। এক লক্ষ টাকার কথা আমি পুনরাবৃত্তি করতে চাই না। আমার বক্তব্য হচ্ছে ব্যক্তিটা বড় কথা নয়, কাজটাই বড় কথা। অর্থাৎ যে পারপাসে টাকা ব্যয় বরাদ্দ করা হয়, যেমন ডুম্বুর প্রজেক্ট, কো-অপারেটিভ, রাস্তাঘাটের কথা, সেগুলির কিছুই হচ্ছেনা, শুধু টাকা খরচ হয়েছে। এই অবস্থা থেকে মুক্তি পাওয়ার জন্য ত্রিপুরার জনসাধারণ বহুদিন থেকে আশা করে আসছে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি একটা কথাই বলতে চাই। আজকে এ, কে পালের সঙ্গে আমাদের টপর‍্যাঙ্কের যে সব অফিসার আছে তাদের ব্যক্তিগত খাতির থাকতে পারে। কিন্তু কাজের সঙ্গে ব্যক্তিগত খাতির, ব্যক্তি সম্পর্ক থাকতে পারেনা। কাজেই এমন একটা অবস্থা দেখা দিয়েছে সেই ব্যক্তি বিশেষের সঙ্গে খাতিরের জন্য আজকে ইলেকট্রিক ডিভিশনকে একটা ঠিকাদারের হাতে তুলে দেওয়া হচ্ছে, এই হচ্ছে অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহোদয় অনেক ঘটনা সেখানে আছে। লোহার পুলের কাছে জনসাধারণের চেষ্টায় সেখানে একটা কালিবাড়ী করেছিল, মাননীয় মুখ্যমন্ত্রী তার কন্ট্রাকটারকে প্লীজড করার জন্য পুলিশ দিয়ে সেই জায়গা থেকে তাদেরকে উঠিয়ে দেয়! একজন ব্যক্তিবিশেষকে খুশি করার জন্য জনসাধারণকে উঠিয়ে দিয়ে, সেই ব্যক্তির নামে সেই জায়গাটা বন্দোবস্ত দেওয়া হয়। এইভাবে ত্রিপুরার বাজেটে রাখা হয়, এবং সেই টাকা খরচ হয়, কিন্তু কাজ খুব একটা হয়না। এই বাজেটেও টাকা রাখা হয়েছে, সেই টাকা খরচ হবে, কিন্তু এইভাবে চলতে থাকলে সেখানে কাজ হবে কিনা আমার সন্দেহ আছে। ইরিগেশান ডিপার্ট´মেন্টের কথা আগেই বলা হয়েছে। তারপর ডি, এম এর অফিসে যে হেড ক্লার্ক শ্রীপ্রভাস চৌধুরী তিনি দুই দিন পর পরই কোর্টে´ যান, তারনামে একটা ক্রিমিন্যাল কেস আছে কিন্তু তিনি ঠিক ঠিক ভাবে ও, টি পাচ্ছেন। এইভাবে টাকাগুলি অপচয় করা হচ্ছে, এইগুলি বন্ধ করা উচিত।

**মিঃ স্পীকার**—এটা অপ্রাসঙ্গিক।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—তারপর আরেকটা ঘটনা সম্পর্কে আমি বলছি সেটা বলা দরকার, হাউসের মধ্যে আমি ডিটেলসের মধ্যে যাচ্ছিনা, শুধু একটা কমেন্টের কথা বলছি। এষ্টিমেট

কমিটি এবং পাবলিক এ্যাকাউন্টস কমিটির রিপোর্ট যদি আমরা পড়ি তাহলে আমরা দেখব সেই কমিটি ডিপার্টমেন্টাল যে সেক্রেটারী বা রিপ্রেজেনটিভ আসছেন, তাদের উপর সেটিস-ফায়েড নন, যে সমস্ত ইম্পোর্টেন্স এ্যাসেম্বলী কমিটিগুলি হয়, সেগুলির উপর তারা কোন গুরুত্ব আরোপ করেন না। যে সমস্ত ইম্পোর্টেন্স মেটিরিয়েলসগুলি দেওয়া দরকার সেগুলি ঠিক ঠিক মত দেন না। এইসব কথা সেই সমস্ত রিপোর্টের মধ্য দিয়ে বেরিয়ে আসছে। যে সমস্ত টাকা পয়সা খরচ করা হয় বিভিন্ন ডিপার্টমেন্টে, তার উপর যে কমিটি সুপারিশ করে বা তাদের কার্য কলাপ সম্পর্কে যে মন্তব্য করেন, রিকম্যাণ্ড করেন, এইগুলি যারা সরকার চালান, মিনিষ্টার কন্‌সারণ্ড, সেগুলি ভ্রূক্ষেপ করেন না। টাকাগুলি যে মিস-ইউজ হচ্ছে সেই সম্পর্কে অনেক কথা বলা হয়েছে সেই সমস্ত রিপোর্টের মধ্যে, রিপোর্টগুলি পড়লে পরিষ্কার বুঝা যাবে। সেদিন আমি মাননীয় অধ্যক্ষ'এর সামনে রেইজ করে ছিলাম আমাদের রুলস্'এ আছে যে শুক্রবার শুধু প্রাইভেট বিজনেস'এর জন্য আড়াই ঘন্টা থাকবে·········

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য এটা প্রাসংগিক নয়। এই বিষয়ে আপনি আলোচনা রাখতে পারেন না।

**শ্রীএরসাদ আলী চৌধুরী**—পয়েন্ট অব অর্ডার, মাননীয় সদস্য কি এটাকে সাপোর্ট করে বলছেন, না বিরোধীতা করে বলছেন, সেটা আমার জানার বিষয়।

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয় এই যে বিল হাউসের সামনে রাখা হয়েছে, আমি তার ক্রীটিসিজম সহকারে সমর্থন করে বলছি। সাপোর্ট করে যদিও বলছি আজকে যেভাবে টাকাগুলি যথেচ্ছভাবে খরচ করা হচ্ছে এই সম্পর্কে হাউসের আমি দৃষ্টি আকর্ষণ করছি— যাতে সেগুলির রেক্টিফিকেশান হয়। পি, ডবলু. ডি'তে অনেকগুলি ঘটনা আছে···

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য এটা ঠিক প্রাসংগিক নয়।

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেখানে যে এন, পি, সি, সি, আছে হাজার হাজার টাকা সেখানে তার মাধ্যমে খরচ করা হচ্ছে, তার কথা একটু বলা দরকার, কারণ সেখানে এই হাজার হাজার টাকা খরচ হয়ে যাবে, কিন্তু যে সমস্ত কাজ হওয়া দরকার, সেগুলি হবে না।

**মিঃ স্পীকার**—আপনি ডিম্যাণ্ডওয়ারী সেগুলি আলাপ আলোনা করেছেন।

**শ্রীঅঘোর দেববর্মা**—এটা হচ্ছে প্রপোজড্, যে টাকা আগামী বছরের জন্য ব্যয় বরাদ্দ করা হয়েছে, সেই টাকাগুলি কার্যকরী করা উচিত সেই সম্পকে বলছি এবং তার সাথে সাথে কতকগুলি রেফারেন্স টানছি সেটা হচ্ছে আমার বক্তব্য বিষয়।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—বাজেটের উপর জেনারেল ডিসকাশন এবং ডিম্যাণ্ড বাই ডিম্যাণ্ড হয়ে গেছে। তারপর বিলের উপর ডিটেলস ডিসকাশন চলতে পারে কিনা ?

**মিঃ স্পীকার**—তিনি তা করতে পারেন না।

**শ্রীঅঘোর দেববর্মা**—এ্যাপ্রপ্রিয়েশান বিলের উপর ডিসকাশন করা যায়। সাম আপ

করে সেটা করা হয় এবং আমরা সেটা করে আসছি, এই হাউসের মধ্যে কনভেনশন আছে।

**মিঃ স্পীকার**—আপনি কনভেনশান সৃষ্টি করেছেন।

**শ্রীঅঘোর দেববর্মা**—আগেও ছিল। আপনি দয়া করে প্রসিডিংস পড়ে দেখুন। ইন রিলেশন টু দি ল্যাণ্ডলেস আমি বলব যারা ভূমিহীন, তাদের·········

**মিঃ স্পীকার**—এইগুলি অপ্রাসংগিক আলোচনা আপনি করছেন।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—পয়েন্ট অব অর্ডার স্যার। আমার সাজেশন হচ্ছে, এই মাননীয় সদস্যরা এর উপর ডিসকাশন করেছেন, কাজেই এর উপর যদি আবার বলতে হয়, তাহলে মেক্সিমাম পনের মিনিট তিনি বলতে পারেন, দ্যাট স্যুড বি দ্যা নরম্যাল প্রসিডিউর।

**মিঃ স্পীকার**—তিনি অলরেডি পনের মিনিট বলে ফেলেছেন। আশা করি মাননীয় সদস্য আপনি শেষ করেছেন।

**শ্রীঅঘোর দেববর্মা**—আপনি যদি বলেন তাহলে আমি এখানে শেষ করব।

**Mr. Speaker**—I would request you to conclude your speech.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে এন, পি, সি. সি'র কথা আমি এখানে বললাম, সেখানে অন্ততঃ যদি পাল মহাশয়কে সরানো না হয়, তাহলে সেই টাকাগুলি মিসইউজ হবে এবং সেগুলি নষ্ট হবে সেই বিষয়ে সন্দেহ নেই।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ**—তিনি যে পাল মহাশয়ের কথা বলছেন, তিনি এখানে এবসেণ্ট, তার কথা তিনি বলতে পারেন কি না?

**মিঃ স্পীকার**—তিনি তা বলতে পারেন না।

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসে হামেশা বলা হচ্ছে এবং ত্রিপুরার ভবিষ্যত মঙ্গলের জন্য আমি একথা বলছি এবং বলতে বাধ্য হচ্ছি। কারণ যারা উনার সংগে থাকেন তারা।

Expunged on 13.4.70 under order of the Speaker.

**মিঃ স্পীকার**—দ্যাট স্যুড বি এক্সপাঞ্জড্ ফ্রম দি প্রসিডিংস।

**শ্রীঅঘোর দেববর্মা**—আজকে যদি ঠিক ঠিক ভাবে কাজগুলি করতে হয়, তাহলে দ্যাট ম্যান স্যুড বি রিপ্লেসড, এটাই হচ্ছে আমার কথা। যদি তা না করা হয়, তাহলে যে কি পরিণতি হবে সেটা আজকে হয়তো আমার বক্তব্য সমর্থন করা হবেনা, আগামীতে যখন সেটা হবে, তখন নিশ্চয়ই সেটা বুঝা যাবে।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য, আবার আমি বলছি এটা অপ্রাসংগিক আলোচনা।

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা রিলেটেড পয়েন্ট। ত্রিপুরার উন্নতি অগ্রগতির সংগে এটা ওতপ্রোতভাবে জড়িত, কারণ এই কাজটা ডিফেকটিভ ওয়েতে হবে, সেই জন্যই আমাকে অপ্রাসংগিক হলেও বলতে হচ্ছে। আজকে যে অবস্থাটা চলছে, যদি এই বিষয়ে সচেতন না হয়, তাহলে আমাদের ভবিষ্যত—যেটা ত্রিপুরার আশা আকাংখাকে রূপদান করবে, সেটা বাস্তবে রূপায়িত হবেনা। সেই জন্য এই হাউসের মধ্যে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আরেকটা হচ্ছে যেটা বাস্তব ঘটনা, অনেক সদস্য সেই বিষয়ে বলে গেছেন, তবুও আমাকে বলতে হয়। ডুম্বুর হাইড্রোইলেকট্রিক প্রজেক্ট সেটা

১৯৭০-৭১'এ শেষ হওয়ার কথা ছিল, কিন্তু সেটা বাস্তবে হচ্ছেনা। কারণ এই যে কামালঘাট অমরপুরে যে পুলটা হওয়ার কথা ছিল সেটা গত বছরে আরম্ভ হয়েছে। সেটা..............

**Shri Rajkumar Kamaljit Shingh**—The rule 123 provides that the Bill or the Bills as settled in the House, as the case may be, be passed shall be confined to the submission of arguments either in support of the Bill or for the rejection of the Bill. In making his speech a member shall not refer to the details of the Bill further than is necessary for the purpose of his arguments which shall be of a general character. This is point of order.........

**Mr. Speaker**—He is going beyond the provision of the rules.

**শ্রীঅঘোর দেববর্মা**—আমি যেটা ইম্পোর্টেন্স, এটার সঙ্গে রিলেটেড, সেই সম্পর্কে বলছি। যদি এইগুলি সম্পর্কে না বলা হয়, তাহলে এই যে স্কীম, সেগুলি কাগজেপত্রেই থেকে যাবে, লক্ষ লক্ষ টাকা খরচ হবে কিন্তু কাজ হবে না। যদি হয়, তাহলে ডিফেক্টিভ ওয়েতে হবে, ত্রিপুরার জনসাধারণের উন্নতি অগ্রগতি করা যাবে না। অতএব আমি এইগুলি হাউসের সামনে রাখছি। এইগুলি যদি না করা হয় তাহলে শুধু কথাই বলা হবে কার্য্যতঃ সেটা অবাস্তব থেকে যাবে। কাজেই আজকে দেরী না করে, সেগুলি টেক্‌আপ করা দরকার। আর যদি না করা হয়, তাহলে স্কীম, স্কীমই থেকে যাবে এবং লাখ লাখ টাকা খরচ হবে কিন্তু কাজের কাজ কিছুই হবে না। অর্থাৎ ত্রিপুরার জনসাধারণের কোন উন্নতি এবং অগ্রগতি হবে না। এই কারণেই আমি এই জিনিষটাকে এখানে আনতে বাধ্য হয়েছি। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—অনারেবল স্পীকার, স্যার, আমি এই বিলটাকে সমর্থন জানাচ্ছি এবং এই বিলটাকে সমর্থন করতে গিয়ে কয়েকটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সরকারের যে ডম্বুর প্রজেক্ট আছে সেটাকে ত্বরান্বিত করবার জন্য আমরা উদ্‌গ্রীব এবং সেদিক দিয়ে দৃষ্টি রেখে কাজ করা হচ্ছে এবং সিডিউল্ড অনুযায়ী সেখানে কাজ চলছে। এখন কাজ চলতে চলতে সেখানে যে পাওয়ার হাউসটা করা হচ্ছে, সেটা অত্যন্ত খরচ সাপেক্ষ এবং ব্যয় সাপেক্ষ ব্যাপার। আর একটা পাওয়ার চেনেল, এটাকে মাটির নীচে করতে হবে এবং সেই সমস্ত কারণে দিল্লীতে যে সব টেকনিক্যাল ম্যান বা অন্যান্য জায়গায় যারা আছেন, যাদের দ্বারা ড্রইং ইত্যাদি হয়ে থাকে, সেগুলি দিল্লীতে নিয়ে যাওয়া হয় এবং সেখানে টেকনিক্যাল সাইডে যারা আছে, তারা সেগুলির সাউণ্ডনেস ইত্যাদি দেখার পর সেটার কাজকর্ম করা হয়। কাজেই আমরা কাজটা তাড়াতাড়ি করব, নো ডাউট এবং তাড়াতাড়ি যাতে কাজ হয় সেজন্য আমাদের চেষ্টা করতে হবে। আবার সেই সঙ্গে এটাও দেখতে হবে যে কাজটা তাড়াতাড়ি করতে গিয়ে যাতে কোন অপব্যয় না হয়। কেননা সরকার বাজেটের মধ্যে যে টাকাটা রেখেছে সেটা ব্যয় করবার জন্যই রেখেছে কিন্তু সেটা যাতে অপব্যয় না হতে পারে সেদিকেও সরকারের দৃষ্টি থাকা দরকার। কাজেই উনি বলতে গিয়ে যে কয়েকটা বিষয়ের প্রতি মন্তব্য করেছেন আমি কিন্তু তার সঙ্গে এই ব্যাপারে একমত হতে পারলাম না। কারণ যে অফিসার আছেন,

কাজ করতে গিয়ে তিনি আগের থেকে এই প্রজেক্টের প্ল্যান এ্যাণ্ড স্কীম ইত্যাদি ব্যাপারের সঙ্গে যুক্ত রয়েছেন। তারপরে যখন নাকি প্রজেক্টের কনট্রাকটা এন, পি, সি, সি'কে দেওয়া হল তখনও কেন্দ্রীয় সরকারের তরফ থেকে সেই অফিসারটিকে, আগে যিনি এই সমস্ত কাজের ড্রইং ইত্যাদির ব্যাপারে ত্রিপুরা সরকারকে সাহায্য করেছিলেন, তিনিই আবার এন, পি, সি, সি'র মাধ্যমে এখানে ঘুরে এসেছেন। কাজেই এখন পর্যন্ত যেভাবে কাজ এগিয়ে চলছে তাতে আমার মনে হচ্ছে যে সেটা অবস্থার সঙ্গে সঙ্গতি রেখে কাজ এগিয়ে চলছে। তবে কোন কোন ক্ষেত্রে দেরী হতে পারে, সেটাও আবার টেকনিক্যাল রিজনের জন্য, আমাদের সেটার কথাও বিবেচনা করতে হবে। কাজেই সরকার কাজটা তাড়াতাড়ি শেষ করার জন্য খুবই উদ্‌গ্রীব। আর ব্রীজের ব্যাপার সম্পর্কে তিনি যেটা বলেছেন, সেটা আমিও মনে করছি যে এই ব্রীজের ব্যাপারটা একটা বট্যালনেক, সরকারও এই ব্যাপারে ভাবছেন যে ব্রীজটা আগে কি করে হতে পারে। তারজন্য আমি ব্যক্তিগতভাবে যেটুকু জানি, সেটা হল এমন একটা কথা হয়েছিল প্রথমে যে মিলিটারীদের কাজ থেকে, তাদের কাছে যদি কোন কনট্রাক্ট করা ব্রীজ থাকে তাহলে সেটা এনে এখানে লাগানো হবে। । কাজেই প্রত্যেকটা জিনিষই কোন্‌টা হলে তাড়াতাড়ি হবে সেটা সরকার আগে থেকে বিচার-বিবেচনা করে থাকেন। সেখানে কাউমারা থেকে যে রাস্তাটা হয়েছে সেটাকে যাতে নদীর উপর দিয়ে ক্রস না করতে হয় সেজন্য রাস্তাটাকে ঘুরিয়ে এনে, কেননা নদীর উপর দিয়ে আনতে হলে দুইটা ব্রীজ করতে হবে কাজেই সেই ব্রীজগুলি করার প্রয়োজন এভয়েড করা যাবে। প্রথমে সেইভাবে কাজ শুরু হয়েছিল যাতে কাজটা তাড়াতাড়ি করা যায়। কিন্তু কাজ করতে করতে দেখা গেল যে যত তাড়াতাড়ি আশা করা গিয়েছিল সেটা সম্ভব নয়। আমি নিজেও কিছুদিন আগে সেখানে গিয়েছিলাম এবং মোটামুটি যেভাবে কাজ চলছে সেটা বেশ সন্তোষজনক চলছে এবং তাতে করে প্রজেক্টের কাজ ত্বরান্বিত করার চেষ্টা হচ্ছে এবং তাড়াতাড়ি যাতে কাজ হয়, সেদিকে ত্রিপুরা সরকারেরও বিশেষ দৃষ্টি রয়ে গেছে। কাজেই উনি যেটা বলেছেন তাতে এমন কিছু নেই যে সেখানে কোন সন্দেহ হতে পারে। সেজন্য আমি উনার বক্তব্যগুলি সমর্থন করতে পারছি না। কাজেই মূল যে প্রস্তাব এখানে এসেছে, সেটাকে আমি সমর্থন করে আমার বক্তব্য আমি এখানে শেষ করছি।

**Mr. Speaker**—Discussion is over. Now, the question before the House is the motion moved by the Hon'ble Finance Minister that the Appropriation ( No. 4 ) Bill, 1970 ( Bill No. 8 of 1970 ) is to be introduced.

As many as are of that opinion will please say—AYES

Voice—AYES

As many as are of contrary opinion will please say—NOES

No —Voice

I think 'AYES' have it,

'AYES' have it, 'AYES' have it.

The Bill is introduced.

Hon'ble members are requested to collect their copies from the Notice Office of this Secretariat.

Next The Tripura Shops & Establishments Bill, 1970 (Bill No. 5 of 1970) as reported by the Select Committee of the House is to be taken into consideration. I call on the Hon'ble Labour Minister to move his motion for consideration of the Bill.

**Shri Tarit Mohan Das Gupta**—Mr. Speaker Sir, I beg to move that the Tripura Shops & Establishments Bill, 1970 ( Bill No. 5 of 1970 ) as reported by the Select Committee of the House, be taken into consideration at once.

**Mr. Speaker**—Now, the question before the House is the motion moved by the Hon'ble Labour Minister that the Tripura Shops & Establisments Bill, 1970 ( Bill No. 5 of 1970 ) as reported by the Select Committee of the House, be taken into consideration at once.

As many as are of that opinion will please say—AYES

Voices—AYES

As many as are of contrary opinion will please say—NOES

No—Voice

I think 'AYES' have it, 'AYES' have it, AYES have it.

The motion is carried.

$Cl_2$ to $Cl_{26}$ do stand part of the Bill.

As many as are of that opinion will please say—AYES.

Voices—AYES

As many as are of contrary opinion will please say—NOES.

Voice—No

I think 'AYES' have it,

'AYES' have it, 'AYES' have it.

$Cl_2$ to $Cl_{26}$ do stand part of the Bill.

$Cl_1$ do stand part of the Bill.

As many as are of that opinion will please say—AYES

VOICES—AYES

As many as are of contrary opinion will please say—NOES.

NO.—VOICE

I think 'AYES have it,

'AYES' have it, 'AYES' have it.

$Cl_1$ do stand part of the Bill.

The Title do stand part of the Bill.

As many as are of that opinion will please say—AYES.

VOICES—AYES

As many as are of contrary opinion will please say—NOES.

NO.—VOICE

I think' AYES have it,

'AYES have it, 'AYES' have it.

The TITLE do stand part of the Bill.

Next business before the House is the Passing of the Tripura Shops & Establishments Bill, 1970 (Bill No. 5 of 1970). I shall call on the Hon'ble Labour Minister to move his motion for Passing of the Bill.

**Shri Tarit Mohan Das Gupta**—Mr. Speaker Sir, I beg to move that the Tripura Shops and Establishments Bill. 1970 (Bill No. 5 of 1970) as settled in the Assembly be passed. স্যার, আমি এখানে দুইটি কথা বলতে চাইছি। সেটা হল এখানে সিলেক্ট কমিটিতে আমাদের যে সমস্ত মেম্বার আছেন তারা নানাভাবে সাহায্য করেছেন এবং যথেষ্ট যত্ন ও বিবেচনা সহকারে আলাপ আলোচনা করেছেন কাজেই তাদের সহযোগিতার জন্য সিলেক্ট কমিটীতে যে সব সভ্য আছেন আমি তাদেরকে ধন্যবাদ জানাই। তারা একমাত্র শেষ ক্লজটি যেখানে পরিবর্ত্তন করার প্রয়োজন ছিল, তারা সেটাতে পরিবর্ত্তন সাধন করেছেন। সেজন্য আমি মাননীয় স্পীকারের মাধ্যমে তাদেরকে ধন্যবাদ জানাচ্ছি।

**Mr. Speaker**—Now, the question before the House is the motion moved by the Hon'ble Labour Minister that the Tripura Shops & Establishments Bill, 1970 (Bill No. 5 of 1970) as settled in the Assembly be passed.

As many as are of that opinion will please say—AYES

Voices—AYES

As many as are of contrary opininon will please say—NOES.

No.—Voice

I think "AYES" have it,

AYES have it, AYES have it.

The Bill is passed.

Next item in the list of business is Private Memers' Resolution. Now I shall take up the Resolution moved by Shri Rajkumar Kamaljit Singh, carried over from the business of 3rd April, 1970. The resolution was that—"This Assembly urges upon the Government for making necessary arrange-

ment including augmentation of fund for establishing Junior Course Co-perative Training Centre in Tripura."

I would call on Shri Rajkumar Kamaljit Singh to continue his speech.

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ** – মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাবটা হচ্ছে— This Assembly urges upon the Govt. for making necessary arrangement including augmentation of fund for establishing Junior Course Co-operative Training Centre in Tripura. স্পীকার, স্যার আজকে ত্রিপুরা রাজ্যে এই যে জুনিয়ার কোর্স ট্রেনিং সেন্টারটা, এটা অত্যন্ত জরুরী হয়ে পড়েছে। তার কারণ আমাদের প্রথম পরিকল্পনায় এবং দ্বিতীয় পরিকল্পনায় ত্রিপুরা রাজ্যে সমবায় আন্দোলনের যে ধারা গ্রহণ করা হয়েছে বিশেষ করে ত্রিপুরা রাজ্যে সেই পদক্ষেপে আমরা এগিয়ে যেতে পেরেছি। ফোর্থ প্ল্যানে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের ত্রিপুরা সরকারের যে পরিকল্পনা সেই পরিকল্পনায় সমবায় সমিতিগুলিকে রিভাইভ করার এবং রিভাইটেলাইজ করে তা'দিগকে ভায়াবল ইউনিট করার জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং সেইগুলিকে ফিনানসিয়্যাল অ্যাসিসটেন্স দেওয়ার জন্য আমাদের বাজেটে টাকা বরাদ্দ আছে। মাননীয় স্পীকার, স্যার, এই জুনিয়ার কোর্স ট্রেনিং সেন্টারের মূল ভিত্তি হচ্ছে এই, আমরা কো-অপারেটিভের এডুকেশনের জন্য আমাদের যে ট্রেনিং প্রোগ্রাম করা হয়েছে সেই প্রোগ্রামটা হচ্ছে এই, গ্রামে গ্রামে গিয়ে দুই-চারিটা কো-অপারেটিভ সোসাইটিকে একত্রিত করে কো-অপারেটিভের যারা এক্জিকিউটিভ মেম্বার এবং অফিস বিয়ারার আছে তাদের ৫।৭ দিন করে ট্রেনিং-এর বন্দোবস্ত করা হয়। কিন্তু একটা কথা হচ্ছে স্যার, আজকে যে ভায়াবল ইউনিট যেটা করবার পরিকল্পনা আছে সেটা হচ্ছে আমার স্যার অফিস বিয়ারার্স এবং ম্যানেজিং কমিটির মেম্বার যারা আছে তাদের মধ্যে আমাদের কতগুলি হোল টাইম কর্মচারী আছে, যাদের আমরা বলি এক্জিকিউটিভ অফিসার, যাদের উপর নির্ভর করে আমাদের সমবায় সমিতিগুলিকে পরিচালিত করতে হয়। সেজন্য সেইগুলি পরিচালনার বিষয় নিয়ে টেকনিক্যাল যে ট্রেনিং, ডিফারেন্ট কেটাগরীর যে ট্রেনিং তাদের মানে তাদের এক একজনকে এক এক বিষয়ে স্পেসালাইজড করে আনা হয়। কিন্তু আজকে সমবায় সমিতির মূল ভিত্তিই হচ্ছে এই যে, যে কোন গণতান্ত্রিক ভিত্তিতে বছর বছর কিংবা দুই বৎসর অন্তর অন্তর ম্যানেজিং কমিটিগুলি গঠিত হচ্ছে ভোটের মাধ্যমে। কিন্তু সমবায় সমিতিগুলির অ্যাকটিভিটিজ থেকে যাচ্ছে সেই এক্জিকিউটিভ অফিসারদের হাতে। কিন্তু আমরা দেখি যে তারা কো-অপারেটিভের মূল আইডিয়া সম্বন্ধে ওয়াকিবহাল নয়। তাতে আমাদের কো-অপারেটিভ মুভমেন্টে বাধা সৃষ্টি হয়। বাধা সৃষ্টি হয় বলেই পরিকল্পনাগুলি ঠিক ঠিকভাবে রূপায়িত হয় না। আমরা দেখেছি যে ফোর্থ প্ল্যানে আমরা ১০০টার মত ভায়াবল ইউনিট করব। সেগুলি প্রপারলী ফাংশান করার জন্য যে বাজেট ধরা হয়েছে, যে টাকা দেওয়া হবে, ম্যানেজারিয়াল গ্রান্ট দেওয়া হবে এবং সেগুলির যে হোল টাইম ওয়ার্কার বা এমপ্লয়ী যারা হবে তাদের প্রপারলী যদি গাইডেন্স বা এডুকেশন না দেওয়া হয় তাহলে এই টাকাটাই নষ্ট হবে। তারজন্য ভারতবর্ষের নানা জায়গায় জুনিয়ার কোর্স ট্রেনিং বলে সেন্টার রয়েছে। এই

পরিকল্পনায় আমি সেই প্রস্তাবই রাখছি। সেজন্য আমরা দেখছি যে ত্রিপুরা থেকে প্রতি বছর কো-অপারেটিভ মুভমেন্টের জন্য সরকারী কর্মচারীই বলুন বা ব্যাঙ্কের কর্মচারীই বলুন যারা হোল টাইম ওয়ার্কার্স তাদের ওয়েষ্ট বেঙ্গলে পাঠিয়ে ৬ মাসের জন্য ট্রেনিং দিয়ে আনা হয়। কিন্তু মণিপুর এই সম্বন্ধে এক ধাপ এগিয়ে গিয়েছে। তারা ট্রেনিং সেন্টার করে প্রত্যেক বছর ৮০ জন করে পার্মানেন্ট ওয়ার্কার্স করার চেষ্টা করছেন এবং তারা ট্রেনিং পাওয়ার পরেও উইথ দি হেল্প অব গভর্ণমেন্ট, তারা অন্য চাকরীর দিকে না গিয়ে কো-অপারেটিভ মুভমেন্টের দিকে যায়। কিন্তু ত্রিপুরা রাজ্যে আমাদের আগের যেটা আছে এর মধ্যেও ভায়াবল ইউনিট করার জন্য যে পরিকল্পনা করা হয়েছে সেখানে কতগুলি টেকনিক্যাল এক্সপিডিয়েন্ট ট্রেণ্ড পার্সন ত্রিপুরা রাজ্যে নেই। হায়ার সেকেণ্ডারী যারা পাশ করেছে তাদের যদি আমরা এই কোর্সের মধ্যে আনতে পারি তাহলে তাদের এমপ্লয়মেন্ট দিয়ে আমরা এণ্টায়ার কো-অপারেটিভ মুভমেন্টটাকে এগিয়ে নিয়ে যেতে চেষ্টা করতে পারি। একটা উদাহরণ দিচ্ছি স্যার। ত্রিপুরা রাজ্যের একটা ছেলে বি.এস.সি পাশ করে মার্কেটিং ট্রেনিং-এ যায় কো-অপারেটিভ ডিপার্টমেন্ট থেকে। সে মার্কেটিং ট্রেনিং নিয়ে এসে আমাদের ত্রিপুরা সরকারের চাকরী সে গ্রহণ করে নাই। কিন্তু গ্রহণ না করেই উনি ক্যাপিটাল রিসোর্সটাকে অবলম্বন করে সে কাজ চালিয়ে যাচ্ছে। কাজেই আমি অনুভব করতে পারছি যে ত্রিপুরা রাজ্যে যদি ছেলেদের প্রপারলী এই ট্রেনিং দেওয়া যায় তাহলে ত্রিপুরা রাজ্যে সরকারী চাকরী না করেও আমাদের কো-অপারেটিভ মুভমেন্টটাকে তারা এগিয়ে নিয়ে যেতে পারবে। এই যে ছেলেটা বি.এস.সি পাশ করে এল সে দেখা যায় যে লাভ দেখিয়েও সে মাসে মাসে ৪০০ টাকা নিতে পারছে। সে বছরে ৪।৫ হাজার টাকা প্রফিট দেখিয়ে সে নিজেও ৪।৫ হাজার টাকা নিতে পারছে। এই কোর্স যদি আমরা চালু করতে পারি তাহলে দেখতে পাব যে যারা লেখাপড়া শিখেছে অথচ আনএমপ্লয়েড তাদের জুনিয়ার কোর্স ট্রেনিং দিলে, এক একটা কোর্স ছয় মাস করে যদি দেওয়া যায় তাহলে অন্ততঃ ৪০ জন লোককে আমরা ট্রেনিং দিতে পারি। ফোর্থ প্ল্যানে আমাদের যে প্রোগ্রাম আছে এবং ত্রিপুরা রাজ্যে আমাদের যে ১০০ কো-অপারেটিভ সোসাইটি আছে সেগুলিতে আমরা তাদের এমপ্লয়মেন্ট দিতে পারি। আশাকরি মাননীয় সদস্যরা সেটা সমর্থন করবেন। কারণ আমাদের ত্রিপুরা রাজ্যে যে সবুজ বিপ্লব আনতে চাই সেটা সাক্‌সেসফুল করার জন্য যে ট্রেনিং-এর দরকার সেটা নিহিত আছে এই ট্রেনিং-এর মধ্যে। জুনিয়ার কোর্স ট্রেনিং বললাম এইজন্য যে তাতে গ্র্যাজুয়েটেরও দরকার পড়ে না। যারা নাকি আণ্ডার গ্র্যাজুয়েট তারাও এটা নিতে পারে। অতএব আমি আশাকরি হাউসের যারা মাননীয় সদস্য আছেন তারা সকলেই এটাকে সমর্থন করবেন এবং আমাদের কো-অপারেটিভ মুভমেন্টটাকে সাক্‌সেসফুল করার জন্য যে ট্রেনিং-এর প্রয়োজন আজকে জুনিয়ার কোর্স ট্রেনিং-এর মধ্যে সেটা নিহিত আছে। যেখানে গ্রো মোর ফুড ক্যাম্পেন চলছে সেখানে ফোর্থ প্ল্যান পিরিয়ডের মধ্যে এটা আমাদের করা দরকার। সুতরাং আমি আশাকরি আমাদের মাননীয় সদস্যরা এটাকে গ্রহণ করবেন এবং ইমিডিয়েটলী জুনিয়ার কোর্স ট্রেনিং সেন্টার যাতে চালু করা হয় সেই আশা নিয়ে এই প্রস্তাবকে আমি এখানে পেশ করলাম।

**মিঃ স্পীকার**—নাউ আই উড কল অন অনারেবল মেম্বার শ্রীঅঘোর দেববর্মা।

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীকমলজিত সিংহ যে প্রস্তাব এখানে রেখেছেন, প্রস্তাবের বিষয়বস্তু মোটামুটি ভাল, কিন্তু প্রশ্ন হচ্ছে কো-অপারেটিভ সম্পর্কে ত্রিপুরায় যারা রাজ্য পরিচালনা করেন কো-অপারেটিভগুলি পরিচালনা করেন, তাদের যদি দৃষ্টি ভংগী পরিবর্ত্তন না করা হয়, তাহলে এই যে প্রস্তাব নেওয়া হবে, সেটা প্রস্তাব আকারেই থাকবে, কার্যতঃ কোন লাভ হবে না। আমরা বিধানসভায় এই প্রস্তাবগুলি গ্রহণ করি কিন্তু তারপর গৃহীত প্রস্তাবগুলির কি হল, তার কোন হদিস পাওয়া যায় না, এই হচ্ছে অবস্থা। এখানে শিক্ষার কথা বলেছেন, অর্থাৎ জুনিয়র কোর্স কো-অপারেটিভ ট্রেনিং সেন্টার ইন ত্রিপুরা, ভাল কথা কিন্তু এই কো-অপারেটিভ এডুকেশান মারফত বছরে লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে কিন্তু কিভাবে সেটা হয়? সেটা হচ্ছে রেজিষ্টার্ড কো-অপারেটিভে, ত্রিপুরা রাজ্যের মধ্যে প্রায় সাত শতের মত হবে এবং তার ম্যানেজারিয়েল মেম্বার এই যে কো-অপারেটিভ ইউনিয়ন আছে, সেখানে কমপক্ষে ৪৮ জন মেম্বার হলে একটা ইউনিয়ন করা যায়—তার একটা প্রতিষ্ঠান থাকে। যেমন কো-অপারেটিভ একটা ষ্টার্ড করতে কমপক্ষে ১১ থেকে ১২ জন মেম্বার হলে সেখানে এ্যাপলাই করতে পারে সেটা হচ্ছে রুলস্ এণ্ড রেগুলেশানের কথা। কো-অপারেটিভ ইউনিয়ন, যার উপর এডুকেশানের দায়িত্ব, সেই ইউনিয়ন করতে গেলে কমপক্ষে ৪৮ জন মেম্বার থাকতে হবে। কিন্তু সেখানে ৪৮ জন মেম্বার নেই। ১৯৬৭—৬৮'এ ছিল ৪৭ জন, ১৯৬৮—৬৯ সেটা দাঁড়ায় ৩৮, এরপর কমতে কমতে সেটা এসে ২৫ জনে দাঁড়াল, তার মধ্যে ১১/১২ জন আবার ডিফল্টার, তথাপি এই কো-অপারেটিভগুলির মারফত এক লক্ষ টাকা দেওয়া হচ্ছে, খরচ হচ্ছে, টাকা আছে দাও, এই হচ্ছে অবস্থা। এই যদি দৃষ্টি ভংগী হয় তাহলে এই ট্রেনিং সেন্টার করলেই কি হবে, না করলেই কি হবে। আজকে ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে আছে, অনেক জায়গায় সেটা ভালভাবেই চলছে। আমরা দক্ষিণ ভারতে যখন গিয়েছিলাম, সেখানে দেখেছি প্রাইভেট সেক্টারে কেশনাট ফেক্টরী ইত্যাদি রাণ করা হচ্ছে, হাজার হাজার মানুষকে সেখানে তারা প্রভাইড করছে। কিন্তু আজকে ত্রিপুরার মধ্যে কো-অপারেটিভের নামে যে লক্ষ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ মঞ্জুর হয়, এক দিকে কো-অপারেটিভ কি করে করতে হয়, কিভাবে সেগুলি চলবে, কি করে সেগুলি পরিচালনা করতে হয়, মানুষকে কি করে কো-অপারেটিভের মাধ্যমে বাঁচানো যায়, এই বাবদ লাখ টাকা খরচ হচ্ছে এটা কারও অজানার কথা নয়। আজকে আমার মূল বক্তব্য হচ্ছে যে এই সম্পর্কে দৃষ্টিভংগীর যদি পরিবর্ত্তন না ঘটে, ব্যক্তিগত খাতিরে লোককে কিছু পাইয়ে দেওয়ার উদ্দেশ্যে যদি এইগুলি করা হয়, তাহলে কো-অপারেটিভ এখানে গ্রো করবে না, কো-অপারেটিভ ডেভলাপমেন্ট করবে না, তাদের যে পটোয়া লোক আছে, তাদের কিছু লোক চাকরী পাবে, কিন্তু আসল যে পারপাস সেটা সার্ভ হতে পারে না। কাজেই মূল বক্তব্য হচ্ছে যে এই দৃষ্টি-ভংগীর পরিবর্ত্তন করুন, তাহলে এই সম্পর্কে যে জিনিষটার কথা এখানে বলা হয়েছে, সেটা ভাল জিনিষ নিশ্চয়ই বলব, কিন্তু বর্ত্তমানে যেভাবে এগুলি চলছে এবং চালান হচ্ছে, যত কিছুই করা হউক না কেন, কোন কিছুতেই কিছু হবে না। আজকে এই যে সাত শত কো-

অপারেটিভ আছে. তার মধ্যে কয়টি চালু আছে, এটা যদি আমরা হিসাব নিকাশ করে দেখি, তাহলে দেখব দুই একটি ছাড়া আর কোনটিই ভালভাবে চলছে না। কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটি আছে, সেটাতো একটা ক্যালেংকারী ব্যাপার, আমি ডিটেলসের মধ্যে যাচ্ছি না। কাজেই আজকে যে প্রস্তাব এখানে আনা হয়েছে বাহ্যত সেটা খুবই সুন্দর, উদ্দেশ্য খুবই ভাল কিন্তু বর্তমানে এটা যদি পাশ করে দেওয়া হয়, তাহলে যত দিন এই মন্ত্রীসভা বা মিনিষ্টাররা থাকবেন, তাদের দৃষ্টিভংগী যদি পরিবর্তন না ঘটান, এর দ্বারা কিছু হবে না এবং সেটা লাভজনক হবে না, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার**—আপনি এটা সাপোর্ট করছেন কিনা ?

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—আমি আমার বক্তব্য রেখেছি, তার থেকে যা বুঝার বুঝে নিন।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, হাউসের সামনে জুনিয়র কোর্স কো-অপারেটিভ ট্রেনিং সেন্টার খোলার জন্য যে প্রস্তাব এনেছেন, প্রস্তাবটাকে উপস্থিত করতে গিয়ে প্রস্তাবক যে বক্তব্য রেখেছেন, দুইই খুব মুখরোচক। কিন্তু এই প্রস্তাব সমর্থন করার আগে যে কো-অপারেটিভ এবং কো-অপারেটিভের যারা কর্ম্মকর্ত্তা তাদের অবস্থা সম্পর্কে এবং কো-অপারেটিভগুলির অবস্থা সম্পর্কে বিচার বিশ্লেষণ করে দেখা দরকার। ত্রিপুরা রাজ্যে এখন রেজিষ্টার্ড কো-অপারেটিভ এর সংখ্যা যেখানে সাত শতের অধিক, সেখানে সাধারণতঃ এই কো-অপারেটিভের নেতৃত্বে ত্রিপুরার সাধারণ কৃষক মানুষের এই যে সরকারের তথাকথিত সবুজ বিপ্লব এবং উন্নয়নমূলক কাজ এর অগ্রগতি হয়েছে, এটা ধরে নেওয়াই স্বাভাবিক। যেহেতু ত্রিপুরা রাজ্যের লোকসংখ্যা মাত্র ১৬ লক্ষ, সেখানে সাত শত কো-অপারেটিভ যদি থাকে তাহলে গ্রামীন অর্থনীতির অবস্থা আস্তে আস্তে অগ্রগতি হচ্ছে এটা ধরে নেওয়া যায়। কিন্তু বাস্তব দৃষ্টিভংগীতে আমরা কি দেখি, ত্রিপুরা রাজ্যে যে সাত শত কো-অপারেটিভ আছে এই কো-অপারেটিভগুলির অবস্থা কি, এবং তার মধ্যে কয়টি কো-অপারেটিভ ত্রিপুরার এই যে সাধারণ কৃষক মানুষ, তাদের গঠনমূলক বা উন্নয়নমূলক কাজে কতটুকু সাহায্য করেছে, সেটা আগে বিবেচনা করা দরকার। বাস্তব অবস্থা আমরা দেখি যে এই সাত শত কো-অপারেটিভের মধ্যে মাত্র দুই একটি কো-অপারেটিভ ছাড়া, একটি কো-অপারেটিভও সচল নয় এবং এই কো-অপারেটিভ, একটি কৃষক মানুষকে তার কৃষির উন্নয়ন ক্ষেত্রে কোন রকম সাহায্য দিতে সমর্থ নয়, সমস্ত কো-অপারেটিভগুলিতে আজকে লালবাতি জ্বলছে। এই যদি অবস্থা হয়, এই সব ট্রেনিং সেন্টার করলে পরে, ত্রিপুরার কোন কো-অপারেটিভের সদস্যদের নিয়ে আমরা কো-অপারেটিভ শিক্ষা দেব ? যারা কো-অপারেটিভের পরিচালক, তাদের মূল দৃষ্টিভংগী যদি এই হয় যে কো-অপারেটিভের টাকাগুলি মেরে দেওয়া এবং দুই এক বছরের মধ্যে কো-অপারেটিভগুলিতে লালবাতি জ্বেলে দেওয়া তাহলে এই কো-অপারেটিভ ট্রেনিং সেন্টার করার কোন স্বার্থকতা নেই। এই কো-অপারেটিভের নাম করে প্রতি বৎসর লাখ টাকা ব্যয় বরাদ্দ হয়ে থাকে, কিন্তু এই টাকাগুলি খরচ করে কতজন কো-অপারেটিভের সদস্যকে এর দ্বারা শিক্ষিত করে তুলা হয়েছে এবং সেটা যদি না হয়ে থাকে তবে সেখানে কি অবস্থার সৃষ্টি হয়েছে, এবং কেন হয়েছে, সেটা

দেখা দরকার। সেটা না দেখে যদি ট্রেনিং সেন্টার খুলে কিছু আত্মীয়স্বজন বা বন্ধুবান্ধবকে পোষন করার উদ্দেশ্য থাকে, তাহলে এই কো-অপারেটিভের মূল উদ্দেশ্য সফল হবে না। কাজেই কো-অপারেটিভ শিক্ষা দিয়ে গ্রামীন অর্থনীতিকে সাহায্য দেওয়ার কথা, এটা কথা মজার কথা ছাড়া আর কিছুই হবে না। এই দৃষ্টিতে বিচার করলে, প্রস্তাবক যিনি এই প্রস্তাব উত্থাপন করেছেন, তিনি কো-অপারেটিভের মধ্য দিয়েই সারা জীবন কাটিয়ে এসেছেন এবং উনি কো-অপারেটিভগুলির নাড়ি নক্ষত্র ভাল করেই জানেন. কিভাবে সেখানে টাকা আসছে, কিভাবে সেটা খরচ হচ্ছে, কো-অপারেটিভের মাধ্যমে কতজন ত্রিপুরার কৃষককে সাহায্য করতে পেরেছেন এবং কতজন কো-অপারেটিভ সদস্যকে শিক্ষিত করে তুলতে পেরেছেন। কাজেই এই যে প্রস্তাব, এই প্রস্তাবকে সমর্থন করতে পারি না। কারণ আমি দেখছি যে ত্রিপুরার সাত শত কো-অপারেটিভের মধ্যে মাত্র কয়েকটি কো-অপারেটিভ সজীব আছে, বাকীগুলিতে লালবাতি জ্বলছে এবং যেখানে হাজার হাজার টাকা মেরে দেওয়া হচ্ছে। সেই যে দৃষ্টিভংগী, এই অবস্থায় এই প্রস্তাবকে সমর্থন করার কোন অর্থ থাকতে পারে না। কাজেই এখানে এই যে প্রস্তাব এসেছে, এটাকে আমি কোন মতেই সমর্থন করতে পারছি না। যেহেতু এই ত্রিপুরা রাজ্যের মধ্যে যেখানে ৭০০ কো-অপারেটিভ সোসাইটি ছিল, এখন সেখানে মাত্র ২৩টি কো-অপারেটিভ সোসাইটি জীবিত অবস্থায় আছে, আর বাকীগুলিতে লালবাতি জ্বলছে এবং সেখানে হাজার হাজার লক্ষ লক্ষ টাকা এই কো-অপারেটিভের নামে নষ্ট হয়েছে। এই অবস্থায় এই কো-অপারেটিভকে সমর্থন করার কোন অর্থই আমি দেখতে পারছি না। কাজেই এখন আমাদের যেটা দরকার হবে, সেটা হল এই কো-অপারেটিভ শিক্ষা দেওয়ার যে পদ্ধতি এখনও রয়েছে সেটাকে যদি ঝালাই-টালাই করে তার মূল যে দৃষ্টি, তার মূল যে উদ্দেশ্য সেটাকে নিয়ে আমাদের অগ্রসর হওয়া উচিত। কাজেই এখানে জুনিয়ার ট্রেনিং কোর্স খুলে আমাদের এই কো-অপারেটিভ এর যে আমূল পরিবর্ত্তন হবে, এমন কোন কারণ আমি দেখতে পাচ্ছি না। কাজেই এই অবস্থায় তাকে সমর্থন করারও কোন সার্থকতা নেই। আজকে যেখানে লক্ষ লক্ষ টাকা খরচ করে এই কো-অপারেটিভ ব্যবস্থা ব্যর্থতায় পর্য্যবসিত হয়েছে, এই ব্যর্থতার দৃষ্টিভংগী নিয়ে আমি কো-অপারেটিভ এডুকেশান দেওয়ার জন্য ট্রেনিং সেন্টার খোলার প্রস্তাবকে সমর্থন করতে পারি না। তবে ট্রেনিং সেন্টার খোলার দরকার আছে। কিন্তু এই কো-অপারেটিভের অতীত ইতিহাস আলোচনা করলে পর, সেগুলি খোলার কোন প্রয়োজনীয়তা আর আসে না। কাজেই আমি বলব বর্ত্তমানে কো-অপারেটিভ এডুকেশান শিক্ষা দেওয়ার যে ব্যবস্থা রয়েছে, তার পদ্ধতিকে আরও উন্নততর করা হউক এবং এর ভিতরে যেসমস্ত দুর্নীতি আছে সেগুলি অনতিবিলম্বে দূর করা হউক। তাহলে পরে এই কো-অপারেটিভ এর ব্যাপারে শিক্ষা দেওয়ার কিছুটা সুবিধা হবে। এই কথাগুলি বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার স্যার, এখানে যে প্রস্তাবটা এসেছে সেটা হয়তো নীতির এবং পথের দিক দিয়ে ভাল, তাহলেও বর্ত্তমান অবস্থায় আমি সেটাকে গ্রহণ করতে পারছিনা। সেজন্য আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব যে তিনি যেন তাঁর এই

প্রস্তাবটা উইথ-ড্র করে নেন। তার কারণ হচ্ছে, এই কো-অপারেটিভকে আমরা এখানে নানা দিক থেকে দেখছি এবং আগামী ফোর্থ ফাইভ ইয়ার প্লেনে কো-অপারেটিভ শিক্ষা খাতে আমরা প্রথমে ৬ লক্ষ টাকার বরাদ্দ-এর কথা চিন্তা করেছিলাম. কিন্তু পরবর্তী সময়ে অনেক বিচার বিবেচনার পর সেটাকে ৪ লক্ষ টাকা করতে বাধ্য হয়েছি। তার কারণ হল আমাদের কেন্দ্রের প্লেনিং কমিশনের সঙ্গে আলাপ আলোচনা করে সব কিছু করতে হয়। এই কো-অপারেটিভের জন্য যে সমস্ত শিক্ষা দেওয়া হয় এবং সেই খাতে ব্যয় বরাদ্দ বাজেটে ধরা হয়েছে। কিন্তু উনি যেটা নির্দিষ্টভাবে উল্লেখ করেছেন, জুনিয়ার কোর্স কো-অপারেটিভ ট্রেনিং সেন্টার খোলার জন্য, সেই রকম কোন কিছু এই বাজেটের মধ্যে ধরা হয়নি। কাজেই এর পরিপ্রেক্ষিতে যদি এটাকে রক্ষা করে অন্যগুলিকে কাটা হয় তাহলে যেভাবে আগে প্লেনটা করা হয়েছে, তাতে করে অনেকগুলি অসুবিধার সৃষ্টি হতে পারে। আগে যে ভাবে অনেক আলাপ আলোচনার পর প্লেনটা করা হয়েছে প্রথম কয়েক বছর যদি সেই দৃষ্টিভঙ্গিতে ঐ প্লেনটাকে চালানো হয় আমাদের এখন সেটাই করা উচিত। কিন্তু প্রস্তাবকের প্রস্তাবেও যে অনেক সারবত্তা আছে, আমরা সেটা অস্বীকার করতে পারিনা। কিন্তু একটা জিনিষ আমাদের প্রথমে দেখতে হবে, সেটা হল আমাদের কো-অপারেটিভগুলির ভাইটালিটির এবং এর উপরই আমাদের কো-অপারেটিভ প্লেনের ভবিষ্যত নির্ভর করবে। যেমন আজকে যদি কিছু মেট্রি-কুলেটকে ট্রেনিং দেই তাহলে তারাও ট্রেনিং শেষ হলে পরে চাকুরীর জন্য পথে পথে ঘুরবে। কেন না তারা যখন ট্রেনিং নিতে যাবে, তখন ভাববে যে ট্রেনিং এর কাজ শেষ হলে পরে তারা একটা চাকুরী পাবে। কিন্তু আমরা যদি সেই সব কো-অপারেটিভের মাধ্যমে তাদের চাকুরীর ব্যবস্থা করে না দিতে পারি, তাহলে তাদের মধ্যে একটা ফ্রাস্ট্রেশান গড়ে উঠবে। কাজেই এটা এমনভাবে করা উচিত যাতে করে ট্রেনিং নেওয়ার পর তাদের মধ্যে যেন কোন রকম ফ্রাস্ট্রেশান গড়ে না উঠে। কাজেই আগামী পঞ্চ বার্ষিকী পরিকল্পনার মাধ্যমে আমরা কতগুলি ভায়াবেল কো-অপারেটিভ তৈরী করতে পারব, তার সংগে সঙ্গতি রেখে আমাদের ট্রেনিং এর ব্যবস্থা করা উচিত, যাতে করে আমরা তাদেরকে সেখানে এবজর্ভ করতে পারি। এ যদি আমরা না করতে পারি, তাহলে হয়তো আর একটা উল্টো ফ্রাস্ট্রেশান সেই ট্রেনিং নেওয়া লোকদের মধ্যে এসে পড়বে। কাজেই কো-অপারেটিভের উন্নতির দিকে না গিয়ে সেটা অন্য দিকে যেতে পারে। আজকে আমাদের যে সব এ্যাকুজিস্টিং স্কীমগুলি আছে সেগুলি যাতে ভালভাবে ডেভেলাপ করা যায় এবং তার সঙ্গে সঙ্গতি রেখে আমাদের কো-অপারেটিভ এডুকেশানের জন্য যে ট্রেনিং-এর ব্যবস্থা রাখা হয়েছে, সেদিকে আজকে আমাদের বেশী করে নজর দেওয়া দরকার। আজকে যদি দেখা যায় যে আমাদের এখানে নূতন নূতন কো-অপারেটিভ হচ্ছে. এবং তার জন্য ট্রেনিং এর প্রয়োজন তাহলে অন্য ভাবেও, যেমন আজকে আমরা বাইর থেকে ট্রেনিং দিয়ে এনে থাকি, এভাবে যদি আমরা করি তাহলে আমাদের যত লোকের প্রয়োজন ঠিক তত লোককে ট্রেনিং দিয়ে আনতে পারি। কারণ আমাদের চতুর্থ পঞ্চ বার্ষিকী পরিকল্পনার এটা হল প্রথম ধাপ। এখনও তিন বছর বাকী রয়ে গেছে কাজেই পরবর্তী বছরগুলিতে আমাদের কি দরকার বা কি দরকার নয়, সেগুলির কথা বিবেচনা করেও আমরা

পরে আমাদের কার্য্যক্রম ঠিক করতে পারব, এটাই আমাদের পক্ষে এখন বাঞ্ছনীয় হবে। আমরা পরবর্তী কয়েক বছরের অভিজ্ঞতা দিয়েও আমাদের প্রয়োজনীয় কাজের জন্য এগিয়ে যেতে পারব, তাতে কোন অসুবিধা হবে বলে আমি মনে করিনা। কাজেই এখনই একটা বাঁধাধরা পথ বেধে দেওয়া উচিত নয় বলে আমি মনে করি। কেন না এই জিনিষটা সম্বন্ধে আমরা সম্পূর্ণভাবে নিশ্চিত নই। তাছাড়া আমাদের এখানে যেমন সরকারের প্লেনিং ডিপার্টমেন্ট রয়েছে তেমনি কেন্দ্রেও প্লেনিং কমিশন রয়েছে, তারা নিজেরাও এই ব্যাপারে নিশ্চিত হতে পারেন নি। কাজেই প্রথমে যেভাবে প্লেনিং এর কাঠামোকে সাজানো হয়েছে তার সংগে সঙ্গতি রেখে আমাদেরও কাজ করা উচিত। কেননা একবছরের অভিজ্ঞতা কম কিছু নয়, সরকার এগুলি পরবর্তী সময়ে বিবেচনা করে দেখতে পারেন এবং সেভাবে বাজেট করে পরিবর্ত্তিত পর্য্যায়ে কি কি করা উচিত, সরকার সেগুলি বিবেচনা করবেন। কাজেই বর্ত্তমানে যে অবস্থায় এই প্রস্তাবটা এখানে এসেছে, আমি উপরোক্ত কারণগুলির জন্য সেটাকে সমর্থন করতে পারছিনা। তাছাড়া এই প্রস্তাব যে উদ্দেশ্য নিয়ে মাননীয় সদস্য এনেছেন, হাউসের মধ্যে বিভিন্ন সদস্যরা এই নিয়ে আলাপ আলোচনা করেছেন এবং তারা তাদের মুল্যবান মতামতও এখানে রেখেছেন। কাজেই প্রস্তাবের যে আসল উদ্দেশ্য সেটা অনেকাংশে সফলতা লাভ করেছে এবং আমি যে এখানে বক্তব্য রেখেছি তার পরিপ্রেক্ষিতে আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব তিনি যেন তাঁর এই প্রস্তাবটা উইথ-ড্র করে নেন।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—মাননীয় স্পীকার স্যার, আজকে হাউসের মধ্যে মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন, আমার প্রস্তাবের উপর, তাতে আমার মনে একটা উপলব্ধি হয়েছে যে তারাও আমার এই প্রস্তাবের প্রয়োজনীয়তা স্বীকার করে নিয়েছেন তবু আমি আর একটা জিনিষ এখানে রাখতে চাইছি এবং সেটা রেখে আমি এই হাউসের মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। সেটা হল বর্ত্তমানে কো-অপারেটিভ যে এডুকেশান প্রগ্রাম আছে তার অনেকগুলি অসুবিধা আছে। যেমন গ্রামে গ্রামে ঘুরে ঘুরে ট্রেনিং দেওয়ার অসুবিধা। আর আমি যেটার কথা এখানে বলেছি, সেটা হল জুনিয়ার কোর্স ট্রেনিং সেন্টার। এটা ৬ মাসের জন্য ট্রেনিং দেওয়া হবে এবং এই ব্যবস্থাটা একটা পার্মানেন্ট ব্যবস্থা হিসাবে থাকবে। এখানে যে একটা জিনিষ আমরা দেখছি, বর্ত্তমানে আমাদের যে এডুকেশান প্রগ্রামটা আছে, তাতে শুধু-মাত্র অফিস বিয়ারার্সদের ট্রেনিং দেওয়ার সুবিধা আছে এবং সেটা অনেক ক্ষেত্রে ডিফেক্টিভ। আজকে আমাদের এই কো-অপারেটিভটা কি? এটা হল একটা মুভমেন্ট, মুভমেন্ট ইন দি ডেমোক্রেটিক ওয়ে। আজকে যদি দেখা যায় যে সেখানে ম্যানেজিং কমিটি আছে এবং সেই কমিটিতে যে সব মেম্বার আছে, তারা হয়ত আগামী বারে যে ম্যানেজিং কমিটি হবে, তাতে নাও থাকতে পারে। কেন না এই ম্যানেজিং কমিটির যারা সদস্য হবেন, তাদের নির্ব্বাচনের মাধ্যমে আসতে হবে। কাজেই এই নির্ব্বাচনের মাধ্যমে আসতে গেলে তাদের অনেকে ফেরৎ নাও আসতে পারেন। সেখানে কারা আসবেন? সেখানে আসবেন নূতন নূতন লোক তাদের দ্বারা আবার আর একটা ম্যানেজিং কমিটি তৈরী হবে। কাজেই এখানে এই যে ট্রেনিং দেওয়া হচ্ছে, এটাতে একটা ডিফেক্ট আছে। সেজন্য আমি বলছি যে এখানে একটা

জুনিয়ার কোর্স ট্রেনিং সেন্টার খোলা হউক। সেই ট্রেনিংটা ৬ মাসের জন্য চলবে এবং এটা একটা পার্মানেন্ট ট্রেনিং সেন্টার হবে। এখানে প্রত্যেক বছর লোকদের কো- অপারেটিভ বিষয়ে ট্রেনিং দেওয়া হবে। কাজেই এখানে যারা বছর বছর আসবেন, তাদেরকে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা হবে। এই কোর্সটা চালু করতে হলে সেখানে ট্রেনিং-এর জন্য যাদেরকে নেওয়া হবে তাদের একটা বিশেষ কোয়ালিফিকেশান থাকতে হবে এবং তাছাড়া তাদের এ্যাপটিটিউডটা কি হবে, সেটা দেখে তাদের ট্রেনিং দিতে হবে। অর্থাৎ ইট ইজ এ মেটার অব সিলেক্শান। কিন্তু এখন যেটা চালু আছে তাতে মাত্র ৫ দিন থেকে ১০ দিনের জন্য ট্রেনিং দেওয়ার ব্যবস্থা আছে এবং এতে করে যে কি ট্রেনিং দেওয়া হয় সেটা অনেকে বুঝতে পারেন না। তারপরে মাননীয় সদস্য অভিরামবাবু এই প্রস্তাবের উপর আলোচনা করতে গিয়ে যেসব কথা বলেছেন, আমি উনার সেই সব কথার সঙ্গে একমত হতে পারলাম না। কারণ কো-অপারেটিভ করার আমাদের যে মূল ভিত্তি সেটার সঙ্গে কমিউনিষ্ট পার্টির যে আইডিয়া তার কোন মিল নেই। আমরা যেভাবে কো-অপারেটিভ করতে চাই, তাতে তাদের কোন বিশ্বাস নেই এবং তাদের বিশ্বাস না থাকার কারণ হল, আমরা যে আইডিওলজিতে কাজ করি, সেই আইডিওলজিতে তাদের বিশ্বাস নেই। মূল ভিত্তি হচ্ছে এই যে কমিউনিষ্ট পার্টি যে আইডিও-লজীতে বিশ্বাসী, আমাদের ভারতবর্ষে ডেমক্রেটিক বা গণতান্ত্রিক ভিত্তিতে যেসমস্ত সংগঠন আছে এই গণতন্ত্রে যারা বিশ্বাস করতে পারে না, তারা কোন দিনই এই কর্মোদ্যোগকে সমর্থন করতে পারে না। টাকা মেরে দিয়েছে বলে যাহা বলা হয়েছে তাহা কারা মেরেছে? যে সদস্যরা নির্ব্বাচিত হয়ে ইলেক্টেড বডি তৈয়ার করেছেন তাদের মধ্যে যদি এটা কেউ করে থাকেন তাহলে এইগুলি তো ষ্ট্যাটুটরী বডি. সেই ষ্ট্যাটুটরী বডির ক্ষমতা আছে তাদের শাস্তি দেবার এবং কোন কোন ক্ষেত্রে শাস্তি দিয়েছেনও। সুতরাং বেসিকেলী যারা গণতন্ত্রে বিশ্বাস করে না তারা এই কো-অপারেটিভকে সমর্থন করতে পারে না। মাননীয় মন্ত্রী মহোদয় যে কথাটা বলেছেন যে ফোর্থ প্ল্যানে অগমেন্টেশান অব ফার্মিং সোসাইটি হবে সেটা আমি এক্ষুনি করতে হবে বলছি না। কিন্তু যেখানে বলা হয়েছে যে ফোর্থ প্ল্যানে আমরা ফাষ্ট ইয়ারের মধ্যেই পরীক্ষা-মূলকভাবে ভায়াবল ইউনিট করছি সেখানে ওয়ার্ক দেখে ভবিষ্যতে আমাদের চিন্তা করা যায় কিনা এই আশ্বাসটা পেয়ে এবং যে ওয়ার্ক হচ্ছে আমাদের ত্রিপুরার কো-অপারেটিভ মুভমেন্টটাকে এগিয়ে নিয়ে যাবার জন্য এবং সরকারের যে প্ল্যান রয়েছে সেজন্য আমাদের যে ট্রেনিং'এর প্রয়োজন রয়েছে সেটাকে চিন্তা করেই এবং সেই সম্পর্কে আশ্বাস পেয়েই আমি আমার বক্তব্য শেষ করছি এবং এই প্রস্তাবটকে উইথড্র করে নিচ্ছি।

**Mr. Speakar**—Now the question before the House is that the leave of the House to withdraw the resolution of Shri Rajkumar Kamaljit Singh be granted.

As many as are of that opinion will please say AYES

( Voice—AYES )

As many as are of contrary opinion will please NOES.

( No Voice )

**The leave is granted.**

Next, I shall take up another Resolution moved by Shri Aghore Deb Barma carried over from the Business of the 3rd April, 1970. The Resolutiou was that—"This Assembly requests the Govt. to remove all anamolies in the pay scales of the Govt. employees and to introduce West Bengal pay scales in Tripura."

I would call on Shri Aghore Deb Barma to start discussion.

**Shri Aghore Deb Barma**—Mr. Speaker, Sir, my resolution is that—"This Assembly requests the Govt. to remove all anamolies in the pay scales of the Government employees and to introduce West Bengal pay scales in Tripura." এই সম্পর্কে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কর্মচারী সমিতির পক্ষ থেকে বহুবার তাদের পে-স্কেল যেটা অ্যানমেলিজ আছে সেটা বিমুভ করার জন্য রিপ্রেজেনটেশান দেওয়া হয়েছে। শুধু রিপ্রেজেনটেশান হল কর্মচারী সমিতির পক্ষ থেকে। আর আমাদের পক্ষ থেকে আমরা বিধানসভার মধ্যেও এই সম্পর্কে একবার-দুইবার নয়, বহুবার আলোচনা করেছি যাতে বর্ত্তমানে যে সকল কর্মচারীদের পে-স্কেলের অ্যানমেলিজ হয়ে আছে সেগুলি দূর করা হয়। মন্ত্রীরাও বহুবার প্রতিশ্রুতি দিয়েছেন যে কমিটি করা হবে ইত্যাদি ইত্যাদি। কিন্তু কার্য্যতঃ এখন পর্যান্ত সেই অ্যানমেলিজ অব পে-স্কেল রয়েই গেছে। এইখানে আর একটা কথা বলা দরকার, সেটা হচ্ছে, আমাদের যে চীফ মিনিষ্টার, তিনি হেড অব দি ষ্টেট। কোন রিপ্রেজেনটেশান যদি দিতে হয়, তার কাছে যদি কোন বক্তব্য পেশ করতে হয় এবং যারা যায়, এক সময় ত্রিপুরা রাজ্যে রাজার আমলে বোধজং প্রধানমন্ত্রী ছিলেন। যখনি মানুষ তার কাছে দাবী-দাওয়া নিয়ে যেত তখুনি তিনি বলতেন যে 'হোগা'—অর্থাৎ হবে। আমাদের বর্ত্তমান যে চীফ মিনিষ্টার তাঁরও ঠিক এই অবস্থা। যখনি যে যাবে দাবী নিয়ে, সকলকেই তিনি বলেন 'হোগা'—অর্থাৎ 'হবে'। এইভাবে বহুদিন ধরে চলে আসছে। একবার-দুইবার নয়, তিনি বহুবার প্রতিশ্রুতি দেন। কিন্তু আজ পর্যান্ত কোন প্রতিশ্রুতি তিনি রক্ষা করেছেন বলে জানি না। কাজেই আমাদের হেড অব দি ষ্টেট হিসাবে উনার এটা একটা বড় গুণ যদি হয়ে থাকে তাহলে স্বীকার করতে হয় যে এই বড় গুণের অধিকারী তিনি। প্রতিশ্রুতি দিয়ে রক্ষা না করা একটা বড় রকমের গুণ। ত্রিপুরার মধ্যে অনেক কেস আছে। জুম কাটার অপরাধে জুমিয়াদের বিরুদ্ধে কেস দেওয়া হয়েছিল। এই কেসগুলি উঠিয়ে নেবার জন্য যখন রিপ্রেজেনটেশান দেওয়া হয়েছিল তখন তিনি বললেন যে কেসগুলি উইথড্র করা হবে। তারপর বিধানসভার সামনে ১৯৬৮তে যখন আইন অমান্য আন্দোলন আরম্ভ করা হয়েছিল তখন তিনি বলেছিলেন যে উইথড্র করা হবে। আর কর্মচারী-ছাত্ররা বিভিন্ন সময়ে বিভিন্ন দাবী নিয়ে যখন হাজির হন তখন তাহা স্বীকার করে নেন। কিন্তু কার্য্যতঃ কিছুই করেন না। যেমন পোষ্টাল এমপ্লয়ীদের কথাই বলি। যখন পোষ্টাল ষ্ট্রাইক্ হয় তখন তাদের বিরুদ্ধে ষ্টেট গভর্ণমেন্ট কতগুলি কেস দায়ের করেন।

এই সম্পর্কে তারা বহুবার রিপ্রেজেনটেশান দিয়েছে। চীফ মিনিষ্টার তাদের বলেছেন যে এইগুলি করা হবে, কেসগুলি উঠিয়ে নেওয়া হবে। কিন্তু কার্য্যতঃ এখন পর্য্যন্ত সেগুলি পেণ্ডিং রয়েছে। এমপ্লয়ীদের ষ্ট্রাইক্ সম্পর্কে তাদের সঙ্গে কি আলোচনা হয়েছে এই সম্পর্কে একটা প্রশ্ন করেছিলাম। তখন তিনি বলেছেন যে তিনি যা বলছেন তাই সত্যি। উনি বললেন উনার কথা সত্যি, আর কর্মচারী সমন্বয় কমিটি বললেন যে তাদের কথা সত্যি। তারা এই সম্পর্কে একটা বিবৃতিও প্রচার করেছে। মুখ্যমন্ত্রীর কথায় বলা হয়েছে যে তারা পরিপূর্ণভাবে আত্মসমর্পন করেছে এবং কাজ বন্ধের আন্দোলন প্রত্যাহার করার জন্য আবেদন জানিয়েছে। আর সমন্বয় কমিটির পক্ষ থেকে বলা হয়েছে যে তিনি সব দাবী-দাওয়া মেনে নেওয়ার প্রতিশ্রুতি দেওয়ায় তারা আন্দোলন প্রত্যাহার করেছে। এখন কার কথা সত্যি ? উনি বলেন আমার কথা সত্যি। কিন্তু কর্মচারী নেতারা একজন নয়, তারা বেশ কয়েকজন গিয়েছিলেন। কাজেই এইরকম অসত্য কথা বলার বড় গুণ মাননীয় মুখ্যমন্ত্রীর আছে এবং তিনি এইদিকে খুব ওস্তাদ। এই পে-স্কেলের অ্যানমেলিজ সম্পর্কে সকলেই জানেন। এই সম্পর্কে একটা কিছু করা দরকার। এটা বহুদিন আগেই রিমুভ করা দরকার ছিল। তারা নিজেরাও এটা স্বীকার করেন। কিন্তু কার্য্যতঃ এটা হচ্ছে না। বেসরকারী কলেজ ত্রিপুরাতে তিনটা আছে। কৈলাসহরে, বিলোনীয়ায় একটা করে এবং আগরতলায় রামঠাকুর কলেজ। কৈলাসহর এবং বিলোনীয়ার অধ্যাপকেরা পাচ্ছেন ৩৭৫ টাকা করে। আর রামঠাকুর কলেজের অধ্যাপকেরা পাচ্ছেন ৩০৫ টাকা করে। তারাও প্রফেসার, এরাও প্রফেসার। একই কোয়ালিফিকেশনে কাজ করছেন। কিন্তু বেতনের দিক দিয়ে তারতম্য রয়ে গেছে। এটা হল বেসরকারী কলেজের কথা। আর হিন্দি টিচার্স ট্রেনিং কলেজে ১৭ জন ষ্টাফ ছিল। সেখানে ডাবল এম,এ, এবং ট্রিপল এম,এ, পর্য্যন্ত আছে। অথচ তারা বি,এস,সি, অনার্স যারা তাদের থেকেও কম বেতন পাচ্ছে। বি,এস,সি, অনার্স যারা তারা পাচ্ছে ২৭৫ টাকা আর এম,এ, যারা তারা পাচ্ছেন ১৭৫ টাকা। আর সরকারী হিন্দি টিচারস ট্রেনিং কলেজে ১৫০ জনের মত ষ্টাফ ছিল, সেখানে ডাবল, ট্রিপল এম,এ, ও আছে, তাদের কোয়ালিফিকেশন কম নয়, কিন্তু তাদের পে-স্কেল হচ্ছে ১৭৫ থেকে। অন্যান্য যে লেকচারার ইত্যাদি আছে, যেমন অনার্স গ্রেজুয়েট ইত্যাদি তাদের হচ্ছে ২৭৫ টাকা। রামঠাকুর কলেজের দায়িত্ব হয়তো প্রাইভেট কলেজ বলে এড়ানো যায়, কিন্তু সরকারী কলেজে কাজ করছেন তাদের বেলায় ব্যতিক্রম হবে কেন ? তারপর আমরা দেখছি যে সার্কল অফিসার, তিনি একটা অফিসার, কিন্তু ট্রাইবেল সুপারভাইজর থেকে পে কম পাচ্ছেন। এইভাবে প্রত্যেকটি ডিপার্টমেন্টের মধ্যে এই এনমলীজ অব পে-স্কেল চলছে এইগুলি দূর করা দরকার। কাজেই বিক্ষোভ কোথা থেকে আসে ? একই কোয়ালিফিকেশান, তারা একই দায়িত্ব পালন করছেন, কিন্তু বেতন কম বেশী। স্বভাবতঃই তারা তাদের ন্যায্য দাবী করবে, তারা কেন পাবে না ? সেইদিক থেকে যখন দাবী দাওয়া পেশ করা হয়, তখন মিনিষ্টারদের পক্ষ থেকে বলা হয় 'হোগা', হবে, হচ্ছে, এইভাবে বহুদিন ধরে কণ্টিনিউ করতে থাকে। ইদানীং কেন্দ্রীয় সরকারের একতরফা সিদ্ধান্ত জানান হল ত্রিপুরায় কেন্দ্রীয় হারে বেতন দেওয়া হবে। কেন যে এই ব্যবস্থা করা হল আমরা বলতে পারিনা। মিনিষ্টাররা ওয়েষ্ট বেঙ্গল সম্পর্কে তাদের

রিপ্রাষ্ট দেওয়ার সময় বলে থাকেন আমরা সব সময় ওয়েষ্ট বেঙ্গলকে ফলো করি। কার্যতঃ আমরা দেখছি যে সিকিউরিটি এ্যাক্ট থেকে আরম্ভ করে এমন কি বেঙ্গল মিউনিসিপ্যালিটি এ্যাক্ট সমস্তগুলি এখানে এক্সটেণ্ড করে চালান হচ্ছে। কাজেই একথা সব সময় বলা হয়, যে আমরা নেইবারিং State ফলো করি, কিন্তু বেতনের বেলায় কেন ফলো করা হচ্ছে না? যেহেতু বেংগলের বেতনের হার বেশী এবং আমাদের কেন্দ্রীয় সরকারের বেতনের হার যদি এখানে চালু করা হয়, তাহলে আমাদের যে লোয়ার ডিভিশনের ক্লার্ক আছেন, তারা কম বেতন পাবেন। যেমন এখানে পশ্চিম বঙ্গের প্রস্তাবিত বেতনের হার যেটা এখানে চালু ছিল, একজন ক্লাশ থ্রি কর্মচারী পাচ্ছিল ১২৫—২০০ টাকা। এইভাবে বিভিন্ন কর্মচারীদের বেতনের হার আমরা ত্রিপুরা, দিল্লী প্রশাসক, ওয়েষ্ট বেংগলের তুলনামূলক বিচার করলে দেখতে পাব যে—

| | ত্রিপুরা | দিল্লী প্রশাসক | ওয়েষ্ট বেংগল |
|---|---|---|---|
| এল, ডি, ক্লার্ক— | ১২৫—২০০ | ১১০—১৮০ | ২৫০—৪২৫ ( প্রস্তাবিত ) |

যেখানে ২০০ টাকা বেতন ওয়েষ্ট বেঙ্গলে, দিল্লীতে পাচ্ছে ১৮০ টাকা। কাজেই পশ্চিম বাংলার বেতন এর থেকে অনেক বেশী। যেখানে বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্ট এবং অন্যান্য রুলস এখানে এক্সটেন্ড করে চালানো হচ্ছে, সেখানে বেতনের বেলা কেন ফলো করা হবে না? কারণ কর্মচারীদের বেতন কম দিতে হবে, তারই জন্য রাতারাতি একটা ঘোষণা করা হল, কেন্দ্রীয় হারে, অর্থাৎ দিল্লীর প্রশাসনে যে বেতনের হার আছে, সেই হারে ত্রিপুরায় বেতনের হার চালু করা হবে। দিল্লীতে আপার ডিভিশন ক্লারকদের বেতনের স্কেল হচ্ছে— ১৩০-১৮০, ২০০-৩০০ আর পশ্চিম বঙ্গে সেটা হচ্ছে ৩৫০-৫৫০, অনেক বেশী। এইভাবে প্রতিটি ক্ষেত্রে যদি দেখা যায়, সমস্তগুলি স্কেল যদি কমপেয়ার করা যায়, তাহলে দেখা যাবে বর্তমানে আমাদের কর্মচারীরা যে বেতন পাবে, যে প্রপোজাল সরকারের সামনে আছে, এইগুলি যদি এফেক্ট দেওয়া হয়, তাহলে কর্মচারীদের বেতন অনেক কমে যাবে। কাজেই যেখানে আজকে প্রত্যেকটি কর্মচারী অর্থনৈতিক সংকটের মধ্যে আছে, সাধারণ কর্মচারী বেতন পাওয়ার পর ডাল, চাউল, তেল ইত্যাদি কিনে দোকান বাকী দিয়ে আর তাদের হাতে পয়সা থাকেনা, তাদের সারা মাস বাকী করে চালাতে হচ্ছে, তার উপর তাদের ছেলেমেয়ের শিক্ষা দীক্ষার জন্য আনুসাংগিক খরচ আছে, কাজেই এই দুর্দিনের মধ্যে এইদিকে কনসিডারেশান থাকা দরকার। পশ্চিম বঙ্গের সঙ্গে আমাদের এখানকার যে লিভিং অব ষ্ট্যাণ্ডার্ড যদি সেটা আমরা তুলনা করি তাহলে আমরা দেখব যে সেখানে এমন হোটেল আছে, যেখানে দশ আনা দিলে মাছ, ডাল ভাত পাওয়া যায় এবং অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র-গুলিও আমাদের এখানে থেকে সস্তা। আমাদের এখানে ষ্ট্যাণ্ডার্ড অব লিভিং অনেক হাই। দিনের পর দিন জিনিষপত্রের দাম বাড়ছে। তার কারণ হচ্ছে আমাদের যে জিনিষপত্র সেটা গৌহাটি, আসাম দিয়ে ঘুরে এখানে প্লেনে আসতে হয়, কাজেই দাম বেশী পড়ে। কলিকাতায় যে জিনিষের দাম চার আনা, সেই জিনিষের দাম আমাদের এখানে পাঁচ সিকা। সেইদিকে কোন চিন্তা করবেনা, কিভাবে কেবল ঠকানো যায়, সেই চিন্তা করা হচ্ছে। অনেক সময় রুলিং পার্টি থেকে কর্মচারীদের দোষারূপ করেন যে কর্মচারীরা কাজ করেনা, তারা কেবল

দাবী করেন। আমরাও দেখছি যে এ্যাডমিনিস্ট্রেশনের বিলডিং সমস্ত পোষ্টার দিয়ে ভর্তি, আমাদের দাবী মানতে হবে, ইত্যাদি বলে বিভিন্ন দাবীতে পোষ্টার ইত্যাদি দেওয়া হচ্ছে। কিন্তু আজকে কেন তাদের এই বিক্ষোভ, তার কারণ হচ্ছে তারা একই কর্মচারী, একই কাজ করবে, একই কোয়ালিফিকেশন, কিন্তু বেতনের বেলায় তারতম্য থাকবে। কাজেই সেখানে তারা দাবী করবে, বিক্ষোভ করবে, স্বভাবতঃই কর্মচারীদের মধ্যে অসন্তোষ হচ্ছে, ইট ইজ দি ক্রিয়েশান অব দি গভর্ণমেন্ট, সরকার ইচ্ছাকৃতভাবে সেগুলি ক্রীয়েট করছেন। আজকে একদিকে আমাদের নিত্যব্যবহার্য জিনিষপত্রের দাম বাড়ছে, সরকার এই বাস্তব অবস্থার সংগে সংগতি রেখে সেই বেতনের হার চালু করতে পারেন না তা নয়, ইচ্ছা করলে করতে পারেন। এখানে প্রস্তাব পাশ করে কেন্দ্রীয় সরকারকে বলা দরকার এবং তাদেরকে কন্ভিন্স করা দরকার যে দিল্লীর নিত্য ব্যবহার্য জিনিষপত্রের দামের চেয়ে ত্রিপুরার নিত্য ব্যবহার্য জিনিষপত্রের দাম অনেক বেশী। ত্রিপুরায় অন্ততঃ পশ্চিম বাংলার হারে বেতন চালু করা হউক। আর যতগুলি এনমলীজ আছে, আমি প্রত্যেক ডিপার্টমেন্ট সম্পর্কে ডিটেলস বলছিনা, সেগুলি দূর করা দরকার। যদি দূর করা না হয়, তাহলে ত্রিপুরা সরকার এই আন্দোলনের জন্য দায়ী থাকবেন। আজকে কর্মচারীদের আজকে ধাপে ধাপে সৃষ্টি হচ্ছে, তারাই সেটার জন্য দায়ী থাকবেন এবং তারাই সেটা সৃষ্টি করেছেন। ত্রিপুরা একটা বর্ডার ষ্টেট,- অন্যদিকে ত্রিপুরা অর্থ নৈতিক দিক দিয়ে অনুন্নত, পশ্চাদ পদ, এখানে ল্যাক অব কমিউনিকেশান, আমাদের উন্নতি অগ্রগতি এইসব দিকে করা দরকার। আজকে সাব্রুম থেকে ধর্মনগর পর্যন্ত এই কর্মচারীরা যদি ষ্ট্রাইক করে বসে থাকে, যত বড় বড় স্কীমই হউক না কেন, কিভাবে সেগুলি ওয়ার্ক আউট হবে? সেগুলি সব ভেস্তে যাবে। কাজেই সেইদিক থেকে চিন্তা করে তারা যাতে দুই বেলা পেটভরে ভাত খেতে পারে, মানুষ হিসাবে বাঁচতে পারে, সেই কন্সিডারেশনে আমাদের কর্মচারীদের জন্য ওয়েষ্ট বেঙ্গলের পে-স্কেল চালু করা দরকার এবং এনমলীজগুলি দূর করা দরকার। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার এই প্রস্তাবের মাধ্যমে হাউসের সামনে এই অনুরোধ রাখছি, আশা করব প্রস্তাবটা সর্বসম্মতিক্রমে গৃহীত হবে।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা**।—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় সদস্য অঘোরবাবু যে প্রস্তাবটা এখানে এনেছেন, সেটা আনার বিশেষ প্রয়োজন ছিল এবং তার জন্যই প্রস্তাবটা এখানে আনা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় যে এটাকে এখানে প্রস্তাবকারে আনতে হয়েছে। এই যে প্রস্তাবটা এখানে আনা হল সেজন্য দায়ী কে? দায়ী হল আমাদের ত্রিপুরা সরকার। এই সরকার সব সময় বলে আসছেন যে যারা খেতে পায় না, যারা অভাবী, যারা দরিদ্র তাদের দারিদ্রতা মোচন করা হবে। কিন্তু আজকে আমরা ত্রিপুরা রাজ্যের মধ্যে কি অবস্থা দেখতে পাচ্ছি? এখানে দেখতে পাচ্ছি যে ত্রিপুরা রাজ্যের মানুষ দিনের পর দিন দ্রব্য-মূল্য বৃদ্ধির দরুণ একটা শোচনীয় অবস্থার মধ্যে পড়ছে, তাতে করে তাদের জীবনধারণ করাটা বড়ই কষ্টকর হয়ে পড়ছে। এর থেকে যে সব মানুষ চাকরী করে তারাও রেহাই পাচ্ছে না এবং তাদের রেহাই পাওয়ার মত কোন উপায় নেই। আজকে আমাদের স্কুলগুলিতে যে সব শিক্ষক, শিক্ষিকা আছে, বিশেষ করে বালোয়ারী স্কুলগুলিতে তারা যে বেতন পাচ্ছে, সেই

বেতনটা কত ? তাদের বেতন হল মাসে মাত্র ২০ টাকা, এখন অবশ্য সেটাকে বাড়িয়ে ৬০ টাকা করা হয়েছে কিন্তু এই দুর্দিনে, দ্রব্যমূল্য বৃদ্ধির দিনে কি করে তারা এই ৬০ টাকাতে তাদের পরিবার পরিজনের জীবিকা নির্বাহ করবে, এটা কোন প্রকারেই কল্পনাও করা যায় না। কাজেই সেদিক দিয়ে যারা গণতন্ত্র প্রিয় মানুষ, যারা আমাদের দেশের সেবা করছে. তাদের কথা সরকারের চিন্তা করার দরকার আছে বলে আমি মনে করি। শুধু এটা নয়, এখানে মাননীয় সদস্যদের অনেকে অনেক কিছু বলে থাকেন কর্মচারীদের পে-স্কেল সম্পর্কে। আমাদের এখানকার কর্মচারীদের পে-স্কেল কেন কম হবে ? এটা যাতে ওয়েষ্ট বেঙ্গলের কর্মচারীদের পে-স্কেলের মত হয় সেজন্য মাননীয় সদস্য অঘোর বাবু এই প্রস্তাবটা এখানে এনেছেন। কারণ নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের দাম ত্রিপুরাতে এমনভাবে বাড়ছে যেটা নাকি ভারতবর্ষের অন্য কোথাও এমনভাবে বাড়েনি। এখানে জিনিষপত্রের দাম ভারতবর্ষের যে কোন জায়গা থেকে অনেক বেশী। কাজেই সেদিকে চিন্তা করে ত্রিপুরার কর্মচারীদের যেন ওয়েষ্ট বেঙ্গলের কর্মচারীদের পে-স্কেলের সমান বেতন দেওয়া যায় সেদিকে ত্রিপুরা সরকারের চিন্তা করা উচিত ছিল। আমরা এখানে কি দেখলাম ? সরকার তার যে সব অফিসার আছে, তাদেরকে ওয়েষ্ট বেঙ্গলের মত বেতন দিচ্ছে আর ক্লাশ ফোর এ্যাণ্ড ক্লাশ থ্রি কর্মচারীদের বেলায় ওয়েষ্ট বেঙ্গলের মত পে-স্কেল দিচ্ছেন না। তাই এখানে অফিসারদের বেলায় ওয়েষ্ট বেঙ্গলের মত স্কেল চালু করা হয়েছে আর নিম্ন বেতনভোগীদের বেলায় সরকারের কোন নজরই নেই। এই যে বেতনের বৈষম্য করা হল সেজন্য কে দায়ী ? আমি বলব এই জন্য সরকারই দায়ী। তাছাড়া এখানে দেখা যাচ্ছে যে সরকারী কর্মচারীদের যেখানে বেতন বৈষম্য রয়েছে, সেগুলি দূর না করে, যাতে তাদেরকে আরো কম বেতন দেওয়া যায় সেজন্য চেষ্টা করে যাচ্ছেন। কিন্তু কম করে দেওয়ার জন্য যে এত চেষ্টা করছেন. সরকার কি তার নিজের অবস্থা চিন্তা করে দেখেছেন ? তা যদি দেখতেন তাহলে কর্মচারীদের যেটা ন্যায্য পাওনা সেটার দিকে নজর না দিয়ে নিজেদের বেতন এমনভাবে বাড়িয়ে নিতেন না। আজকে তারা কেন নিজেদের বেতন বাড়িয়ে নিলেন ? এই ব্যাপারে জাষ্টিফিকেশান দিতে গিয়ে তারা বলেছেন জিনিষ-পত্রের যে দাম তাতে করে মন্ত্রী আর এম, এল এ-দের বেতন না বাড়িয়ে কোন উপায় নেই। কিন্তু আমি এখানে বলতে চাই যে জাষ্টিফিকেশান তারা দিলেন, সেটা কি আমাদের নিম্ন বেতনভোগী কর্মচারীদের ক্ষেত্রে খাটে না ? আমি বলব যে নিম্ন বেতনভোগীদের ক্ষেত্রে এটা আরও বেশী করে খাটে। কিন্তু দুঃখের বিষয় সেদিকে সরকার যাবেন না, তারা যাবেন কি করে নিজেদের পেট ভরে সেদিকে। আজকে সরকারের কাজকর্ম কারা চালাচ্ছেন ? চালাচ্ছেন ঐ নিম্ন বেতনভোগী কর্মচারীরা। কেননা আজকে যদি আমাদের এই বিধানসভায় ক্লাশ ফোর, ক্লাশ থ্রি কর্মচারীরা না থাকতো তাহলে আমাদের এই হাউসে আসার কোন অর্থ হত না বা আমাদের এখানে আসার কোন মূল্যই থাকতো না। কাজেই তারা যেভাবে পরিশ্রম করছে, তাদের সেই পরিশ্রমের দান আমাদের দিতে হবে। এখানে আরও দেখছি যে কোন কোন ডিপার্টমেন্টের কর্মচারীরা একই রকম কাজ করছে, অথচ তাদেরকে দুই রকমের বেতন দেওয়া হচ্ছে। যেমন আমাদের পুলিশ ডিপার্টমেন্টের কর্মচারীরা একই রকম কাজ করছে, অথচ

তারা বেতন পাচ্ছে দুই রকমের। আবার এমনও আছে যে অনেক কর্মচারী তাদের মেডিক্যাল বিল পাচ্ছেন না। কাজেই এই সমস্ত অবস্থাগুলি চিন্তা করে এবং ত্রিপুরাতে যেভাবে দ্রব্যমূল্য বৃদ্ধি পাচ্ছে তার পরিপ্রেক্ষিতে ত্রিপুরা রাজ্যের কর্মচারীদের সব চাইতে বেশী স্কেলে বেতন দেওয়া উচিত। কিন্তু এই ব্যাপারে যদি কিছু জানতে চাওয়া হয় তাহলে সরাসরি বলে দিবেন যে আমরা কেন্দ্রের কাছে সমস্ত কাগজপত্র পাঠিয়েছি; কেন্দ্র সেটা বিচার বিবেচনা করছেন। আমি এখানে বলব যে কাগজপত্র পাঠানোটা বড় কথা নয়, কাগজ আপনারা অনেক লিখতে পারেন। কারণ এরজন্য পয়সা দিতে হয় না, সরকারী পয়সা আছে, সে পয়সাতে কাগজ কেনা হচ্ছে, আর লিখে লিখে নষ্ট করা হচ্ছে। কিন্তু এতে করে কি আমাদের কর্মচারীদের কোন উপকার হচ্ছে? কাজেই আমাদের নিম্নবেতনভোগী কর্মচারীরা যাতে উপকৃত হয় সেজন্য ওয়েষ্ট বেঙ্গলের হারে যাতে তারা পে-স্কেল পেতে পারে, তার ব্যবস্থা করার জন্য আমি সরকারকে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**Mr. Speaker**—The House stands adjourned till 2 P. M. to-day.

**Mr. Speaker**—Now I would call on Hon'ble Member Shri Nishikanta Sarkar.

**Shri Nishi Kanta Sarker**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে হাউসের সামনে অঘোর বাবু একটা রিজিলিউশন এনেছেন কর্মচারীদের বেতন বৈষম্য সম্বন্ধে। উনি কোন উদ্দেশ্যে এনেছেন সেটা বুঝতে পারছি না। তবে কর্মচারীদের বেতন বৃদ্ধি, তাদের ভাতা, টি, এ, ডি, এ, সম্বন্ধে এই হাউসেও আলোচনা হয়েছে এবং আইনগত ভাবে তাদের এই পে-স্কেল সম্বন্ধে টাইম টু টাইম আলোচনাও হচ্ছে। সেই ভাবে তাদের কিছু কিছু বেতন বৃদ্ধি হচ্ছে এটাও আমরা জানি। তবে আমার মনে হয় তার এই রিজিলিউশনটা আনার উদ্দেশ্য হল সস্তায় নাম কেনা। ত্রিপুরা সরকার থেকে তাদের বেতন বৃদ্ধি, ভাতা ইত্যাদি সম্পর্কে সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছে লিখা হয়েছে এবং সেটা সম্বন্ধে উনি নিজেও স্বীকার করেছেন যে দিল্লীর যে স্কেলটা সেটা কম এবং পশ্চিম বঙ্গের এটা দেওয়া হচ্ছে না কেন? উনি আর একটা তথ্য দিয়েছেন যে বিভিন্ন আইন কানুন আমরা পশ্চিম বঙ্গের গ্রহণ করি, এটার বেলায় কেন করব না? কিন্তু এই হাউসে আবার উনারাই বলেন বা আমরা বলি যে ত্রিপুরার যে বিধানসভা তার পূর্ণ রাজ্যে ক্ষমতা যতক্ষণ পর্যন্ত না হয় ততক্ষণ আমরা শুধু বলতেই পারি। কিন্তু কার্যকরী করার ক্ষমতা দিল্লীর। উনারা এটা বলেন এবং এইসব বলতে গিয়ে আজকে যে রিজিলিউশনটা উনি এখানে রেখেছেন এটা সুন্দর কথা, এটা সম্বন্ধে আমাদের রুলিং পার্টি থেকেও নজর আছে, দরদ আছে। আর এক দিকে বলেছেন যে ছাত্র এবং কর্মচারীদের আন্দোলনের মধ্যে নেওয়া হচ্ছে এই কারণে যে কেন আমরা তাদের দাবীদাওয়া স্বীকার করতে পারছি না। কিন্তু আমি এটা স্বীকার করতে পারি না। কারণ গণতান্ত্রিক সমাজে তারা তাদের ন্যায্য দাবী নিয়ে আন্দোলন করবেই। এই সমস্ত অধিকার তাদের আছে। কিন্তু কতটুকু আমরা চাইতে পারব না পারব সেটা শুধু ত্রিপুরা সরকার যদি দিতে পারত তাহলে তো

কথাও ছিল না। আমরা বলেছি যে রুলিং পার্টি এটা স্বীকার করেছেন। হাউসে আবার উনারা বলে থাকেন যে গভর্ণমেন্টের টাকা অপচয় হচ্ছে কর্মচারীর মাধ্যমে। লক্ষ লক্ষ টাকা অপচয় হচ্ছে ঘুষ খাওয়ার মাধ্যমে। আবার এই দিকে বলছেন যে কর্ম্মচারীদের ঐসব ব্যাপারে সরকার নজর দিচ্ছেন না। উনি নজীর দেখিয়েছেন এ' ত্রিপুরার মহারাজার বুধজং এর আমলের। তাই আমি বলছি যে আজকে ত্রিপুরার বুকে বিভিন্ন ভাবে, ছাত্র বলুন, কর্মচারী বলুন এবং দ্রব্যমূল্যই বলুন, এই সমস্ত ব্যাপারে যে বিক্ষোভের ভাব সেটা তারাই সৃষ্টি করেছেন। আমি এই কথা স্বীকার করব না যে কর্মচারীর চাহিদা মত সরকার দিতে পারছে। আমরা চেষ্টা করব কর্মচারীর বেতন যাতে বাড়ানো যেতে পারে এবং যাতে সরকার দিতে পারে। কিন্তু তারা বলেছেন আমরা ইচ্ছাকৃতভাবে বেতন বৃদ্ধি করছি না। এই তারতম্য কথার মধ্যে এই রিজিলিউশনের কোন অর্থ হয় না। আজকে দ্রব্যমূল্য বৃদ্ধি যেটা পশ্চিম বংগের সংগে তিনি তুলনা দিয়েছেন। কিন্তু আমি বলছি যে আজকে ষ্ট্রাইক, হরতাল এইসব কারা করাচ্ছে? এই দল ত্রিপুরার বুকে বিভিন্ন মানুষের মধ্যে অসন্তোষ সৃষ্টি করছে এবং দ্রব্যমূল্য বৃদ্ধি করছে। এই জন্য আমি এই রিজিলিউশন সমর্থন করতে পারছি না। তবে আমি সরকারের কাছে এই কথা বলব যে কর্মচারীর বেতন, যেমন সার্কেল অফিসার, তার বেতনের তারতম্য রয়ে গেছে। এইগুলি দূর করে যেন যার যার উপযুক্ত মত পাওয়ার জন্য গভর্ণমেন্ট নজর দেন সেই কথা আমি বলছি এবং এইটা আমি সমর্থন করছি। কিন্তু তাদের রিজিলিউশন'এর মধ্যে যেসব যুক্তি রেখেছেন সেই যুক্তি আমি স্বীকার করছি না। এই কারণে আমি এই রিজিলিউ-শনটাকে সমর্থন করতে পারছি না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা।**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, হাউসের সামনে মাননীয় সদস্য অঘোর বাবু যে পে-স্কেলের অ্যানোমেলিজ সম্পর্কে প্রস্তাব রেখেছেন এই প্রস্তাবটা আমি সমর্থন করছি। আজকে কর্ম্মচারীদের মধ্যে বেতনের যে বৈষম্য সেই বৈষম্য যদি দূর করা না যায় তাহলে কর্মচারীদের যে বিক্ষোভ, এই বিক্ষোভটাকে দূর করা যাবে না। যেমন মাননীয় সদস্য নিশি বাবু বলেছেন যে কর্ম্মচারীদের হরতাল ধর্মঘট হচ্ছে তার জন্য দায়ী কমিউনিষ্ট পার্টি। যখন বলার কিছু থাকে না, শরীরটা যখন ঠাণ্ডা সেইজন্য উনি এই কথাটা এইভাবে বলতে চেষ্টা করেছেন। এখন সাধারণ ব্যাপারে আমরা দেখতে পাই যে পঞ্চায়েত সেক্রেটারীদের মধ্যে একটা অংশকে কোয়াসী পার্মানেন্ট করা হয়েছে, আর একটা অংশকে কোয়াসী পার্মানেন্ট করা হল না। এই যে বৈষম্য যেখানে রয়ে গেছে সেখানে তাদের মধ্যে নিশ্চয়ই বিক্ষোভটা থাকবে। তারাও চাইবে যাতে আমরাও কোয়াসী পার্মানেন্ট হতে পারি এবং এই জন্য যাতে সরকারকে বাধ্য করা যায় তার জন্য তারা আন্দোলনে নামবে। এইজন্য কমিউনিষ্ট পার্টি দায়ী হবে না। নিশ্চয়ই আমরা গৌরব বোধ করি এই জন্য যে যেখানে বঞ্চিত করা হচ্ছে মানুষকে সেখানে তাদের একজন হয়ে আমরা সেখানে নেতৃত্ব দিয়েছি, আন্দোলনে নেমেছি। সেই দিক থেকে আমরা নিশ্চয়ই গর্ব বোধ করি। কারণ আমরা কমিউনিষ্ট পার্টিরা সব সময় ন্যায় সংগত অধিকার থেকে যারা বঞ্চিত হচ্ছে তাদের হয়ে আন্দোলন করছি এবং তা দিগকে আমরা সমর্থন করছি, সরকারকে বাধ্য করছি, চাপ সৃষ্টি করছি। এই

দিক থেকে আমরা নিশ্চয়ই ধন্যবাদের যোগ্য। যাই হোক এই প্রস্তাব যেখানে এসেছে এই যে কর্মচারীদের বিক্ষোভ সেটা সাধারণত ন্যায় সংগত, সেই জন্যই বিক্ষোভ। তাদের ন্যায় সংগত বেতন দেওয়া হচ্ছে না বলেই তারা বাঁচার জন্য দাবী করছেন এবং আন্দোলন করছেন। এই সরকার চায় যাতে একটা অংশের মানুষ সে কর্মচারীই হোক, বা কৃষকই হোক বা যে কোন অংশের লোকই হউক, তাদের অভাব অভিযোগের মধ্যে ঠেলে দেওয়া। নিম্নতম বাঁচার অবস্থার দিক থেকে তাদের দূরে সরিয়ে রাখা এবং তাদের ন্যায়সংগত দাবী থেকে বঞ্চিত করে রাখা। আর একটা অংশের মানুষ যাতে দিনের পর দিন ফেঁপে ফুলে উঠতে পারে, এই সমাজব্যবস্থার মধ্যে এই নিয়ম আছে বলেই আজকে কর্মচারীরা বাধ্য হচ্ছে পথে নামতে। তাদের বাঁচার জন্য আন্দোলন, সেই আন্দোলনের মাধ্যমে সরকারকে বাধ্য করবে ন্যায্য দাবীকে স্বীকার করতে। এই বেতন বৈষম্য প্রতিটি ক্ষেত্রে আছে বলেই আজকে এই কর্মচারীরা পথে নেমেছ, এবং বিক্ষোভ করছে। এই অবস্থা থেকে আজকে যদি তাদেরকে শান্ত করতে হয়, তাহলে তাদের দাবী দাওয়া স্বীকার করে নিয়ে তাদের যে বেতনের বৈষম্য আছে, সেটা দূর করতে হবে। যদি তা না করা হয়, তাহলে আজকে বিক্ষোভ কমবেনা, ক্রমশঃ সেটা বাড়তেই থাকবে—এমন অবস্থা হবে এই সরকার সেই বিক্ষোভকে দমন করতে পারবেনা, তারা সেই বিক্ষোভের মাধ্যমে তাদের ন্যায় সংগত দাবী আদায় করে নেবে। শুধু আজ এই কর্মচারীই নয়, কর্মচারীর পাশে কৃষক দাঁড়িয়েছে, কৃষকের পাশে কর্মচারী, পরস্পরের পরিপুরক হিসাবে তারা তাদের ন্যায় সংগত দাবীর দিকে এগিয়ে চলেছে। এই যে ক্রমবর্ধমান বিক্ষোভ সেটা থেকে পরে মুক্তি পাওয়ার পথ থাকবেনা। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবকে আমি এই কারণেই সমর্থন করছি বেতনের যে বৈষম্য সেটা দূর করা হউক এবং কর্মচারীদের ন্যায় সংগত অধিকার পাওয়ার যে দাবী, তাদেরকে সেটা থেকে বঞ্চিত না করে, তাদের সেই দাবী গ্রহণ করা হউক, এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—অনারেবল স্পীকার স্যার, এই হাউসে যে প্রস্তাবটা এনেছেন মাননীয় সদস্য শ্রীঅঘোর বাবু, এই প্রস্তাবটা শুনতে আরাম, লাগে, আনন্দ পাই, উৎসাহ পাই, কিন্তু তার অন্তর্নিহিত উদ্দেশ্য যেটা, সেটা এই প্রস্তাবের কনসট্রাকশান দেখলেই বুঝা যায় যে এটাতে একটা রাজনৈতিক কারচুপি রয়ে গেছে এবং যে উদ্দেশ্যমূলকভাবে এই রিজল্যুশান আনা হয়েছে—এখানে প্রস্তাবে বলা হয়েছে—

'This Assembly requests the Government to remove all anomalies in the pay scales of the Government employees and to introduce West Bengal pay scales in Tripura'. এনমলীজ যে আছে সেটা সকলেরই জানা আছে এবং সেটা থাকতে পারে, থাকবেনা কেন? কিন্তু সেটা সুরাহাও হয় এবং আস্তে আস্তে হচ্ছে। কিন্তু এখানে সঙ্গে সঙ্গে আবার বলা হয়েছে যে টু ইনট্রডিউস দি ওয়েষ্ট বেঙ্গল পে-স্কেল, কেন এই কথাটা? কাজেই এটা উদ্দেশ্যমূলকভাবে এখানে আনা হয়েছে, তার কারণ ওয়েষ্ট বেঙ্গলে যে আন্দোলন

চলছে, সেই আন্দোলনকে ত্রিপুরায় ডেকে আনা। এখানে বলা হয়েছে যে ওয়েষ্ট বেঙ্গলের রুলস এণ্ড এ্যাক্ট এমপ্লয়মেণ্ট করে কাজ চালানো হচ্ছে, কিন্তু আমরা দেখছি যে এখানে ইউ, পি, গভর্ণমেণ্টের যে কো-অপারেটিভ এ্যাক্ট সেটা এখানে ইনট্রডিউস করা হয়েছে, রাজস্থানের পঞ্চায়েত এ্যাক্ট এখানে ইনট্রডিউস করা হয়েছে, সমস্ত রাজ্যে যেখানে যেটা ভাল আছে, সেটাই আমরা গ্রহণ করে থাকি। কাজেই আমি তাদেরকে জিজ্ঞাসা করব, তারা কি এই প্রস্তাবের মাধ্যমে ওয়েষ্ট বেঙ্গলের আন্দোলনকে এখানে আনতে চান? অনারেবল স্পীকার স্যার, এই যে তাদের প্রস্তাবের অন্তর্নিহিত উদ্দেশ্য, সেইজন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করতে পারিনা। তবে একটা কথা ঠিক, সরকার এ্যাডমিনিষ্ট্রেশান চালান, তাদের সবজায়গায়ই সেন্ট্রাল গভর্ণমেণ্ট'এর অনুমোদনে চালাতে হয়, সেখানে এনমলীজ থাকাটা অস্বাভাবিক কিছুই নয়। কিন্তু যেখানে এ্যানমলীজ আছে, সেগুলি সুরাহা করার চেষ্টাও চলছে এবং ভবিষ্যতে যাতে না হয়, তারও চেষ্টা করা হচ্ছে। কাজেই প্রস্তাবক যে প্রস্তাব এনেছেন, এখানে সেটা বিচার বিবেচনা করছেন। তারপর সরকার সেন্ট্রাল যে পে-স্কেল, সেটা এখানে ইনট্রডিউস করা যায় কি না এবং সেটা করলে পুওরপেড এমপ্লয়ীদের সুযোগ সুবিধা পাবে কিনা, সেই জন্য বিচার বিবেচনা করে দেখছেন। কিন্তু সেটাকে অতি চিত্রিত করার জন্য মাননীয় সদস্য অঘোর বাবু এখানে বলেছেন যে দিল্লী প্রশাসনের স্কেল, সেন্ট্রাল পে স্কেল কি দিল্লীতে পরে নাই, অতএব সেটা উদ্দেশ্যমূলক, এটাই তার বক্তব্যের মধ্য দিয়ে প্রমাণিত হচ্ছে। এখানে এটা রাখা হয়েছে শুধু মাত্র কর্মচারীদের বাহবা নেওয়ার জন্য বলে আমি মনে করি। যদি একথা বলা হত যে সেন্ট্রাল পে স্কেল হলে এই শ্রেণীর কর্মচারীরা বেনিফিটেড হবেনা, বা অমুক শ্রেণীর কর্মচারী বেনিফিডে হবে তাহলে পরে আমরা সেটা গ্রহণ করার চেষ্টা করতাম। কিন্তু সেটা না বলে এখানে বলা হচ্ছে যে দিল্লী প্রশাসনের স্কেল ত্রিপুরার কর্মচারীরা কম বেতন পাবে এটা সম্পূর্ণ উদ্দেশ্যমূলক। যদি এখানে এ্যানমলীজ দূর করার কথা বলতেন এবং ওয়েষ্ট বেঙ্গলের পে-স্কেলের কথা না বলতেন, তাহলে প্রস্তাবটা আমরা সমর্থন করতাম। কিন্তু এই প্রস্তাবটা একটা কারচুপির মাধ্যমে আনা হয়েছে, সেই জন্য আমি এটা সমর্থন করতে পারছিনা।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবের আমি বিরোধীতা করছি। বিরোধীতা করছি এই জন্য যে তারা জানেন সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন, তারা জেনে-শুনেই এই প্রস্তাবটা এখানে এনেছেন। কারণ তারা জানেন সরকার এই এ্যানমলীজ কেস্‌গুলি দূর করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে ষ্টেটমেণ্ট করে পাঠিয়ে দিয়েছেন. এখানকার অফিসারও কয়েকজন সেখানে গেছেন, সেটা সম্বন্ধে ভারত সরকার বিবেচনা করে দেখছেন। ১৯৬৭ সনেও অনেকগুলি কেস্ রেক্টিফিকেশান হয়ে এসেছে, আর বাকী যেগুলি ছিল, তার ষ্টেটমেণ্ট তৈরী করে পাঠিয়েছি এবং সত্বরই আশা করি এই সম্পর্কে ভারত সরকারের সিদ্ধান্ত জানতে পারব। তাই যেখানে সরকার এই বিষয়ে সচেষ্ট রয়েছে, এবং যত তাড়াতাড়ি সম্ভব সেটা সমাধান করার চেষ্টা করেছেন, সেখানে এই প্রস্তাবের কোন মূল্য নাই। তাছাড়া ওয়েষ্ট বেঙ্গল'এর পে-স্কেল চালু করার কথা বলেছেন এবং সেই সম্পর্কে বলতে গিয়ে তিনি ভুল তথ্য এখানে

পেশ করেছেন। এইগুলির ব্যাপারে সেন্ট্রালে অনেকগুলি স্কেল আছে সেগুলির ওয়েষ্ট বেঙ্গল থেকে কম, আবার কোন কোন ক্ষেত্রে ওয়েষ্ট বেঙ্গল পে-স্কেল থেকে দিল্লীর পে-স্কেল বেশী। যেমন ক্লাশ— ফোর্থ এম্প্লয়ী তাদের যে পে-স্কেল সেন্ট্রালে সেটা ওয়েষ্ট বেঙ্গল থেকে অনেক বেশী। এবং সব ক্যাটাগরীর টীচারস'দেরও সেন্ট্রাল পে-স্কেল ওয়েষ্ট বেঙ্গল থেকে বেশী। সুতরাং এই দিক থেকে দেখতে গেলে বেশী সংখ্যক কর্মচারী সেন্ট্রাল স্কেলের দ্বারা বেনিফিটেড হবে, অবশ্য আবার কিছু সংখ্যক কর্মচারী কিছুটা কম পাবে। কিন্তু পুরানো কর্মচারী যারা আছেন, তাদের প্রটেক্‌শান দেওয়ার ব্যবস্থা আছে এবং তারা ইচ্ছা করলে পুরানো পে-স্কেলে থাকতে পারবেন। ভবিষ্যতে যাদের এ্যাপয়েন্টমেন্ট হবে তাদের বেলায় এটা প্রযোজ্য হবে। সুতরাং তিনি যে বলেছেন সেন্ট্রাল স্কেল ওয়েষ্ট বেঙ্গল থেকে কম, সেটা ঠিক নয়। সেন্ট্রাল স্কেলে সকলেই ক্ষতিগ্রস্ত হবে তা নয়। কারণ এই ক্লাশ ফোর্থ এম্প্লয়ী, তাদের একটা বিরাট সংখ্যা, তাদের এই সেন্ট্রাল স্কেলে বেনিফিট হচ্ছে, তারপর শিক্ষকও একটা বিরাট সংখ্যক কর্মচারী এবং মেক্সিমাম নাম্বার অব ষ্টাফ, তারা উপকৃত হচ্ছেন। সুতরাং সেন্ট্রাল স্কেল এখানে চালু করা হলে, তারা বেনিফিটেড হবেন তাছাড়া সেন্ট্রাল স্কেলে যে ভাতা ইত্যাদি দেওয়া হয়, সেগুলি ভাল, কাজেই ক্ষতির কোন কারণ নেই। যেখানে স্কেল কম বেশী হবে সেখানে প্রটেকশান দেওয়া হবে। কোন ক্ষেত্রেই সবগুলি স্কেল ওয়েষ্ট বেঙ্গল থেকে বেশী হবে সেটা সম্ভবপর নয়। এটা আমাদের দেখতে হবে কোনটার দ্বারা বেশী সংখ্যক কর্মচারী বেনিফিটেড হবে এবং সেই স্কেলই আমাদের গ্রহণ করতে হবে। সেই জন্য আমরা বিচার বিবেচনা করছি কোনটা আমরা গ্রহণ করব। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনি বলেছেন যে ওয়েষ্ট বেঙ্গলের স্কেল থাকুক, সেটা আমরা সমর্থন করতে পারছি না। কারণ এটা বিবেচনার বিষয়, কত সংখ্যক কর্মচারী তার দ্বারা লাভবান হবে সেটা আমাদের বিচার করে দেখতে হবে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার এই প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে অনেক সদস্য অনেক কথা বলেছেন। একজন সদস্য এমনও বলেছেন যে আমরা নাকি অভিযোগ করেছি কর্মচারীরা লাখ লাখ টাকা মেরে দিয়েছে। তবে আমি বলব এই কথাটা সামগ্রিক ভাবে কর্মচারীদের বলা হয় নি। তবে কিছু কর্মচারী যে রুই কাতলাদের সঙ্গে থেকে লাখ লাখ টাকা রোজিরোজগার করছেন না এমন নয়। সেখানে তারা এগুলি কন্সিডাইজড্ ওয়েতে করছেন, এই প্রশ্নও আমরা এখানে তুলেছি। কিন্তু আসল কথা হল, যেহেতু আমরা বিরোধী দলের সদস্য, আমরা যখন কোন প্রস্তাব আনি, তখন সেটার বিরোধীতা করতে হলে তাদের এই রকম ভাবে বলতে হবে এবং সেজন্য তারা এসব কথা বলছেন। আর আমার প্রস্তাবে এ্যানামলী সম্পর্কে যে সব কথা বলা হয়েছে, সেটা মাননীয় সদস্য রাজ কুমার কমলজিত সিংহ মহাশয়ও স্বীকার করেছেন এবং তিনি আমার এই প্রস্তাবের বিপক্ষে বলতে গিয়েও বলছেন যে কর্মচারীদের পে-স্কেলের মধ্যে অনেকগুলি বৈষম্য রয়ে গেছে এবং সেগুলি অবিলম্বে দূর করা দরকার। কাজেই আমি এখানে যে প্রস্তাব রেখেছি সেটাকে ট্রেঞ্জদেন করা হল। তারপরে মাননীয় মন্ত্রী মহোদয় আমার এই প্রস্তাবের বিরোধীতা

করতে গিয়ে একটা কথা বলেছেন, সেটা হল পশ্চিমবঙ্গের হারে ত্রিপুরার সব কর্মচারীরাই যে বেনিফিট পাবেন, এমন মনে করার কোন কারণ নেই। উনি আরও বলেছেন যে কেন্দ্রের হারে ত্রিপুরার শিক্ষকেরা এবং চতুর্থ শ্রেণীর কর্মচারীরা কোন অবস্থায় ক্ষতিগ্রস্ত হবেন না। এটা আমি নিজেও জানি। কিন্তু লোয়ার ডিভিশান ক্লার্ক যারা আছেন, তাদের সম্বন্ধে আমি বলতে পারি যে কেন্দ্রের স্কেল চালু হলে পরে তারা বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হবেন। আর শিক্ষক এবং চতুর্থ শ্রেণীর কর্মচারীদের কথা তিনি যেটা বললেন সেটাও অনেকাংশে ঠিক নয়। ঠিক নয় এই কারণে যে যারা শহরে আছেন তাদের হয়ত কোন ক্ষতি হবেনা কিন্তু যারা নাকি মফঃস্বলে আছেন তাদের ক্ষতি হওয়ার সম্ভাবনা রয়েছে। কেননা এই শ্রেণীর যত সংখ্যক কর্মচারী আছে তাদের প্রায় তিন ভাগের দুই ভাগ কর্মচারীই মফঃস্বলে থাকেন এবং মফঃস্বলে যারা থাকেন তাদের বাড়ী ভাতা পাওয়ার কোন সম্ভাবনা নেই। ফলে তারা যদিও মোটামুটিভাবে কিছু টাকা বেশী পাবেন ঠিকই, কিন্তু ভাতা না পাওয়ার দরুণ তাদের লাভের অঙ্ক প্রায় লোকশানে গিয়ে দাঁড়াবে। এখন মন্ত্রী মহোদয়ের কথা যদি ধরেও নেই, তাহলে দেখা যাচ্ছে যে কর্মচারীদের কিছু অংশ যেটা নাকি সংখ্যায় খুবই কম, তারা উপকৃত হবেন বটে কিন্তু বেশীর ভাগ কর্ম্মচারীরাই ক্ষতিগ্রস্ত হবেন। এখন এই যে ওয়েষ্ট বেঙ্গলের হারে না দিয়ে সেণ্ট্রাল'এর হারে দেওয়া হবে, এটা সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় যে কিছু জানেন না, এমন নয়। কিন্তু তিনি জেনেশুনেও যেভাবে এখানে বলছেন, তাতে আমাদের কাছে একটা সন্দেহের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। কাজেই আমাকে উনি যে সব যুক্তি দেখিয়েছেন সেগুলি মানতে রাজি নই। তিনি আমার প্রস্তাবের আলোচনা করতে গিয়ে বলেছেন যে সেন্ট্রালের যে প্রস্তাবিত পে-স্কেল, সেটা ত্রিপুরা সরকারের বিবেচনাধীন আছে। আজকে হিমাচল প্রদেশের কর্মচারীদেরও এই সেন্ট্রাল স্কেলটা দেওয়া হচ্ছে, তারা যখন বুঝতে পারছে যে এই স্কেল দিলে পরে তারা ক্ষতিগ্রস্ত হবে, সেজন্য তারা এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছেন। কাজেই আমাদের এখানেও যদি এটা চালু করা হয় তাহলে ত্রিপুরাতে যে সব লোয়ার ডিভিশান ক্লার্ক আছে, তারা বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হবে, এটা আমি ক্যাটাগরীক্যালী বলতে পারি। এবং এও বলতে পারি যে ওয়েষ্ট বেঙ্গলের যে হার এখানে চালু হওয়ার কথা, সেটা যদি চালু থাকে তাহলে ত্রিপুরা রাজ্যের প্রত্যেকটি কর্মচারী উপকৃত হবেন। কাজেই এখানে আমার মূল বক্তব্য হল যাতে কোন কর্মচারী, কোনভাবে ক্ষতিগ্রস্ত না হয়, সেটা আমাদের দেখা দরকার। কেন না, বর্ত্তমানে কর্মচারীরা যাতে এই আর্থিক সংকটের মধ্যে তাদের পরিবার পরিজনকে নিয়ে বাঁচতে পারে, এবং তারা যাতে আমাদের এই রাজ্যের উন্নতি অগ্রগতির সহায়ক হয়, তাদের কাজের মাধ্যমে, সেদিকে লক্ষ্য রেখে আমি এখানে এই প্রস্তাবটা এনেছি। কিন্তু আমার এই প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে একজন সদস্য বলেছেন যে আমরা কমিউনিষ্ট পার্টি (সি,পি আই, সি,পি, এম) নাকি কর্মচারীদের নিয়ে আন্দোলন করি। কিন্তু আমি বলব কর্মচারীদের নিয়ে আন্দোলন করার কোন অভিপ্রায় আমাদের নেই। আমাদের কাজ হল রাজনীতি করা, আর কর্মচারীদের কাজ হল সরকারের কাজ করা এবং এই কাজের মাধ্যমেই তারা আমাদের দেশকে নানাভাবে নানাদিক দিয়ে উন্নতির দিকে এগিয়ে নিয়ে যাচ্ছে।

কাজেই তাদেরকে নিয়ে আন্দোলন করার কোন অর্থ হয় না। কিন্তু বিরোধীতা করতে গিয়ে তারা বিরোধীতার মনোভাব নিয়ে এখানে এসব কথা বলছেন, এটার সঙ্গে সত্যের কোন সম্পর্ক আছে বলে আমার মনে হয় না। এখানে আমি একটা ঘটনা দিয়ে বলতে পারি, সেটা হল ডুম্বুর প্রজেক্টে আমাদের যে সব কর্মচারী আছে, তাদের মধ্যে অনেকে আছে, যারা নাকি একই রকমের কাজ করছে, অথচ বেতন পাচ্ছে দুই রকমের। এটা কি করে হতে পারে ? দুইজন একই পোষ্টে কাজ করছে তাদের কাজও একই রকম, অথচ একজন বেশী মাইনে পাচ্ছে আর একজন কম মাইনে পাচ্ছে ? এটা কি এ্যানমলী নয় ? এ রকম যদি হয় তাহলে যে লোক কম পাচ্ছে, তার একটা অসন্তোষ জাগবে এবং সে আন্দোলন করতে বাধ্য হবে। কাজেই আমি এখানে বলতে চাই কর্মচারীদের যে আন্দোলন, সেটা হল সরকারের নিজের তৈরী আন্দোলন এবং এই অসন্তোষ সৃষ্টি করার জন্য, আন্দোলনে কর্মচারীদের নামানোর জন্য আমি সরকারকে দায়ী করব। তাছাড়া আরও যে সব ডিপার্টমেন্ট আছে সেগুলির মধ্যেও এই রকমের অনেক এ্যানমলী আছে। অথচ সেগুলি দূর করার জন্য কোন কার্য্যকরী ব্যবস্থা সরকার গ্রহণ করেন নি। আর যখন তারা, তাদের দাবীগুলি, যেগুলি নাকি ন্যায্যতঃ সেগুলি পাওয়ার জন্য আন্দোলনে নামলো। তখন সরকার কর্মচারীদের উপর দোষারূপ করেন যে কর্মচারীরা কোন কাজ কর্ম করে না তারা শুধু আন্দোলনই করে। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন কর্মচারীদের বেতনের যে বৈষম্য রয়েছে, সেগুলি ষ্টেটমেণ্ট ইত্যাদি করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। এখন সেটা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। কিন্তু আমি বলি প্রস্তাব একটা পাঠিয়ে দিলেই কি হল ? তারপর সেটার কি হল বা না হল সেটা দেখা কি এই সরকারের কর্তব্য নয় ? এখানে যা দেখছি, তাতে মনে হচ্ছে যে সরকার প্রস্তাব একটা পাঠিয়ে দিয়ে খালাস হতে চাইছেন। কিন্তু সেটাকে পার্সু করার প্রয়োজনীয়তা পর্য্যন্ত তারা উপলব্ধি করেন না। যেমন—এই হাউসে বেশ কিছুদিন আগে একটা প্রশ্ন করে-ছিলাম পেন্‌সান কেস সম্পর্কে, সেখানে উত্তর দিয়ে দেওয়া হয়েছে যে, সমস্ত কাগজ পত্র এ, জির কাছে পাঠানো হয়েছে। কিন্তু এ, জি যখন আমাদের পাবলিক এ্যাকাউণ্টস কমিটিতে এসেছিলেন তখন উনাকে জিজ্ঞাসা করলাম, তিনি বললেন, কোন কাগজই এই ব্যাপারে তার কাছে পাঠানো হয় নি। অর্থাৎ এভাবে শিশু ভুলানোর কথা দিয়ে আজকে একটা এ্যাডমিনিষ্ট্রেশান চলতে পারেনা। কাজেই এই যে কর্মচারীদের বেতনের মধ্যে এ্যানমলীগুলি আছে সেগুলি দূর করার জন্য যাতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয় সেদিকে সরকারের নজর দেওয়া উচিত। কিন্তু বিরোধী দলের সদস্যরা এখানে যে সমস্ত যুক্তি দেখাবেন, সেগুলির যে প্রয়োজনীয়তা আছে, এটা সরকার পক্ষ কোন সময়ে উপলব্ধি করতে চান না। আমি মনে করি বিরোধীদলের সদস্যরা এখানে যে সাজেশান রাখেন, সেগুলিরও একটা বিশেষ গুরুত্ব আছে। কাজেই এদিক থেকে আমার যে প্রস্তাব, সেটার গুরুত্ব এবং প্রয়োজনীয়তা আরও বৃদ্ধি পেয়েছে। সুতরাং আমি এখনও আমার প্রস্তাবের পক্ষে ষ্টিক করছি, যাতে এই হাউসের মাননীয় সদস্যরা আমার প্রস্তাবের গুরুত্ব এবং প্রয়োজনীয়তা উপলব্ধি করে এটাকে সমর্থন করেন।

**Mr. Speaker**—Discussion is over. Now, the question before the House is the Resolution moved by Sri Aghore Deb Barma that—"This Assembly requests the Govt. to remove all anamolies in the payscales of the Govt. employees and to introduces West Bengal pay scales in Tripura''. was then put to vote and lost.

Here is another Resolution of Shri Aghore Deb Barma. I would call on Shri Deb Barma to move his resolution that—"This Assembly urges upon the Central Government to amend section 52 of the Govt. of Union Territories Act, 1963 so that a Standing Committee can be formed with the Members of the Tripura Legislative Assembly representing the constituencies reserved for the Tribal.

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে আমার প্রস্তাবটা হাউসের সামনে পড়ে দিচ্ছি— This Assembly urges upon the Central Govt. to amend section 52 of the Governmet of Union Territories Act, 1963 so that a Standing Committee can be formed with the Members of the Tripura Legislative Assembly representing the contituencies reserved for the Tribal. আমার প্রস্তাবটা পরিষ্কার। এখানে সেকশান ৫২ এর মধ্যে আছে— (1) There shall be a Standing Committee of the Legislative Assembly of the Union Territory of Manipur consisting of all the members of the Legislative Assembly who for the time being represent the constituencies situated in the Hill Areas of that territory; এখানে ইউনিয়ন টেরীটরি অ্যাক্টের মধ্যে মণিপুরে একটা ষ্ট্যাণ্ডিং কমিটি আছে। সেই ষ্ট্যাণ্ডিং কমিটির কাজ কর্ম কি, সেই সম্পর্কে হাউসের সামনে রাখা হয়েছে। A Standing Committee of the Manipur Legislature consisting of all M.L.A.s representing the hill areas has been created. This committee must be empowered in regard to any legislation connected to management of any forest, land, use of any canal or water course for purposes of agriculture, shifting cultivation establishment of village or town committees, the appointment or succession of chiefs or headmen, the inheritance of property, marriage and social customs. অর্থাৎ কেন আজকে ইউনিয়ন টেরীটরি অ্যাক্টের মধ্যে এই প্রভিশনটা রাখা হল? আমরা জানি ত্রিপুরা সম্পর্কে, এক সময় প্রাক্তন কংগ্রেস প্রেসিডেন্ট ইউ, এন, ধেবর, তাকে চেয়ারম্যান করে একটা কমিশন করা হয়েছিল। সেই কমিশনের একটা রিকমেণ্ডেশন আছে যে এখানে ফিফথ সিডিউল এক্সটেণ্ড করার জন্য। অর্থাৎ ত্রিপুরায় যেসমস্ত উপজাতি অধ্যুষিত অঞ্চল আছে সেগুলিকে ফিফথ সিডিউলের অন্তরভুক্ত করার জন্য। কিন্তু আজ পর্য্যন্ত এটা করা হল না। সেখানে অলটারনেট হিসাবে যেটা হয়েছিল, সেটাকে টি, ডি,

ব্লক বলা হয়েছিল। এই সম্পর্কে ধেবর কমিশন পরিষ্কার বলে গেছেন যে এই টি, ডি, ব্লক দ্বারা ট্রাইবেলদের পারপাস সার্ভ হবে না। শুধু এই কথা নয়। ত্রিপুরার যেসমস্ত উপজাতির মধ্যে আজ কংগ্রেস কর্মী আছে বা এম, এল, এ, আছে, কয়েক বছর আগে জিরানিয়ার উত্তরে ভদ্রমিশি নামে একটা জায়গা আছে সেখানে উপজাতি কংগ্রেস কর্মীদের একটা সম্মেলন হয়েছিল। মাননীয় সদস্য এখানে যারা আছেন তারাও সেখানে উপস্থিত ছিলেন। সেখানে এই কথার স্বীকৃতি দেওয়া হয়েছে যে বর্তমান যে টি, ডি, ব্লক আছে সেই টি, ডি. ব্লকের দ্বারা ট্রাইবেলদের কোন উপকার হচ্ছেনা। তাদের পারপাস সার্ভ করবে না। কোনটাই আজ সার্ভ করছে না। এই সম্পর্কে নূতনভাবে চিন্তা করা দরকার। তার পরবর্তী সময়ে আমরা কি দেখি? তার পরবর্তী সময়ে হনুমনৃতিয়া কমিশন, যেটা অ্যাডমিনিসট্রেটিভ রিফমর্স কমিশন করা হয়, তার রিপোর্টের মধ্যেও আছে এই রিকমেণ্ডেশান। প্রথম ধেবর কমিশনের রিকমেণ্ডেশান, তারপর অ্যাডমিনিসট্রেটিভ রিফমর্স কমিশনের রিকমেণ্ডেশান। তারাও রাজ্য সরকারকে এই সম্পর্কে ইম্‌প্লিমেণ্টেশান করার জন্য বলেছেন। কিন্তু তাদের কোন ইচ্ছা বা আগ্রহ এই ব্যাপারে নাই। কাজেই আমি তার সাপেক্ষে হাউসের সামনে বক্তব্য রাখছি যে মণিপুরের মধ্যেও ট্রাইবেল আছে, ত্রিপুরার মধ্যেও ট্রাইবেল আছে। আজকে সেখানে ট্রাইবেলদের সুযোগ সুবিধার জন্য, তাদের এক্‌জিসটেন্‌স বজায় রাখার জন্য, বিভিন্ন-ভাবে তাদের অগ্রগতির দিক দিয়ে যে সমস্ত কাজকর্মগুলি, ডেভেলাপমেণ্ট ওয়ার্কস এর জন্য সেখানে ট্রাইবেল রিজার্ভ এলাকা থেকে নির্বাচিত প্রতিনিধি দিয়ে একটা কমিটি গঠিত করা হয়েছে এবং ডেভেলাপমেণ্ট ওয়ার্কগুলি তাদের দ্বারা বিচার বিবেচনা করে যাতে করা হয় এবং টাকা পয়সার দিক দিয়ে যাতে ঠিক ঠিকভাবে খরচ করা হয় সেজন্য এই কমিটি গঠিত হয়েছে। রাজ্য সরকারের বক্তব্য হচ্ছে কি? টি, ডি, ব্লকের মাধ্যমে উপজাতিদের উন্নতি অগ্রগতি করবে। কিন্তু এই দীর্ঘ সময়ের মধ্যে সেটা হয়েছে কিনা? আজকে এটা আমাদের বিরোধীদের কথা নয়, কংগ্রেসের কর্মীদের মধ্যেই সেটা স্বীকৃতি পেয়েছে। এটা সম্পর্কে নূতনভাবে চিন্তা করা দরকার। কিন্তু আজকে কি হয়েছে। আজকে উপজাতিদের এলাকায় টি, ডি, ব্লক সম্বন্ধে আমি ইতি পূর্বেই বহু অভিযোগ এনেছিলাম। বহু ঘটনা এবং তথ্য দিয়ে কাঞ্চনপুর ব্লক সম্বন্ধে বলেছিলাম। অর্থাৎ যেখানে ট্রাইবেল ডেভেলাপমেণ্ট ব্লকে দায় দায়িত্ব দেওয়া হয়েছিল তারা কি সেটা করেছে, এই সম্পর্কে অ্যাডমিনিষ্ট্রেশান জানে এবং যে সমস্ত জায়গার মধ্যে টি, ডি ব্লক হয়েছে সেই সমস্ত এলাকার ট্রাইবেলরা বেশীরভাগ বিতাড়িত হয়েছে। এই হচ্ছে বাস্তব ঘটনা। কাজেই সেই দিক দিয়ে ল্যাণ্ড রিফমর্স অ্যাক্ট ১৮৭ যেটা হওয়ার কথা সেটাও আজকে ঠিক ঠিক ভাবে কার্যকরী হচ্ছেনা। কোন আইন কানুন আজকে এখানে অবজার্ভ করা হচ্ছেনা। মহারাজার আমলে যে সমস্ত এলাকা উপজাতি রিজার্ভ ছিল, অনেক সময় রুলিং পার্টির লোকেরা বিশেষ করে মিনিষ্টাররা বলে থাকেন ৫ দফার কথা। পাঁচ দফায় আমাদের কোন আপত্তি নাই। ত্রিপুরা রাজ্যে ট্রাইবেল বলে যারা গণ্য তাদের এই ক্যাটাগরীর মধ্যে নিয়ে আসতে কে বাধা দিচ্ছে? কিন্তু তারা আইনটা সংশোধন করবে না। এক উপজাতির বিরুদ্ধে অন্য উপজাতিকে ব্যবহার করার জন্য এই আইনটা রাখা হয়েছে। চাকমা আছে,

মগ আছে, লুসাই আছে, তারা সবাই ট্রাইবেল। সেই আইনটা সংশোধন করার দায়িত্ব কি কম্যুনিষ্ট পার্টির মেম্বারদের? এই দিক থেকে আমাদের কোন দুর্বলতা নাই। কিন্তু সরকার ইচ্ছাকৃতভাবেই, ত্রিপুরার ক্ষেত্রে, অর্থাৎ ত্রিপুরার উপজাতির উন্নয়ন বিধানের জন্য তাদের অস্তিত্ব রক্ষার ব্যাপারে সংবিধানের মধ্যে যে সমস্ত রক্ষা কবচের ব্যবস্থা আছে এইগুলি তারা অবজার্ভ করছেন না। এমন কি রাজার আমলে যে আইনটার একস্‌জিটেনস্‌ ছিল এই আইনটা পর্য্যন্ত তারা গ্রাহ্য করছেনা। এইভাবে ষড়যন্ত্রমূলকভাবে ত্রিপুরার রাজ্য সরকার উপজাতিদের ধ্বংস করে যাচ্ছেন। ফলে কি হচ্ছে আজকে সংখ্যালঘুরা মুসলমানরা অন্য রাজ্যে চলে গিয়ে সুখে থাকতে পারছে, কিন্তু এখানকার ত্রিপুরার উপজাতিদের তো আর মামার বাড়ী নাই, তাদের মরতে হয় এখানেই মরতে হবে। তবুও মাননীয় মন্ত্রীরা স্বীকার করেছেন এই হাউসের মধ্যে যে কিছু সংখ্যক উপজাতি আসামে চলে গিয়েছে। অর্থাৎ যেখানে উপজাতির উন্নয়নের জন্য ব্লক ইত্যাদি করা হয়েছে সেই সমস্ত এলাকা থেকে উপজাতিরা আসামের কাটাখাল অঞ্চলে চলে গিয়েছে। এই হল অবস্থা। কাজেই সেই দিক থেকে একটা কথা বলা দরকার যে আজকে ট্রাইবেলরা অজ্ঞ হতে পারে, তারা চিন্তায় চেতনায় বুদ্ধি বিবেচনায় দুর্বল হতে পারে, কিন্তু তারা মানুষ। আজকে ভারতবর্ষের সংবিধানের মধ্যে এটা আছে। যেমন ফিফথ সিডিউল এর কথা আছে, যেটা ধেবর কমিশন রিকমেণ্ডেশন করেছিলেন, পরবর্ত্তী সময়ে হনুমন্তিয়া কমিশন ও সেটা রিকমেণ্ডেশান করেছেন। ভারতবর্ষের সংবিধানের মধ্যে এই কথা লিখা আছে যে তাদের জন্য রক্ষা কবচের ব্যবস্থা করতে হবে এবং সেই রক্ষা কবচ আছেও। কিন্তু ত্রিপুরার মধ্যে কোনটা করা হচ্ছেনা। বিশেষ করে এই ব্যাপারে উপজাতি যুবকদের মধ্যে একটা ফাষ্ট্রেশান দেখা যাচ্ছে। এই যে ফ্রাষ্ট্রেশান তার জন্য আজকে সরকার দায়ী। আমি জানি যে ষ্ট্যাণ্ডিং কমিটি যদি গঠন করেও ইউনিয়ন টেরীটরি অ্যাক্ট সংশোধন করে মনিপুরের মত, ত্রিপুরার উপজাতি এলাকা থেকে বিধানসভার নির্বাচিত প্রতিনিধি নিয়ে যদি একটা ষ্ট্যাণ্ডিং কমিটি করা হয় এবং ওয়েলফেয়ার একসপেনডিচারগুলি যদি তাদের হাতে দেওয়া হয় তাতেই যে সমস্যার সমাধান হয়ে যাবে তা নয়। কিন্তু আজকে একটা জিনিষ লক্ষ্য করা দরকার। যারা অনুন্নত, যারা পশ্চাদপদ, তাদের মনের মধ্যে একটা কনফিডেন্স ক্রিয়েট করা দরকার যে তোমাদের উন্নতি অগ্রগতির জন্য তোমাদের কাছেই দায় দায়িত্ব দিলাম। তোমরাই এটা কর। এই কথা কেন যে তারা বিশ্বাস করতে পারছেনা এবং উপজাতি রুলিং পার্টির সদস্যরা কেন বুঝতে পারছেন না এটা আমি বুঝিনা। কারণ এই বিরোধী দলের মধ্যে আমরা মাত্র তিন জন উপজাতি সদস্য আছি। আর ৯ জনের মধ্যে বাকী ৬ জনেই তো রুলিং পার্টির সদস্য। কাজেই আজকে যদি কমিটি গঠন করা হয় তাতে মেজরিটি তো রুলিং পার্টির মানুষেই থাকবে। কারণ আমরা বিরোধী দল হিসাবে ৯ জনের মধ্যে, মাত্র ৩ জন আছি, বাকী সব কংগ্রেস এম, এল, এ। কাজেই ষ্ট্যাণ্ডিং কমিটি যে ফরমেশান হবে, তার মধ্যে কংগ্রেস অর্থাৎ রুলিং পার্টির সদস্যই মেজরিটি থাকবে। কাজেই আজকে এই প্রস্তাবের মধ্য দিয়ে একথাই আমি বলতে চাই একটা ষ্ট্যাণ্ডিং কমিটি করে সেই ম্যানেজারদের দায় দায়িত্ব যদি সেই কমিটির হাতে

দেওয়া হয়, ত্রিপুরার উপজাতিদের হাতে দিয়ে দেওয়া হয়, তাদের মধ্যে যে একটা ফাস্ট্রেশান আছে সেটা দূরিভূত হবে এবং তাদের উপর তাদের উন্নতি অগ্রগতির দায় দায়িত্ব দিলে পরে তাদের সেলফ কনফিডেন্টসও ফিরে আসবে, তাতে সরকারের পক্ষেও ভাল হবে বলে আমি মনে করি। আশা করি এই প্রস্তাব যথেষ্ট গুরুত্ব সহকারে বিবেচিত হবে।

**মিঃ স্পীকার**—শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য অঘোর বাবু যে প্রস্তাবটা এখানে এনেছেন, সেটা আগেও আনা হয়েছিল, আজকেও উনি এনেছেন এবং এসব প্রস্তাব আনা দরকার বলে আমি মনে করি। কেন আনা দরকার সেটা বিশ্লেষণ করে প্রত্যেকের বুঝা দরকার। স্বাধীনতার ২৩ বৎসর পরও একজনের উপর যদি জোর করে যে কোন জিনিষ চাপিয়ে দেওয়া হয়, সেটা কেউ গ্রহণ করতে পারে না এবং করেনা। সেই দিক থেকে চিন্তা করে ভারতবর্ষের সংবিধানেও স্বীকার করে নিয়েছেন যে এটা করা উচিত। সমাজবাদের ধাপ দিয়ে কাগজপত্রের মধ্যে সেই সমস্ত ব্যবস্থা রাখার কথা বলা হয় নাই, সেগুলি রূপ দেওয়া দরকার। আজকে জোর করে যদি ত্রিপুরাতে হিন্দী ভাষা চাপিয়ে দেওয়া হয়, সেটা গ্রহণ করবে না। সেই রকম আমাদের প্রত্যেকটি ভাষাভাষি মানুষের নিজের ভাষায় শিক্ষা দীক্ষা পাওয়ার সুযোগ সুবিধা ভারতবর্ষে থাকা দরকার এবং সেটা সংবিধানে স্বীকার করে নেওয়া হয়েছে। কারণ আমরা যে সমাজতন্ত্রের কথা বলছি, সেই সমাজতন্ত্রের দিকে যদি লক্ষ্য রাখতে হয়, অনগ্রসর যে সমস্ত জাতি আছে, তাদের কথা চিন্তা করে সংবিধানে এই কথাগুলি নেওয়া হয়েছে। আমাদের ত্রিপুরা সরকার, হয়তো গণতন্ত্রের সেই জিনিষটা বুঝেন না এবং কেন একথা বলছি সেটা বুঝা প্রয়োজন। তার কারণ হচ্ছে তারা আজকে ত্রিপুরার মানুষের ব্যক্তি স্বাধীনতা হরণ করে নিচ্ছেন যার জন্য এখানে সেই দিন পূর্ণাংগ রাজ্য দাবী করা হয়েছিল এবং এখানে সে প্রস্তাবও পাশ হয়ে গেল। একটা ছোট্ট রাজ্য বলে কি তার স্বাধীন রাজ্য পাওয়ার অধিকার থাকবে না, একটা রাজ্য বলে তাকে মূল্য বেশী দিতে হবে, এই রকম প্রশ্ন এই স্বাধীন দেশে উঠতে পারে না। ছোট বড় প্রত্যেকটি দেশকে পূর্ণ রাজ্যের মর্যাদা দিতে হবে এবং দেওয়া দরকার। অতএব সেইদিকে চিন্তা করা দরকার ছিল। একথাটা আমাদের মন্ত্রী মহোদয়ের আরো আগে বুঝা উচিত ছিল এবং বিশ্লেষণ করে মানুষকে বুঝানো উচিত ছিল, এবং আজকে এই যে মানুষকে দুর্ভোগ ভুগে মরতে হচ্ছে, তার জন্য দায়ী হচ্ছেন এখানকার মন্ত্রীসভা— বর্তমান সরকার। কাজেই আজকে দীর্ঘ ২৩ বছর পরও এই প্রশ্নটা আনতে হয়েছে হাউসের সামনে এবং এর দ্বারাই প্রমাণিত হচ্ছে বর্তমান সরকারের অপদার্থতা। আজকে শুধু পূর্ণাংগ রাজ্যের দাবী নয়, এখানে অনগ্রসর যেসমস্ত জাতি আছে, তাদের সুযোগ সুবিধার কথাও এতে রাখার দরকার ছিল। এই অনগ্রসর জাতির জন্য তাদের প্রশাসনিক কমিশনের সুপারিশ মতে আঞ্চলিক শাসন, আঞ্চলিক কমিটি গঠন করে তাদের মধ্য থেকে নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা সরকার গঠন করে তাদের শিক্ষা, তাদের ভাষা উন্নয়নের চেষ্টা করতে হবে, তা না হলে তাদের উন্নয়ন করা সম্ভব নয়। আজ যেভাবে তাদের জোর করে বাংলা ভাষা চাপিয়ে দেওয়া হচ্ছে, কোন ট্রাইবেল শিশু সেটা বুঝতে পারছে না। গ্রামের স্কুলে ক্লাশ ফোর

এবং ফাইভ পড়েছে, কিন্তু এখনও তারা সম্পূর্ণ বাংলা ভাষা বুঝেনা, তারা মাত্র শিখতে শুরু করেছে। কাজেই তাদেরকে তাদের মাতৃ ভাষায় শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা দরকার। আর শাসনের দিক থেকে প্রশাসনিক কমিশনারের রিপোর্ট অনুযায়ী তাদের আভ্যন্তরীণ স্বায়ত্ব শাসনের অধিকার দেওয়া এবং আঞ্চলিক কমিটি গঠন করে দেওয়া দরকার। এই যদি না করা হয়, তাহলে এটা আমাদের সরকারের অপদার্থতার পরিচয়ই পাব। এই যে মাননীয় সদস্য রবী রাংখল মহাশয় গণ্ডাছড়ায় সেদিন বালতি বিলি করে এলেন, এইভাবে কি ট্রাইবেলদের উন্নতি করা যাবে? কয়জন ট্রাইবেল আছে তার বাড়ীতে দালান উঠেছে, কয়জন ট্রাইবেল ছেলেমেয়ে শিক্ষিত হয়েছে, কয়জন ট্রাইবেল তার বাড়ী ঘর ঠিক করতে পেরেছে? এর দ্বারাই কি তাদের উন্নতির পরিচয় পাওয়া যায় না? কাজেই আমাদের যে বর্তমান সরকার, তার দ্বারা কোন কিছু হবে বলে মনে করতে পারি না। এদিক থেকে মন্ত্রীদের সম্পূর্ণ অপদার্থতা ধরা পড়েছে। তাই আমরা বলছি যে মন্ত্রীত্ব ছেড়ে দিয়ে প্রকাশ্যে জনসাধারণের সামনে এসে জবাবদিহি করার জন্য। কারণ তারা গায়ের জোরে সমস্ত কিছু দখল করে বসে আছেন। সমাজ-বাদ, গণতন্ত্র ইত্যাদি বড় বড় কথা বলে, কিভাবে টাকা মারা যায়, সেই দিকে তারা ব্যস্ত আছেন। কিন্তু যারা এই সব কাজ করছেন, তাদের অন্ততঃ এই কথা জেনে রাখা দরকার যে এমন একদিন আসবে যখন উনারা শুকনা পাতার মত ঝড়ে পড়ে যাবেন। এই বলে মাননীয় সদস্য যে প্রস্তাব এখানে রেখেছেন, তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীঘনশ্যাম দেওয়ান**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীঅঘোর বাবু যে প্রস্তাব এনেছেন, তার আমি বিরোধীতা করছি। বিরোধীতা করছি এই কারণে নয় যে ত্রিপুরার উপজাতির কল্যাণ আমি চাই না, উপজাতিদের কল্যাণ হউক, মংগল হউক, সেটার প্রয়োজন আছে সেটা আমি চাই। তবে আমার বিরোধীতা করার অর্থ হচ্ছে এই যে আমাদের ত্রিপুরা সরকার— কংগ্রেস সরকার সমাজ কল্যাণ সম্পর্কে যে সরকারী প্রচেষ্টা, সরকারী উদ্দেশ্য ত্রিপুরাকে ভারতবর্ষের অন্যান্য রাষ্ট্রের সংগে সমভাবে এগিয়ে নিয়ে যাওয়া এবং ত্রিপুরা রাজ্যের মধ্যে যে সমস্ত অধিবাসী আছে, ট্রাইবেল এবং নন-ট্রাইবেল, তাদেরকে সমান সুযোগ সুবিধা দিয়ে, তাদের মধ্যে একটা ঐক্য আনা এবং একটি ঐক্যবদ্ধ ত্রিপুরা গঠন করা, একটা উন্নততর এবং উন্নততম ত্রিপুরা গঠন করা, সেটা আমাদের সরকারের কাম্য। এই ত্রিপুরা রাজ্যের মধ্যে আমরা যারা ট্রাইবেল আছি, আমরা জানি ট্রাইবেলদের জন্য বিশেষ সুযোগ সুবিধা রয়েছে এবং রক্ষা কবচ রয়েছে। চাকুরীর ক্ষেত্রে আমরা দেখি থারটি পারসেন্ট সীট তাদের জন্য রিজার্ভেশান রয়েছে. শিক্ষার বেলায় আমরা দেখছি তাদের জন্য ফ্রি বুক, এবং গ্র্যান্ট দেওয়ার ব্যবস্থা রাখা হয়েছে, বোর্ডিং-এর জন্য ষ্টাইপেণ্ডের ব্যবস্থা আছে এবং বিভিন্ন জায়গায় এই উপজাতিদের ছেলেমেয়েদের জন্য বোর্ডিং আছে। তারপর আমরা দেখছি যে কমিশনের রিপোর্ট অনুযায়ী ত্রিপুরার উপজাতিদের কল্যাণের জন্য বিশেষ ভাবে টি, ডি, ব্লক খোলা হয়েছে। বর্তমানে ত্রিপুরা রাজ্যে পাঁচটি টি, ডি, ব্লক আছে, হয়তো প্রয়োজন বোধে আরও খোলা হবে। এই টি, ডি, ব্লকের মধ্যে বিশেষ করে এন, ই এস ব্লকগুলির মধ্যে আছে উপ-

জাতিদের বিশেষ সুযোগ সুবিধা দেওয়া, যেমন শিক্ষার সুবিধা, পানীয় জলের সুবিধা, জায়গা জমি উন্নয়নের ব্যবস্থা, এবং তাদের মধ্যে উন্নত ধরণের বীজ, সার ইত্যাদি দেওয়ার জন্য ব্লকের মধ্যে যে পঞ্চায়েত নির্ব্বাচন হয়, সেখানেও ট্রাইবেলদের জন্য সীট রিজার্ভেশান আছে। যেমন বিধানসভায় তাদের জন্য সীট রিজার্ভেশানের ব্যবস্থা আছে। সেইক্ষেত্রে পঞ্চায়েত প্রধানেরা নির্বাচিত হয়ে আসেন এবং তারা বিভিন্ন ব্লকে যেসব ট্রাইবেল আছেন, তাদের উন্নয়নের বিষয়ে চিন্তা করেন, যেমন আমরা এই বিধান সভাতে যারা কংগ্রেস সদস্য আছি এবং বিরোধী দলের সদস্যরা আছেন। এখন কেবল যে বিরোধীদলের সদস্যরা ট্রাইবেল দরদী আর কংগ্রেস সদস্য যারা আছেন, তারা ট্রাইবেল দরদী নয়, এটা আমি বিশ্বাস করতে পারিনা। আমরা যারা কংগ্রেস সদস্য আছি, তারা সবাই মিলে ত্রিপুরা রাজ্যে ট্রাইবেলদের যে সমস্ত সুযোগ সুবিধা পাওয়ার কথা, সেগুলি যাতে যথাযথভাবে তারা পেতে পারে সেজন্য আমরা এই হাউসে সরকারকে বলছি এবং তাদের সুযোগ সুবিধা পাওয়ার ব্যাপারে সরকারের যে সমস্ত স্কীম এ্যাণ্ড প্রগ্রাম আছে, সেগুলিরও যাতে যথাযথ প্রয়োগ হয় সেজন্য আমরা সরকারকে অনুরোধ করছি বা আমরা আমাদের প্রয়োজনীয় সাজেশান রাখছি। এখন মাননীয় সদস্যরাও জানেন যে সেগুলি পুরণ করতে হলে অনেকক্ষেত্রে দেখা যাচ্ছে সেগুলি ঠিকভাবে করা হচ্ছে না বা এমন অনেক কর্মচারী আছেন যারা সেগুলি এক্জিকিউট করতে অবহেলা করেন। কাজেই সেদিকে আমাদের আরও ভালভাবে নজর দেওয়া উচিত যাতে করে ট্রাইবেলদের সুযোগ সুবিধা পাওয়ার ব্যাপারে যে স্কীম এ্যাণ্ড প্রগ্রাম আছে সেগুলি ব্যাপকভাবে কার্য্যকরী করা হয়। আমি গতবারেও এই ব্যাপারে এখানে একটা প্রস্তাব এনেছিলাম, সেটা হল একটা ট্রাইবেল ডাইরেক্টরেট করার জন্য। আমার ঐ প্রস্তাবের আলোচনা করতে গিয়ে মাননীয় মুখ্য মন্ত্রী বলেছেন যে এটা বিচার বিবেচনা করা হবে। তারপরে এবারেও একটা প্রস্তব আমি এনেছি, সেটা হল সরকারের বিভিন্ন দপ্তরে ট্রাইবেলদের জন্য যে রিজার্ভ কোটা আছে, সেগুলি যাতে অনতি বিলম্বে পুরণ করা হয়। কেন না ট্রাইবেলদের জন্য চাকুরীর যে কোটা রিজার্ভ আছে, সেগুলি পুরণ করা হয় নি। কাজেই সেগুলি যাতে পুরণ করা হয় সেজন্য সরকার যাতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন, আমার প্রস্তাবের উদ্দেশ্য ছিল তাই। কিন্তু এই ক্ষেত্রেও মাননীয় মুখ্য মন্ত্রী মহোদয় বলেছেন যে বিভিন্ন দপ্তরে ইতিমধ্যে নির্দেশ গেছে যাতে করে ট্রাইবেলদের যে রিজার্ভ কোটা আছে, সেগুলি পুরণ করে যেন ট্রাইবেলদের সার্থ সংরক্ষিত করা হয়। সুতরাং এই অবস্থায় আমি মনে করি মণিপুরের মত আমাদের ত্রিপুরাতেও একটা ষ্ট্যাণ্ডিং কমিটি করার কোন প্রয়োজন নেই। কারণ মণিপুর এবং ত্রিপুরা ভিন্ন ধরণের দুইটি ইউনিয়ন টেরিটরী, এবং এই দুই রাজ্যে যেসব ট্রাইবেল আছেন, তাদের সমস্যাও এক নয়। সেজন্য মণিপুরের মত ত্রিপুরাতে একটা ষ্ট্যাণ্ডিং কমিটি গঠন করার কোন প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি না। আর এই ষ্ট্যাণ্ডিং কমিটি গঠন করলেই যে ত্রিপুরার ট্রাইবেলরা সুযোগ সুবিধার দিক দিয়ে একেবারে স্বর্গরাজ্যে চলে যাবে বা তাদের একটা বিশেষ উন্নয়ন হবে, এটাও আমি বিশ্বাস করি না। কারণ আমাদের ত্রিপুরাতে ট্রাইবেলদের উন্নয়নের জন্য একটা এ্যাডভাইসরী

কমিটি রয়ে গেছে, সেখানে যেমন আমাদের কংগ্রেস দলের সদস্যরা আছেন, তেমন আবার বিরোধী দলের সদস্যরাও আছেন। এই কমিটিতে আমরা ট্রাইবেলদের সুযোগ সুবিধার জন্য প্রস্তাব আনতে পারি এবং তাদের কোথায় কোথায় অসুবিধা আছে, সেগুলি দূর করার জন্য আলাপ আলোচনা করতে পারি। কাজেই এ্যাডভাইসরী কমিটির মাধ্যমে আমরা তাদের সুযোগ সুবিধাগুলি নিয়ে আলাপ আলোচনা করে, সেগুলি যাতে দূর হতে পারে, সেই সব ব্যবস্থা গ্রহণ করতে পারি। কাজেই উনি যে ষ্টেনডিং কমিটি করার কথা বলেছেন, সেটা না করেও আমরা এ্যাডভাইজরী কমিটির মাধ্যমে সেগুলি করতে পারে। তাতে কোন অসুবিধা আছে বলে আমরা মনে করি না। তারপরে ট্রাইবেলদের ভাষা সম্পর্কেও তিনি বলেছেন। আমরা এই ত্রিপুরা রাজ্যে যাতে বাংলা ভাষা সরকারী ভাষা হিসেবে চলতে পারে, সেজন্য একটা প্রস্তাবও গ্রহণ করেছি, এটা উনারাও জানেন। এবং সেই সংগে ত্রিপুরাতে ট্রাইবেলদের যে সব ভাষা আছে- সেগুলির উন্নতির কথাও আমরা বলেছি। এই সেখানে মাননীয় সদস্য রাজকুমার কমলজিত সিং মহাশয় একটা প্রস্তবা এনেছেন, সেটা হল মণিপুরী এবং উপজাতীয় ছেলেমেয়েদের, তাদের মাতৃ ভাষাতে শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা যায় কিনা। এবং এই হাউসে এই ব্যাপারে আলোচনা করতে গিয়ে আমাদের মাননীয় শিক্ষা মন্ত্রী মহোদয় বলেছেন যে ত্রিপুরী ভাষাতে যাতে প্রাইমারী ষ্টেজে উপজাতি ছেলেমেয়েদের শিক্ষা দেওয়া যায়, সেজন্য ত্রিপুরা সরকার চিন্তা করছেন। কাজেই দেখা যাচ্ছে যে আমাদের এই সরকার ট্রাইবেলদের যে ভাষা, সেটাকে উন্নত করবার জন্য সর্বদাই সজাগ দৃষ্টি রাখছেন। আমরা আরও জানি যে ত্রিপুরা ভাষাতে আমাদের এডুকেশান ডিপার্টমেন্ট থেকে অনেকগুলি বই পত্র বাহির করা হচ্ছে এবং এই ভাষাকে কি ভাবে উন্নত করা যায় সেদিকেও সরকার চিন্তা করছেন। আজকে আমাদের এই ত্রিপুরা সরকার ত্রিপুরার উপজাতিদের কল্যানের জন্য অনেক কিছু করতে চাইছেন, তারা যে উপজাতিদের কল্যান চান না, যে কথা মাননীয় সদস্য বলেছেন, এটা আদৌ ঠিক নয়। এবং উপজাতিদের প্রতি যে এই সরকার বিমাতৃসুলভ ব্যবহার করছেন, সেটাও আমরা মনে করি না। কারণ আজকে আমাদের ত্রিপুরার স্বার্থে ত্রিপুরাকে সামগ্রিক ভাবে উন্নত করতে হলে ট্রাইবেলদের উন্নতি করতে হবে, তেমনি যারা নন-ট্রাইবেল তাদেরও উন্নতি করতে হবে। সেটা কি চাকুরীর বেলায়, কি শিক্ষার বেলায়, কি স্বার্থের বেলায়, সব দিক দিয়ে সরকারকে দেখতে হবে। তাছাড়া ত্রিপুরাতে ট্রাইবেলদের জন্য ট্রাইবেল রিজার্ভ সরকার থেকে নির্দেশিত হয়েছে। ত্রিপুরা সরকার যে এখানে জমি বিলি বন্টন করছেন, তার জন্য বেশ একটা কঠোর নিয়ম বা পদ্ধতি রয়েছে সেটা হল, সিডিউল ট্রাইবেল উইল বি গিভেন ফাষ্ট প্রেফারেন্স, বিশেষ করে যারা জুমিয়া তাদেরকে ফাষ্ট প্রেফারেন্স দেওয়া হবে। তারপরে আছে সিডিউল কাষ্ট এণ্ড ল্যাণ্ডলেস এবং সেজন্য ত্রিপুরা সরকার প্রত্যেকটি সাব-ডিভিশানে রেভিনিউ ভিলেজ করেছেন। আজকে ত্রিপুরাতে জুমিয়াদের যে পুনর্বাসন দেওয়া হয়েছে, সেটা ফ্রী দেওয়া হয়েছে এবং সেই সংগে তাদেরকে তাদের জমিগুলি চাষাবাদ করবার জন্য, বীজ ধান, হালের বলদ এবং তাদের প্রাথমিক অন্যান্য যেসব কিছুর প্রয়োজন, সেগুলির জন্য গ্রেন্ট দেওয়া হয়েছে। এরপরে

জুমিয়াদের প্রথম তিন বছরের জন্য কোন খাজনা দিতে হবে না। এখানে নানা রকমের সুবিধা আমাদের ট্রাইবেল ভাইরা সরকার থেকে পাচ্ছে। তবে হয়তো সেগুলি ইম্প্লিমেন্ট করার ব্যাপারে কিছু ত্রুটি থাকতে পারে। আর সেজন্য আমি বলেছিলাম যে যদি একটা ট্রাইবেল ডাইরেক্টরেট করা হয় তাহলে পরে ঐ দোষ ত্রুটিগুলিও অনেকাংশে বন্ধ হয়ে যেত এবং ডাইরেক্টরেটের মাধ্যমে তাদের জন্য যেসব কাজকর্ম হচ্ছে, সেগুলি ঠিকমত হচ্ছে কিনা, সেটা দেখার পক্ষে অনেকটা সুবিধা হত। কাজেই মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের যে আশ্বাস দিয়েছেন এই ট্রাইবেল ডাইরেক্টরেট খোলার জন্য এর পরিপ্রেক্ষিতে ত্রিপুরাতেও মণিপুরের মত একটা ষ্ট্যাণ্ডিং কমিটি গঠন করার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করিনা। তার কারণ হল যেহেতু মণিপুরী ট্রাইবেল আর ত্রিপুরা ট্রাইবেলদের সমস্যা এক নয়, তাদের সমস্যা হল পৃথক সমস্যা। সেজন্য উনি যে প্রস্তাব এখানে এনেছেন, সেটাকে আমি যুক্তি যুক্ত মনে করতে পারছি না এবং সেজন্য আমি উনার ঐ প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীঅভিরাম দেববর্মা**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে প্রস্তাবটা হাউসে এনেছেন, আমি সেটা সমর্থন করছি এবং এই প্রস্তাবকে বিরোধীতা করতে গিয়ে মাননীয় সদস্য ঘনশ্যামবাবু যেসমস্ত যুক্তিগুলি আমাকে দেখিয়েছেন বিরোধীতার পক্ষে, এই সমস্ত যুক্তি হিসাবে থাকতে পারে, কিন্তু মূলতঃ এই সমস্ত যুক্তিগুলি বাস্তব ক্ষেত্রে প্রয়োগ হয় না। যেমন চাকুরীর ক্ষেত্রে শতকরা ৩০ ভাগ উপজাতিদের জন্য রিজার্ভ সীট আছে যে কথা আজকে বলা হচ্ছে, সেটা সত্যিকারে পূরণ করা হয় না এবং টি, ডি, ব্লক-এর কথা যে উল্লেখ করেছেন, আজকে টি, ডি, ব্লকের যে অবস্থা কি সেটা প্রথমে দেখতে হবে। টি, ডি, ব্লক কেন করা হয়েছে, কি তার উদ্দেশ্য ? টি, ডি, ব্লক করা হয়েছে উপজাতিদের উন্নয়নের জন্য। এই টি, ডি, ব্লকের মাধ্যমে তাদের লেখাপড়ার সুযোগ সুবিধা করে দিতে হবে, তাদের রাস্তাঘাটের ব্যবস্থা করতে হবে, তাদের পানীয় জলের ব্যবস্থা, স্বাস্থ্যের ব্যবস্থা, এবং অন্যান্য যে সুযোগ সুবিধা, তাদের জমি রক্ষা করার ব্যবস্থা ইত্যাদি দেওয়ার জন্য এবং তাদের চিন্তা চেতনার মান যাতে উন্নয়ন করা যায়, সেজন্য এই টি, ডি, ব্লক করা হয়েছে একথা আমরা রুলিং পার্টি থেকে শুনতে পাই। কিন্তু আজকে ঐ টি, ডি, ব্লকগুলির কি অবস্থা ? ছামনুতে একটা টি, ডি ব্লক আছে। কিন্তু উপজাতি-দের এলাকায়, রাস্তাঘাট জঙ্গল হয়ে আছে। তার কি উন্নয়ন হল, তথায় স্কুল ঘরের অবস্থা কি, তাদের ছেলেমেয়েরা স্কুলে আসতে পারে কিনা, তাদের জমি রক্ষা হচ্ছে কিনা, এবং তাদের চেতনার মান উন্নয়ন হয়েছে কিনা এই সমস্ত বাস্তব অবস্থার দিকে কেন তিনি যেতে চান না ? উনি বলেছেন আজকে তার সরকার বিবেচনা করছে যাতে ত্রিপুরার উপজাতি-দের স্বার্থ রক্ষা করা যায়, তার চেষ্টা করছেন। আমি একথা উনাকে জিজ্ঞাসা করতে চাই উপজাতি হলেই তিনি উপজাতির স্বার্থরক্ষায় এগিয়ে আসবেন, বাংগালী হলেই বাংগালীর স্বার্থ দেখবে, এমন কোন কথা নেই। উপজাতিদের মধ্যে এক শ্রেণীর লোক আছে, উপজাতিদের স্বার্থে আঘাত করে নিজেরা উপজাতিদের স্বার্থকে ভোগ করছে। আজকে বাংগালীর ক্ষেত্রেও তাই। তাদের এক শ্রেণীর লোক আছে যারা রুলিং পার্টির সাথে মিলে মিশে গরীব জনসাধারণকে

শোষন করে নিজে ভোগ বিলাসের মধ্য দিয়ে জীবনটাকে কি করে কাটিয়ে দেওয়া যায়, তারই চেষ্টা চালিয়ে যাচ্ছেন। বাংগালী হয়ে বাংগালী স্বার্থ যদি দেখতেন তাহলে আজকে বাংগালীর মধ্যে বেকার থাকতনা, আজকে বাংগালীর মধ্যে ভূমিহীন থাকতনা, বাংগালীর মধ্যে কোন অভাব অভিযোগ থাকতনা। তাদের স্বর্গ রাজ্যের দিকে ঠেলে দেওয়া হত। উপজাতিদের মধ্যেও তাই। উপজাতি দরদী সেজে, তাদের যে ধ্বংসের দিকে ঠেলে দেওয়া হচ্ছে, তার থেকে তাদের রক্ষা করার জন্য যে অগ্রসর হয়ে আসবে, এমন কথা নেই। তিনি উপজাতির কথা বলে নাম কিনতে চেষ্টা করছেন। তাই উনাকে জিজ্ঞাসা করতে চাই উপজাতিদের এই স্বার্থ রক্ষা করার ক্ষেত্রে, তাদের সুযোগ সুবিধা ক্ষেত্রে সরকার কি কি তিনি করেছেন? আমরা দেখেছি উপজাতিদের মধ্যে কংগ্রেসের যারা নেতা তারা জুমিয়া পুনর্বাসনের টাকা থেকে ভাগ নিয়েছেন, এমন প্রমাণ আমি দিতে পারি। এই যে মরা ছড়াতে জুমিয়া পুনর্বাসনের জন্য তিনশত টাকা গ্রেণ্ট পেয়েছে, তার থেকে একশত টাকা ভাগ নেন। এই যে অবস্থাগুলি, সেগুলিকে চাপা দেওয়ার জন্য এই সমস্ত কথাগুলি বলেছেন। এই সমস্ত কথা বাস্তব অবস্থার সংগে মিল নেই এবং তারা বাস্তব অবস্থাকে দেখতে চান না। বাস্তব অবস্থাকে উপলব্ধি করলে উনাদের স্বার্থ নষ্ট হয়ে যায়, তাই সেটাকে উড়িয়ে দিতে চেষ্টা করছেন এই কথা বলে যে সরকার সবকিছু করে দিতে চেষ্টা করছেন। করছেন করবে এই বলে দায়িত্ব শেষ করতে চাচ্ছেন। একজন দায়িত্বশীল সদস্যের পক্ষে এইভাবে কথা বলা কোন দৃষ্টিভঙ্গী থেকে বলেছেন তিনিই জানেন। আজকে ছামনু টি, ডি ব্লক-এ যান, সেটাতো উনার বাড়ীর কাছে, সেখানকার কলোনীর অবস্থা কি আজকে সেখানে মগ, চাকমা, রিয়াং কিভাবে জমি থেকে উচ্ছেদ হচ্ছে, কিভাবে মহাজনের কাছে তাহা কেন্দ্রীভূত হচ্ছে সেগুলি কেন বলেন নি? আজকে সাব্রুমে সাতচাঁদ টি,ডি, ব্লক, তেলিয়ামুড়া ব্লক বলুন, কাঞ্চনপুর ব্লক বলুন, সবগুলির একই অবস্থা। আজকে উপজাতি জনসাধারণকে এই যে ব্লক দিয়ে ফাঁকি দেওয়ার চেষ্টা এবং কৌশল চলছে সেটা বেশীদিন চলতে পারেনা। এই সমস্ত অবস্থা দূর করতে হবে এবং এটাকে দূর করতে না পারলে উপজাতি জনসাধারণ অর্থনৈতিকগতভাবে বা অন্যান্য বিষয়ে যে ধ্বংসের দিকে এগিয়ে যাচ্ছে, সেটা রক্ষা করা যাবেনা। আজকে শুধু ত্রিপুরা নয়, সমগ্র ভারতবর্ষের যে সমস্ত উপজাতি আছে, তাদের বিশেষ সুযোগ সুবিধা দেওয়ার কথা সংবিধানে উল্লেখ করা আছে, কিন্তু সেগুলি দেওয়া হচ্ছে কি? আমরা ট্রাইবেলদের সুযোগ সুবিধা দেওয়ার জন্য ট্রাইবেল ওয়েলফেয়ার মারফত যে সমস্ত রাস্তাঘাট ইত্যাদি তৈরী করার কথা বলছি, সেগুলি করতে পেরেছেন কি না? এদিক থেকে লজ্জা হওয়া উচিত। কিন্তু লজ্জা হবে কি, লজ্জার মাথাতো উনারা আগেই খেয়ে ফেলেছেন। তাই তারা লজ্জার ধার ধারেনা, তাই এখানে বলছেন যে আমরা তাদের উন্নয়ন করে চলেছি। এই অবস্থাগুলি আজকে দেখা দরকার। ভারতবর্ষে চার কোটির মত উপজাতি আছে। তাদের অন্যান্য প্রদেশে যে অবস্থা, ত্রিপুরা রাজ্যের অবস্থাও তাই। তারা আজকে শোষিত হচ্ছে। কংগ্রেস শাসনের ভিতর দিয়ে তারা আজকে নিঃশেষ হয়ে চলেছে। শাসক গোষ্ঠির নীতিই হচ্ছে যারা দূর্বল অংশের মানুষ, তাদের

বিশেষ সুযোগ সুবিধার কথা বলে নিজেরা সমস্ত কিছু ভোগ করে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, উনি চেচামেচি করছেন, উনার লজ্জা হওয়া উচিত এবং চুপ করে থাকা উচিত। আজকে এই যে অবস্থা তার পরিপ্রেক্ষিতে ধেবর কমিশন—এই ধেবর কমিশনতো কমিউনিষ্টের সৃষ্টি নহে, এটাতো কংগ্রেসেরই সৃষ্টি, এটা সুপারিশ করেছেন ত্রিপুরাতে ফিফথ সিড্যুল কার্যকরী করা দরকার। তারপর হনুমন্থিয়া কমিশনের যে রিপোর্ট, সেগুলি কার্যকরী করতে এই উপজাতি দরদী সরকার কেন এগিয়ে আসছেন না? তাদের জমি থেকে উচ্ছেদ বন্ধ করা, তাদের অর্থনৈতিক পুনর্বাসন, এইগুলি করার জন্য কেন এগিয়ে এলেন না? কাজেই এদিক থেকে যদি চিন্তা করা যায়, তাহলে আমি বলব যে যত কিছু পরিকল্পনায় কথাই বলুন না, কেন যত উন্নয়নের কথা বলুন না কেন, এটা বাস্তবের সংগে কোন মিল নেই। আমি চ্যালেঞ্জ করতে পারি, ত্রিপুরা রাজ্যে এমন কোন জায়গা দেখাতে পারবেন না যেখানে উপজাতিদের অর্থনীতি-গতভাবে জমিতে পুনর্বাসন দিতে পেরেছেন এই সরকার বাইশ বৎসর কংগ্রেস রাজত্বের মধ্যে বা তারা জমিতে বসতে পেরেছে। এমন কোন নজির ত্রিপুরা রাজ্যের মধ্যে দেখাতে পারবেন না। কেবল কতকগুলি কথা বলে যে, আমি উপজাতিদের ভালবাসি। এভাবে তাদের উন্নয়নের কথা বলে দায়িত্ব থেকে এড়িয়ে যেতে চান। তাদের লজ্জা হওয়া উচিত। কাজেই এই প্রস্তাবটা খুবই ভাল প্রস্তাব, উপজাতিদের অবস্থার সংগে সম্পূর্ণ মিল রেখেই এই প্রস্তাব আনা হয়েছে, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব, এটাকে আমি সমর্থন করি।

**শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ বিপক্ষ পার্টি থেকে এই হাউসে যে প্রস্তাবটা এসেছে তা আমি সমর্থন করতে পারছি না। কেননা তারা যদি আমাদের ট্রাইবেলের জন্য দরদী হত তাহলে ট্রাইবেলরা আরও অনেক অগ্রসর হত। কেন না সরকার তাদের সুযোগ সুবিধা করে দিয়েছে, এমন কি জেনারেল ইলেক্শান বা গাঁও সভার ইলেক্-শনে পর্যন্ত ট্রাইবেলদের জন্য সীট রিজার্ভ রেখে দেওয়া হয়েছে এবং ইন্‌কাম টেক্স ফ্রি, স্কুলে পড়তে গেলেও বেতন ফ্রি, ষ্টাইপেণ্ড দেয়। তবে তারা যদি দরদী হত তাহলে বাস্তবিকই উন্নতি হত। আমাদের ট্রাইবেলদের মধ্যে বাস্তবিক উন্নতি হয়েছে। তারা টি, ডি, ব্লক সম্বন্ধে যা বলেছেন তা আমি সমর্থন করতে পারি না। টি, ডি, ব্লক থাকাতেই তারা সুযোগ সুবিধা পেয়েছে। চীনা কমিউনিষ্ট নীতি না নিয়ে নিজের দেশের নীতি তারা যদি গ্রহণ করত তাহলে ত্রিপুরাবাসীদের মংগল কামনায় তারা বাস্তবিকই অগ্রসর হতে পারত। তাদের কথা হল ধর আন, খাও। মানে ধরে এনে না বানিয়ে, মশলা না দিয়ে, পুড়ে খাও। এক দিনের মধ্যে সব কিছুই চাই। তবে আমরা যেমন চেষ্টা করছি তারা যদি সেই রকম চেষ্টা করতেন তাহলে ভাল হত। তবে মাননীয় বিদ্যা দেববর্মা মহাশয় যা বলেছেন সেটা শুধু হিংসা থেকে। তারা যা বলেছেন তা শোনা খবর। গণ্ডাছড়ায় দুই জায়গায় কৃষি প্রদর্শনী হয়েছিল। এই কৃষিকাজ যাতে উৎসাহের সংগে এবং মনোযোগ দিয়ে করতে পারে সেজন্য প্রথম ও দ্বিতীয় পুরস্কার দেওয়া হয়েছে টি, ডি, ব্লক থেকে। আমি স্থানীয় এম. এল, এ. হিসাবে প্রাইজ দিয়ে থাকি। বালতি, পিত্তলের কলসী, ডেগ, নারিকেল এমন কি কাপড় পর্যন্ত উৎসাহের জন্য বহু দেওয়া হয়েছে। তবে আমার মনে হয় মাননীয় স্পীকার স্যার, তারা ঐ সমস্ত জায়গায় না গিয়ে এই

সমস্ত বলেছেন। তারা এইরকম অসত্য প্রচার করছেন। তারা যদি মাঝে মাঝে এই সমস্ত জায়গায় যেতেন তাহলে সত্যি জিনিষটা উপলব্ধি করতে পারতেন এবং জনসাধারণেরও তাদের উপর একটা ভাব ভক্তি আসত। সুতরাং এই প্রস্তাবটা আমি সমর্থন করতে পারছি না।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য অঘোরবাবু একটা প্রস্তাব এনেছেন। প্রস্তাবের যে ভাষা, তার যে ভাব ভঙ্গী তাতে বাস্তবিকই ট্রাইবেলদের দরদ যেন ফুটে উঠেছে। কিন্তু অত্যন্ত আশ্চর্যের বিষয় মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনি প্রস্তাবের মূল কথাগুলি এড়িয়ে গিয়ে কতগুলি কথা বলেছেন যেগুলি সত্যের অপলাপ বলতে হবে। সেখানে নাকি সমস্ত কংগ্রেসের এম, এল, এ, উপজাতিদের নিয়ে কংগ্রেসের তরফ থেকে কংগ্রেসের উপজাতি সম্মেলন হয়েছে। কিন্তু আসল কথা হল ত্রিপুরার প্রদেশ কংগ্রেস থেকে একটা শাখা হয়েছে। সেই শাখার তরফ থেকে ট্রাইবেলদের উন্নয়নের জন্য, বিশেষ বিশেষ পরিকল্পনা নিয়ে সাজেশান দেওয়া হয়েছে। এটা অন্যায় কোন কথা নয়।

আর একটা কথা বলা হয়েছে, সমাজবাদ ইত্যাদি আমরা মুখেই বলি কিন্তু কাজে কিছুই করছি না। কিন্তু উনারাই জানেন যে এই হাউসে প্রস্তাব এসেছে যে সিডিউল ট্রাইব এবং সিডিউল কাষ্টের ব্যাপারে ঋণ এবং আর্থিক সাহায্য করার জন্য। কাজেই সমাজবাদ শুধু মুখেই বলছি না সেটা যে কাজেও করা হচ্ছে এটা দেখে আশা করি তারা সচ্চা বক্তব্য রাখবেন। আমাদের রুলিং পার্টির যে এম, এল, এ-রা, আছে তারা তাদের একদম আমল দিতে চান না। তার অর্থ হল আমাদের কংগ্রেস এম, এল, এ-রা যারা আছি তারা শুধু অ-উপজাতি লোকের ভোটে এসেছেন। কিন্তু বাস্তবে তো তা নয়। তাদেরকে উপজাতি এবং অ-উপজাতি সকলেই ভোট দিয়ে পাঠিয়েছন। সুতরাং তারা উপজাতি এবং অ-উপজাতি সকলের সমস্যা সম্বন্ধেই অবগত আছেন এবং এই হাউসের মধ্যে সেই সমস্যাগুলি আলোচনা করেন। তারা বিভিন্ন জায়গায়, বিভিন্ন কলোনীতে যান এবং উপজাতি অঞ্চলেও যান, গিয়ে তাদের অভাব অভিযোগ-গুলি বিভিন্ন পত্রিকায় দেয়, এই হাউসেও তারা সেগুলি বলেন, মন্ত্রীদের কাছেও বলেন এবং বিভিন্ন সাজেশান রাখেন। এই সাজেশান বলে ট্রাইবেলরা রেপিডলী গণতন্ত্রে বিশ্বাসী হয়ে পড়ছেন বলে তারা আতঙ্কগ্রস্থ হয়ে পড়ছেন যে সমস্ত উপজাতিরা গণতন্ত্রে বিশ্বাসী হয়ে গেল। সেজন্য তারা যাতে নির্ব্বাচনে অংশ গ্রহন না করে, তারা যাতে গণতন্ত্রে বিশ্বাস না করে সেটা তাদের বোঝাতে চেষ্টা করছেন। কিন্তু তারা নিজেরাও যে মানুষের চাপে গণতন্ত্রে বিশ্বাসী হয়ে পড়েছেন তা তারা বুঝতে পারছেন না। তারা গণতান্ত্রিক নিয়মেই এই হাউসে এসে বসেছেন। কাজেই এই প্রস্তাবের মধ্যে কোন সারবত্তা নাই। তারা উপজাতিদের কল্যাণ সম্পর্কে কার্যতঃ কোন চিন্তাই করছেন না। এখানে যারা উপজাতিদের দরদে ভাসছেন তারাই গরীব উপজাতিদের কাছ থেকে জোর করে হাজার হাজার টাকা চাঁদা আদায় করে যাচ্ছেন এবং সরকারী খরচে টি, এ, ডি, এ, ইত্যাদিও নেন। কিন্তু কংগ্রেসী এম, এল, এ যারা আছেন তারা উপজাতিদের কাছ থেকে এই রকম জোর করে চাঁদা আদায় করেন না। তারা উপজাতিদের এই রকমভাবে যন্ত্রণা দেন না, এই সমস্ত ভণিতা পলিসি তারা করেন না। সেজন্য আমি বলছি এই প্রস্তাবটা শুধু প্রস্তাবের জন্যই রেখেছেন। বাস্তবিক পক্ষে এর কোন

সার্থকতা আছে বলে আমি মনে করি না। সুতরাং এই প্রস্তাবের আমি বিরোধীতা করছি। বরং আরও কয়েকটা টি, ডি, ব্লক বাড়ানো দরকার। গণতান্ত্রিক সরকারের যে কর্ত্তব্য সেটা আমরা সব সময় সাধন করতে প্রয়াসী। আর একটা কথা হচ্ছে আমাদের উপজাতি সদস্য মাননীয় ঘনশ্যাম দেওয়ান উপজাতিদের জন্য একটা ট্রাইবেল ডাইরেক্টরেট আলাদা ভাবে করার জন্য প্রস্তাব করেছেন। তাতে তারা আতংকগ্রস্থ হয়েছেন, কারণ তাতে তারা বিরোধী দলের তরফ থেকে কোন বাহবা নিতে পারবেন না। কাজেই কংগ্রেসী সদস্যদের আজকে হেয় প্রতিপন্ন করার জন্য সস্তা নাম কেনার জন্য এই প্রস্তাব তারা এনেছেন। তাই আমি এর বিরোধীতা করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিশিকান্ত সরকার**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, হাউসের সামনে বিরোধী দলের মাননীয় সদস্য অঘোর বাবু যে প্রস্তাবটা এনেছেন, সেই সম্বন্ধে আমার কিছু বলার আছে। বিভিন্ন সদস্য বিভিন্ন যুক্তি দিয়ে এই হাউসে তাদের বক্তব্য রেখেছেন যে তারা এটা উদ্দেশ্যমূলকভাবে এখানে এনেছেন। তবে আমিও এই প্রসঙ্গে ২/১টি কথা বলতে চাই। আজকে আমাদের ত্রিপুরা সরকার তথা ত্রিপুরার ট্রাইবেল এ্যাডভাইসরী কমিটি, ত্রিপুরার আদিবাসী তথা ত্রিপুরার ট্রাইবেলদের উন্নতিকল্পে কিছুই করেন নাই, এই যে বক্তব্য তারা এখানে রেখেছেন, তার মধ্যে তাদের একটা উদ্দেশ্য আছে। আজকে যেখানে গত ২২ বছর এর মধ্যে ত্রিপুরার ৩০টি আসনের মধ্যে ২৬/২৭টি আসনই তারা আদিবাসীদের নামে গ্রহণ করেছে, তারপরে পেয়েছে ১৫টি আসন, আর কংগ্রেসী শাসনে সেই আদিবাসীদের কল্যাণে তারা আজকে সংখ্যালঘু হয়ে গেছেন, সেও আবার খুব কম ভোট পেয়ে। তাই তারা এখন বলেছেন যে ত্রিপুরাতে কংগ্রেসী শাসনকালে আদিবাসীদের কোন কিছু হয়নি। কিন্তু আমি বলব ত্রিপুরা সরকার ত্রিপুরায় আদিবাসীদের জন্য কি করেছে না করেছে সেটা তাদের এখানে বর্তমান অবস্থা দেখলে বুঝা যাবে এবং এটাই একমাত্র প্রমাণ। আর আজকে এখনও যে তাদের ৩টি আসন রয়েছে, সেগুলি আজকে টলমল করছে। তাই এই টি, ডি, ব্লকে, অমুক ব্লকে কিছুই করা হয়নি, অপদার্থ কংগ্রেস সরকার, এসব কথা তারা উদ্দেশ্যমূলকভাবে এখানে বলছেন। এর সত্যের সঙ্গে কোন যোগাযোগ নেই। এখন কথা হচ্ছে, এই ত্রিপুরা সরকার যদি কিছু না করবে, আমি বলব কেন না তাদের মধ্যে একজন সদস্য বলেছেন ভাষা সম্পর্কে। কিন্তু ত্রিপুরাতে মহারাজার আমল থেকে দেখা যাচ্ছে যে বাংলা ভাষা চালু করা হয়েছিল এবং এই বাংলা ভাষা ত্রিপুরার আদিবাসীদের মধ্যেও প্রচলন ছিল। আজকে আমাদের ত্রিপুরা সরকার অনেক চিন্তা করে রাষ্ট্র ভাষার পরিবর্ত্তন করেছেন। তাছাড়া চাকুরীর সমস্যা এবং লেখাপড়া শিক্ষা সম্বন্ধে তারা অনেক কিছু বলেছেন। আমি তার উত্তরে বলব যে এই হাউসে বিভিন্ন দিক দিয়ে এই ব্যাপারে আলাপ আলোচনা করা হয়েছে এবং তারা তুলনামূলকভাবে এখন চাকুরী পাচ্ছেন। ১৫ বছর আগে যেখানে আদিবাসীদের মধ্যে প্রাইমারী টিচার পাওয়া যেত না আজকে সেখানে প্রত্যেক বছর তাদের সংখ্যা বেড়ে চলছে এবং আদিবাসী এলাকাতে ট্রাইবেল শিক্ষক দিয়ে লেখা পড়া করানোর কাজ চালানো হচ্ছে। আজকে আদিবাসীদের যে সব মেয়েরা ক্লাশ সিক্স পর্য্যন্ত পড়াশুনা করেছে, তাদেরকে

বারোয়ারী স্কুলে দেওয়ার চেষ্টা করা হচ্ছে এখন তারা কি করছে? আমরা দেখছি যে তারা আদিবাসীদের মধ্যে এমন একটা অবস্থার সৃষ্টি করতে চাইছে, যাতে করে তাদের সর্বনাশ হয়। সেজন্য আমি মাননীয় সদস্যগণকে উপদেশ দেব যে তারা যেন আদিবাসীদের আর সর্বনাশ না করেন। আমি কেন এই কথাটা বলছি? বলছি এই কারণে যে আদিবাসীদের ছেলেমেয়েরা যখন ক্লাশ এইট পর্য্যন্ত পড়াশুনা করে, তারা যখন বন্ধের ছুটিতে বাড়ীঘরে যায় তখন তারা তাদের বাড়ীঘরে গিয়ে, তাদের গার্ডিয়ানকে বলে যে বি, এ, এম, এ, পাশ করিয়ে কি হবে? গরু মহিষ চড়াবে কে? আর ছেলেমেয়েরা বলে আর পড়াশুনা করে লাভ কি? অনেক হয়েছে, এখন দল কর, আমাদের দলে আস। স্যার, এই হ'ল তাদের ধর্ম আর কর্ম। কিন্তু এক জায়গাতে বক্তৃতা করতে গিয়ে অঘোরবাবু বলেছেন যে ত্রিপুরা সরকার ট্রাইবেলদের জন্য রিজার্ভ করেছে, এটা তিনি নিজেই স্বীকার করেছেন। স্যার তারা এখানে আর একটা কাজ করছে, সেটা হল এই ট্রাইবেলদের মধ্যে তারা একটা বৈষম্যেরভাব সৃষ্টি করছেন। তারা বলছেন যে মগ, চাকমা, মগুম, কাইপাং কৈলই প্রভৃতির মধ্যেও বেশ কম আছে। কিন্তু আমি বলব যে মহারাজার আমল থেকে এই ৫টা সম্প্রদায়কে ট্রাইবেল বলে স্বীকার করে নেওয়া হয়েছে এবং ত্রিপুরা সরকারও পরে সেটাকে স্বীকার করে নিয়েছেন এবং ত্রিপুরা সরকার থেকে সেই সব ট্রাইবেল ও জুমিয়াদের গ্রেন্ট দেওয়া হচ্ছে, তারা লোন পাচ্ছেন, তারা পানীয় জলের ব্যবস্থা পাচ্ছেন, তাদের ছেলেমেয়েদের লেখাপড়া করাবার জন্য ষ্টাইপেণ্ড পাচ্ছেন, মোট কথায় তারা সবই পাচ্ছেন। কিন্তু তারা বলেছেন যে সেখানেও বৈষম্য আছে এবং সেটা থাকছে কেন? কিন্তু বিগত ১৫ বছর যাবত তো তারা এই সম্বন্ধে কিছুই বলেন নি। কাজেই আমরা যখন যা করছি, সেটা যখন ঠিক ঠিক হয়ে আসবে তখন তারা এই হাউসে একটা রিজলিউশান নিয়ে আসবেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা যে এটা এখানে রেখেছেন এবং তার পক্ষে যদি যুক্তি দিয়ে আমাকে বুঝাতে পারতেন তাহলে হয়তো আমি তাদেরকে সমর্থন করতে পারতাম। কিন্তু তারা তো সেই যুক্তি দিতে পারেন নি। বরং আমরা তাদের উন্নতির জন্য যা করছি এবং করতে যাচ্ছি সেগুলিকে নষ্ট করে দেওয়ার জন্য তারা কাজ কর্ম চালিয়ে যাচ্ছেন। আজকে আমরা জুমিয়াদের গ্র্যান্ট দিচ্ছি, কিন্তু তাতে করে তো আর তাদের জমিগুলি একদিনে রিক্লেমেশান হয়ে যাবে না এবং একদিনেও তারা টাকা পেতে পারেন না। একটা কথা আমি এখানে বলব, সেটা হল আমরা দেখছি তারা যেখানে জুমিয়ারা পুনর্বাসন পেল সেখানে গিয়ে তাদেরকে বলছেন যে তোমরা তো একবার এখানে পেলে, এখন অন্য জায়গাতে যাও, ঐ অমরপুরে যাও, গণ্ডাছড়াতে যাও, বিলোনিয়াতে যাও সেখানে গেলে আবার পাবে এবং তার সাথে আরও অনেক টাকা পাবে। তারা কেন এটা করছে? করছে এই কারণে যে তারা এসব করে তাদের দল বাড়াতে চাইছে। আজকে এই যে প্রস্তাবটা হাউসে এনেছেন, সেটা কি রকম? না হাউসে আমরা যারা আছি তাদেরকে নিয়ে একটা ষ্ট্যাণ্ডিং কমিটি করা হউক। আমি মনে করি এসব করে তারা এখানে একটা সাম্প্রদায়িকভাব সৃষ্টি করতে চাইছে। কিন্তু আজকে সমাজবাদ কি করতে চায়? সমাজবাদ এই করতে চায় যে সমাজের মধ্যে কোন বৈষম্য থাকবে না আর এটাই হল আমাদের সমাজ-

বাদের কথা। সেখানে যে সব সম্প্রদায় অনুন্নত আছেন, তাদেরকে আরও উন্নত করতে হবে। আর তারা কি করছে, তারা পাড়ায় পাড়ায় গিয়ে বাঙালীদের সংগে অবাঙালীর, ট্রাইবেলদের সংগে নন-ট্রাইবেলদের, অর্থাৎ তারা এক সম্প্রদায়ের সংগে আর এক সম্প্রদায়ের রেসারেসি লাগিয়ে দিতে চাইছে। কিন্তু তারা এখানে এসে সুন্দর সুন্দর কথা বলবে। সিডিউলড কাষ্ট, সিডিউলড ট্রাইবস্, এছাড়া আর কারো কথা বলবে না। যেন তারা ছাড়া আর কেউ অনুন্নত বা পিছিয়ে পড়া লোক নেই, গরীব লোকও নেই। একজন সদস্য বলেছেন যে সরকার গত ২০/২২ বছর এদের জন্য কোন কিছু করেন নি, বা এদের সমস্যার কোন সমাধানই হয়নি। তারা এমন একটা ভাব দেখাচ্ছেন যে সরকার এখানে বেকার সমস্যা, ভূমির সমস্যা তৈরী করে তাদের এখান থেকে তাড়িয়ে দিতে চাইছেন। কাজেই তারা এই যে যুক্তি দেখালেন, সেটা কি করে সমর্থন করব, মাননীয় অধ্যক্ষ মহোদয়, যুক্তি থাকলে তো সেটাকে সমর্থন করা যায়। আসল কথা কি স্যার, তারা তাদের দল বাড়াবার জন্যই এখানে এসব কথা বলছেন, এর যুক্তির কোন দরকার হয় না। এখানে মাননীয় সদস্য ঘনশ্যাম দেওয়ান যে যুক্তি দিয়ে বক্তৃতা করেছেন, সেটা তাদের কাছে বোধগম্য হয়নি। কেন না তারা যুক্তির ধার ধারেন না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা যে প্রস্তাবটা এখানে এনেছেন, তার মধ্যে একটা উদ্দেশ্য আছে, সেটা হল তারা এখানে ৩ জন আছেন আর ৩ জনকে নিয়ে যদি ৬ জনের একটা কমিটি করা যায়, তাহলে তারা যে সুপারিশ করবেন, সেটা আর কেউ ভাঙ্গতে পারবে না। এই হল তাদের আসল উদ্দেশ্য আজকে তারা যদি এমন একটা যুক্তি দিতেন যে আদিবাসী অঞ্চলে যে টিলা টংকর আছে, সেগুলি যদি তাদেরকে দিয়ে রিক্লেমেশান করানো যায়, আমরা এখন যেভাবে তাদেরকে দিচ্ছি। আজকে ট্রাইবেলেরা বৈজ্ঞানিক উপায়ে চাষাবাস করতে পারেনা, তাদের সেইসব টিলা ভূমিগুলি যদি ট্রাক্টার দিয়ে রিক্লেমেশান করানো যায় তাহলে সেই ট্রাইবেলরা সেখানে প্রচুর পরিমাণে কৃষি জাত দ্রব্য উৎপাদন করতে পারে। তবে এজন্য কিছু সময় লাগবে। কিন্তু তারা তো সেই যুক্তি দেবেন না, তাদের যুক্তি হল আজকে কলোনিগুলিতে যারা পুনর্বাসন পেল তাদের কিভাবে সেখান থেকে উঠিয়ে নেওয়া যায়। তাই তাদের এই রিজলিউশানের অর্থ হল ট্রাইবেল আর নন-ট্রাইবেলদের মধ্যে একটা অপপ্রচার চালিয়ে ত্রিপুরার বুকে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করা। কাজেই আমি তাদের এই রিজলিউশানটা কোন মতেই সমর্থন করতে পারি না। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ**—মিঃ স্পীকার, স্যার, হাউসে একটা আইন সম্পর্কিত প্রস্তাব আনা হয়েছে, সেটা হচ্ছে—'This Assembly urges upon the Central Government to amend Section 52 of the Government of Union Territories Act, 1963 so that Standing Committee can be formed with the Members of the Tripura Legislative Assembly representing the constituencies reserved for the Tribal.'

১৯৬৩ ইং সনে যে ইউনিয়ন টেরিটোরী এ্যাক্ট হয়েছে, এটা ভারতবর্ষের ইউনিয়ন টেরিটোরীগুলি যে সৃষ্টি হয়েছে, তাদের জন্যই এই এ্যাক্ট সৃষ্টি হয়েছে।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য, আপনি ১০ মিনিট বলুন।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ**—অর্থাৎ এই এ্যাক্ট ত্রিপুরা, মণিপুর, গোয়া দমন দিউ, হিমাচল প্রদেশ এইসব ইউনিয়ন টেরিটোরীগুলির জন্য সৃষ্টি হয়েছে। বিশেষ করে সেক্শান ৫২'তে যেটা বলা হয়েছে, পার্টিকুলারলি মণিপুরের জন্য এই সেক্শান করা হয়েছে। কারণ যারা এই সেক্শান ৫২ সৃষ্টি করেছেন, তারা মণিপুর সম্বন্ধে—সেই ইউনিয়ন টেরিটোরীর ভৌগলিক অবস্থা এবং অন্যান্য যে পরিবেশ সম্পর্কে সম্পূর্ণ ওয়াকিবহাল, তারা জানেন যে মণিপুরের যে ভৌগোলিক অবস্থা এবং তার যে পরিবেশ, অন্যান্য টেরিটোরী থেকে সেটা অন্যরকম। তাই মণিপুরের জন্য এই সেক্শান করা হয়েছে। মণিপুরের বর্ত্তমান যে এরিয়া, সেটা হচ্ছে আট হাজার স্কোয়ার মাইল এবং সেটা ত্রিপুরার চেয়ে অনেক বেশী এবং মণিপুরের টোট্যাল ভেলী—নন-হিলী এরিয়া হচ্ছে সাতশত বর্গমাইলের মত, আর বাকী যে এরিয়া সেখানে জনমানব নেই বললেই হয়, কিছু কিছু ট্রাইবেল সেখানে রয়ে গেছে। এই যে বেল্টটা, তার যে ভৌগোলিক অবস্থা এবং পরিবেশ, তার দিকে দৃষ্টি রেখে এই এ্যাক্টে সেক্শান ৫২ ইনট্রডিউস করতে হয়েছে। যেখানে হিলী এরিয়া আছে, সেখানে ট্রাইবেল ছাড়া নন্-ট্রাইবেল একটিও নেই। কিন্তু আমাদের ত্রিপুরার ভৌগোলিক অবস্থা এবং তার পরিবেশের দিকে লক্ষ্য রেখে এখানে আমরা আমাদের টি. ভি. ব্লক নাম দিয়ে ট্রাইবেলদের সুযোগ-সুবিধার জন্য, তাদের ইকনমিকস্ এবং আদার পারপাসের জন্য স্কীম এবং প্ল্যান এখানে ইনট্রডিউস করা হয়েছে। আজকে এখানে এই সেক্শান ৫২-কে এ্যামেণ্ড করে এখানে যেটা নাকি ইনট্রডিউস করার কথাটা বলা হয়েছে, সেই সম্পর্কে মাননীয় সদস্য যতীন্দ্র কুমার মজুমদার যুক্তি দিয়ে দেখিয়েছেন যে এটা সম্পূর্ণ উদ্দেশ্যমূলকভাবে আনা হয়েছে। কারণ একথা বলে ট্রাইবেলদের মধ্যে একটা সাম্প্রদায়িকতার মনোভাব জাগিয়ে তোলার চেষ্টা করা হচ্ছে এবং ইউনিয়ন টেরিটোরী যে এ্যাক্ট সেটাকে বাতিল করার চেষ্টা করছেন। আমরা যেখানে ইউনিয়ন টেরিটোরী এ্যাক্ট পরিবর্ত্তন করে কালকে-পরশু ফুল ফ্লেজেড মিনিষ্ট্রি ফর্ম করার জন্য প্রস্তাব এখানে নিয়েছি, সেই ক্ষেত্রে এই এ্যাক্টকে এ্যামেণ্ড করার প্রশ্ন এখানে আসতে পারে না—এই হচ্ছে এক নাম্বার। দ্বিতীয় নাম্বার হচ্ছে মণিপুরের যে ট্রাইবেলদের সিটিউএশান, তাদের যে পলিটিক্যাল সিটিউএশান এবং জিওগ্রাফিক্যাল সিটিউএশান, তার সঙ্গে ত্রিপুরার সিটিউএশান মিল খায় না। মিঃ স্পীকার, স্যার, ইউনিয়ন টেরিটোরী এ্যাক্ট বাদ দিলেও, আমাদের কনষ্টিটিউশানের মধ্যে যেখানে স্পেশ্যাল ট্রাইবেল প্রোব্লেম আছে, সেই সমস্তের পরিপ্রেক্ষিতে সিক্সথ সিড্যুল থেকে আরম্ভ করে এইট সিড্যুল পর্য্যন্ত করে তাদের প্রটেকশানের জন্য চেষ্টা করা হয়েছে। মণিপুরের অবস্থার সঙ্গে সামঞ্জস্য রেখে এই সেক্শান ৫২'র প্রভিশন রাখা হয়েছে যেটা নাকি ত্রিপুরায় প্রযোজ্য হতে পারে না। যদি প্রযোজ্য হত, তাহলে পরে ১৯৬৩ থেকে ১৯৭০ সন, এই সাত বৎসর পরে আজকে এটা এ্যামেণ্ডমেন্টের প্রশ্ন এখানে আসত না। আজকে ত্রিপুরা রাজ্যে যারা ট্রাইবেল আছে, তারা সমতলবাসীর সঙ্গে মিলেমিশেই থাকতে চায়। কাজেই এই যে প্রস্তাব, সেটা সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্যমূলকভাবে আনা হয়েছে স্যার, এই প্রস্তাবের মূলতঃ কোন ভিত্তি নেই, এই বলেই আমি এই প্রস্তাবের বিরোধীতা করছি।

**মিঃ স্পীকার**—অনারেবল মিনিষ্টার শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার মহোদয়, এখানে মাননীয় সদস্য অঘোর বাবু যে প্রস্তাব রেখেছেন, আমি তার বিরোধীতা করছি। আমার আগে মাননীয় সদস্যগণ শ্রীনিশিবাবু বিশেষভাবে ঘনশ্যাম বাবু, রবী বাবু এবং আরও অন্যান্যরা যে যুক্তির অবতারণা করেছেন, এর পর আমার বিশেষ বলার নেই। কারণ তারা যথেষ্ট ফ্যাক্টস এণ্ড ফিগারস দিয়ে এই প্রস্তাবের যে সারবত্তা নেই, সেটা দেখাতে পেরেছেন। উনারা যে প্রস্তাব এনেছেন, তার উপর বলতে গিয়ে কতকগুলি অভাব অভিযোগের কথা এখানে রেখেছেন কিন্তু তাদের এই অভাব অভিযোগের দ্বারা তাদের যে প্রস্তাব সেটা সমর্থিত হতে পারেনা। আরেকটা কথা হচ্ছে এই প্রস্তাবের কি যৌক্তিকতা আছে? প্রথমতঃ দেখা যায় যে ১৯৬৩ সনে এই আইনের ব্যবস্থা করা হয়েছে। ধেবর কমিশনের যে রিপোর্ট পাবলিশড হয়েছে, তাতে কোন ষ্টেটের আদিবাসীদের কোন্ সমস্যা আছে এবং কিভাবে সেটা দূর হবে, সেটা তারা সেখানে সুপারিশ করেছেন এবং পার্লামেন্ট-এর মত একটা ক্ষমতা সম্পন্ন যে বডি, সেখানে তারা সেই জিনিষগুলি বিচার বিবেচনা করেছেন এবং তার মধ্যে দেখা গেছে যে মণিপুরে একটা বিশেষ সমস্যা আছে সেটা হচ্ছে তাদের যে ভেলী এবং হিলী এরীয়া সেটা ডিসটিংক্‌লী ভাগ করা যায়. তার মধ্যে দিয়ে একটা ডিসটিক্ট লাইন টানা যায় এবং পপুলেশানও আলাদা ভাবে বসবাস করছে। কাজেই সেখানে ষ্ট্যাণ্ডিং কমিটি করে তাদের সমস্যাগুলি সমাধান করার চেষ্টা করা চলে। কিন্তু আমাদের এখানে ষ্ট্যাণ্ডিং কমিটি না থাকা সত্বেও আমাদের বিভিন্ন প্লেন এণ্ড প্রোগ্রাম এবং আমাদের যে এ্যাসেম্ব্রীর আছে, তার মারফত সেই জিনিষগুলি করা হচ্ছে। ১৯৬৩-তে এই জিনিষটা এখানে ইন্‌ট্রডিউস্‌ড হয়েছে, আজকে ১৯৭০, এই সাত বৎসরের মধ্যে তাদের কোন অসুবিধার সৃষ্টি হয়েছে কি না সেই সম্পর্কে আমি আজকে তাদেরকে পসিটিভ কোয়েশ্চান করতে চাই। উনারা ফরেষ্টের কথা বলেছেন, ত্রিপুরাতে অতিরিক্ত ফরেষ্ট রিজার্ভ হচ্ছে, কিন্তু ত্রিপুরাতে অতিরিক্ত রিজার্ভ ফরেষ্ট হয় নাই। সেই রিজার্ভ ফরেষ্টের মধ্যেও যেখানে চাষোপযোগী জমি আছে, সেগুলি আদিবাসীদের মধ্যে এবং জুমিয়াদের মধ্যে বিলি বন্টন করে দেওয়া হচ্ছে এবং তাছাড়া যেহেতু আমাদের পাকিস্তানের সংকট আমাদের আছে, পাকিস্তান থেকে উদ্বাস্তু এখানে আসছে, তাদের মধ্যেও এইসব জমি বিলি করে দেওয়া হচ্ছে। যে সমস্ত অঞ্চল আদিবাসী অঞ্চল, সেই সমস্ত এরিয়াতে ঐসব ভূমি জুমিয়াভূমিহীন যারা আছে, তাদের মধ্যে বিলি করা হচ্ছে। তাছাড়া এখানে আরও যদি লক্ষ্য করা যায়, তাহলে দেখা যাবে যেসব আদিবাসী অঞ্চলে ওয়াটার সাপ্লাইয়ের ব্যবস্থা নেই, সেখান থেকে যদি তাদের দাবী আসে, তাহলে সেখানে সেটা সরবরাহ করা হয়, ছাড়তে যদি বাঁধ দেওয়ার প্রয়োজন হয়, সেটাও করে দেওয়া হচ্ছে, লিফ্‌ট ইরিগেশান হওয়া দরকার সেখানে সরকার এই কাজগুলি করে দিচ্ছেন। আদিবাসী অঞ্চল, চম্পকনগর আদিবাসী অঞ্চলে এবং অন্যান্য অঞ্চলে যেখানে তারা লাভবান হতে পারে, সেখানে পাম্পিং সেট বসিয়ে আদি-বাসীর জমিতে জল সেচের সুযোগ করে দেওয়া হচ্ছে। এ ধরণের ষ্ট্যাণ্ডিং কমিটি না থাকা সত্বেও আদিবাসী অঞ্চলে সমস্ত রকমের উন্নয়নমূলক কাজ সরকার করে যাচ্ছেন। শিফটিং

কালটিভেশান এবং জুমিং'এ যারা অভ্যস্ত, তাদেরকে জায়গাতে পুনর্বাসন দেওয়ার প্রচেষ্টা চলছে। কাজেই আজকে মণিপুরের সমস্যা ও ত্রিপুরার সমস্যা এক নয়। তার মধ্যে পার্থক্য আছে। মণিপুরের পাহাড়ি অঞ্চল ত্রিপুরার পাহাড়ি অঞ্চল থেকে পরিমাণে বেশী এবং ত্রিপুরার লোক-সংখ্যা অনুপাতে বেশী এবং দিনের পর দিন সেটা বাড়ছে। কাজেই আগের মত জুম এখানে হতে পারেনা এবং সেজন্য আদিবাসীদের পুনর্বাসনে জন্য ব্যবস্থা করা হচ্ছে। কারণ একটা জমির মধ্যে যদি জুম করা হয়, তাহলে সেই জমিতে তিন চার বৎসর পর্যন্ত ফসল করা চলবে না। কিন্তু ত্রিপুরার জমির যে অবস্থা, এবং যে অনুপাতে লোকসংখ্যা বাড়ছে, তাতে তাদেরে জমি দেওয়ার মত উদ্বৃত্ত জমি বর্ত্তমানে নেই। কাজেই ত্রিপুরার নানাদিকে সমস্যা আছে, মণিপুরের সমস্যা তার চেয়ে অনেক কম। তবে যেসমস্ত কাজগুলি আদিবাসীদের জন্য করা হচ্ছে, তার মধ্যে অভাব অভিযোগ থাকতে পারে, আশানুরূপ ফল হয়তো না-ও পাওয়া যেতে পারে, কিন্তু কমিটি করলে পরে সেগুলি সমাধা হয়ে যাবে এটা মনে করার কোন কারণ নেই। এই এ্যাসেম্ব্লীতে মেম্বাররা আছেন, তারা সেই সম্পর্কে বক্তব্য রাখতে পারেন, সরকারের কাজের কঠোর সমালোচনা করতে পারেন, দোষত্রুটি দেখাতে পারেন, কিন্তু এই কমিটি করলে পরে সেই সুযোগ সুবিধা থাকবে না। তবে সরকার আদিবাসীদের সমস্ত সমস্যা সমাধান করে ফেলেছে, একথা আমি বলছি না। তবে সরকার সমস্যা সমানের চেষ্টা করছেন। অনেক ক্ষেত্রে হয়তো ফল হয় নি। তার জন্যই অমরপুরে নূতন একটা দৃষ্টিভঙ্গী নিয়ে একটা স্কীম করা হয়েছে এবং সেখানে সমস্ত শক্তি দেওয়া হচ্ছে। আগে জুমিয়া পুনর্বাসনের জন্য পাঁচ শত টাকা দিয়ে দেখা গেছে যে সেখানে আশানুরূপ ফল হচ্ছে না, কাজেই নূতন স্কীম করে, তাদের কিছু কিছু কাজ প্রথমে সরকার থেকে করে দিয়ে, তাদের সেখানে বসানোর চেষ্টা হচ্ছে। কাজেই কিছু কিছু কাজ হচ্ছে। কেউ হয়তো সমালোচনা করতে পারেন যে আমরা যতটা আশা করেছিলাম সেই পরিমাণে কাজ হয় নি। কিন্তু একটা কমিটি করে তার পরিবর্তন করে তার দ্বারা কাজটাকে ত্বরান্বিত করা যাচ্ছে না। কাজেই এই সেকশান ৫২'র মধ্যে ত্রিপুরাকে ঢুকিয়ে দিলেই যে উদ্দেশ্য সাবসার্ভ হবে, সেটা ঠিক হবে না।

৫২-এর যে ধারা আছে তাতে ত্রিপুরাকে ঢুকিয়ে দিলে সেই উদ্দেশ্য সফল হবে না। তারপর দেখা যায় যে বিলের ব্যাপারে সেখানে কতগুলি প্রভিশন করেছে। এখানে আদিবাসীদের সাক্সেসান সম্বন্ধে যদি কোন বিশেষ বিল উত্থাপিত হয় তাহলে তাদের অভিমতকে কিভাবে নেওয়া যায় সেটা দেখা যাবে। আমার পূর্ব্বে মাননীয় সদস্য ঘনশ্যাম দেওয়ান বলেছেন যে এ ছাড়াও আমাদের একটা আদিবাসী বোর্ড আছে। এর যারা সদস্য আছেন তারা যদি মনে করেন যে কোন ব্যাপারে লেজিসলেশান দরকার বা সাক্সেসান সম্বন্ধে তারা যদি কোন সমস্যা অনুভূত করেন তাহলে সেটাও করা যেতে পারে। আজকে যদি কোন মেম্বার মনে করেন যে আদিবাসীদের সমস্যা নিয়ে আরও এগিয়ে যাওয়া উচিত তাহলে তারা বেসরকারী বিল এনেও সেটা করতে পারেন। কাজেই সেইদিক থেকে দেখলে সরকার আদিবাসীদের যে প্রকৃত সমস্যা, তার অর্থনৈতিক বা সামাজিক উন্নয়নের যে সমস্যা তার প্রতি সদা আগ্রহশীল এবং আদিবাসীদের পুনর্বাসনের জন্য ডুমুরের দৃষ্টিভঙ্গীতে দেখা হচ্ছে।

যেখানে ৫০০ টাকা ঋণ দিয়ে কিছু করা যাচ্ছে না সেখানে ১৯১০ টাকা .করা যায় কিনা এবং আর একটা স্কীম ঢুকিয়ে রাস্তাঘাট ইত্যাদির সুযোগ-সুবিধা দিয়ে কিভাবে আদিবাসীদের অর্থনৈতিক এবং সামাজিক উন্নতি করা যায় সেটা দেখা হচ্ছে। শিক্ষা বিভাগ থেকেও মাইনরিটি কমিউনিটি, তাদের যে ভাষা আছে, তাকে আস্তে আস্তে রূপ দেওয়ার চেষ্টা হচ্ছে। কাজেই এই প্রস্তাবের মধ্যে কোন সারবত্তা নেই। প্রত্যেকটা দেশের যে জিওগ্রাফিক্যাল অবস্থা, তার লোকসংখ্যা যেভাবে বিস্তার করেছে তার সঙ্গে সঙ্গতি রেখে সমস্যার সমাধান করতে হবে এবং ভারতবর্ষের পার্লামেন্ট, তারাও সেখানে প্রয়োজন মনে করেননি যে ত্রিপুরাতে এই জিনিষটা হোক। কারণ এখানে রিজার্ভ সীট নির্দ্দিষ্ট সংখ্যায় আছে এবং অ্যাসেম্বলীতে তারা সেটা করতে পারেন। কাজেই তাদের উন্নতি বিধানের চেষ্টা হচ্ছে। মণিপুরের যে পার্থক্যগুলি আছে ত্রিপুরার সাথে সেটা মণিপুর থেকে অন্যরকম অবস্থা। কারণ তাদের বিভিন্ন ধরণের ক্ল্যানস এবং ট্রাইবস আছে। সেখানে বিভিন্ন সামাজিক বিধি-ব্যবস্থা আছে। কিন্তু ত্রিপুরার আদিবাসীদের মেজরিটি হচ্ছে হিন্দু, দুয়েকটা সম্প্রদায়কে বাদ দিলে। তাদের বিবাহের মধ্যেও কোন বিধি-ব্যবস্থার পার্থক্য নেই। কাজেই বিভিন্ন ট্রাইবেলদের মধ্যে সেইরকম কোন গোঁড়ামি নেই। কংগ্রেসের দিক থেকেও বিবাহ ইত্যাদির উপর কোনরকম প্রভাব বিস্তারের চেষ্টা করা হচ্ছে না। অথবা আদিবাসীদের ইচ্ছা বা সংস্কৃতির বিরুদ্ধে কোন কাজ করা হচ্ছে বলে তারা কোন অভিযোগ রাখতে পারেননি। তাদের অর্থনৈতিক দিক দিয়েও দেখতে গেলে একটা কমিটি শুধু থাকলেই হবে না। কারণ টাকা পয়সা যা থাকবে সেটা জেনারেল বাজেটের মধ্যেই আছে। তার ভিতর দিয়েই তারা যুক্তি রাখতে পারেন। কাজেই এই প্রস্তাবের কোন যৌক্তিকতা আমি খুঁজে পাচ্ছি না। অন্যান্য সদস্যরাও বলেছেন যে এর কোন যৌক্তিকতা নেই। সেজন্যই এই যে প্রস্তাব এনেছেন সেটাকে আমি সমর্থন করতে পারছি না। যে ব্যবস্থা তারা চেয়েছেন এটা না থাকলেও ট্রাইবেলদের সব ব্যাপারে পরিপূর্ণ অধিকার আছে। তাছাড়া ট্রাইবেল অ্যাডভাইসরি বোর্ড আছে। তার মধ্য দিয়েই যেসমস্ত অভিযোগ বা বক্তব্য সেটা তারা প্রকাশ করতে পারেন। তাছাড়াও যে এষ্টিমেট কমিটি রয়েছে এবং আদিবাসীদের জন্য যেসমস্ত রক্ষাকবচের ব্যবস্থা আছে তা পরিপূর্ণভাবে পালন করা হচ্ছে কিনা সেটা এষ্টিমেট কমিটি তার কাজের ভিতর দিয়ে সর্ব্বদা সজাগ দৃষ্টি রাখতে পারেন। কাজেই সেইদিক দিয়ে এই প্রস্তাবের কোন প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি না। এছাড়াও অন্যান্য সমস্ত কিছুর উত্তর আমার মাননীয় সদস্যরা দিয়েছেন। কাজেই আমি আর এর দ্বিরুক্তি করে বিরক্তির কারণ হতে চাই না। কাজেই এইখানে আমি আমার বক্তব্য শেষ করলাম এবং এই প্রস্তাবের আমি বিরোধিতা করছি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**--মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবটা যেটা আমি এনেছি হাউসের সামনে, এটা গৃহীত হবে না তা আমার জানা কথা। কারণ ষ্ট্যাণ্ডিং কমিটির কথা তো বাদই দিলাম, পার্লামেন্ট থেকে যে ধেবর কমিশন বসানো হয়েছিল তার রিকমেণ্ডেশন পর্য্যন্ত ত্রিপুরা সরকার গ্রাহ্য করে নাই। তারপর অ্যাডমিনিষ্ট্রেটিভ রিফরমস কমিশন যেটা বসানো হয়েছিল তারও যে রিকমেণ্ডেশন সেটাও গ্রাহ্য করে নাই। উনারা যে কথা বলেছেন,

টি, ডি, ব্লক সম্বন্ধে, সেটা কংগ্রেসের পত্রিকাতেও এর সমালোচনা হয়েছে। কিন্তু যেহেতু বিরোধিতা করতে হবে সেইজন্যই বিরোধিতা করছেন। আমি কোন্ পারস্পেকটিভে এই প্রস্তাবটা এনেছি, এটাও নয়, ওটাও নয়, তাহলে এই জিনিষটা করুন। অন্ততঃ বর্ত্তমান অবস্থার মধ্যে এই উপজাতি সম্প্রদায়ের মধ্যে যে ফ্রাস্‌ট্রেশন এসেছে, যদি ট্রাইবেলদের মঙ্গল একান্তই কামনা করে থাকেন, আজকে ট্রাইবেলের জন্য যে সমস্ত বাজেট করা হয়, রাস্তার কথা, শিক্ষার কথা, এগ্রিকালচারের কথা, এইগুলি যদি তাদের হাতে দিয়ে দেওয়া হয়, তাহলে এই উন্নতি অগ্রগতির দায়-দায়িত্ব তাদের হাতে দিতে এত আপত্তি কেন? কারণ রুলিং পার্টি চায় ত্রিপুরা থেকে ট্রাইবেল নির্মূল হয়ে যাক। এটা তারা বরাবর ষড়যন্ত্র করে আসছে। সেজন্যই এই অবস্থা হয়েছে। মিঃ মজুমদার ট্রাইবেলদের জমি কিভাবে কেনা যায় তারজন্য অস্থির। তার সাপ্লিমেন্টারী কোয়েশ্চান থেকে এটা বুঝা যায়। ( নয়েজ ) আমরা রাজনীতি করি। আমরা এই সমস্ত বুঝি। আর একটা ঘটনা বলছি। ছৈলেংটা ছামনুর কাছে মাননীয় সদস্য ঘনশ্যামবাবুর বাড়ী। সেই ছৈলংটায় একটা জমি ছিল পূর্ব্বে পূর্ব্বরাম রিয়াং-এর নামে। ১০ দ্রোণ জমি। কিন্তু সার্ভে সেটেলমেন্ট সেখানকার হেমেন্দ্র ভট্টাচার্য্যের নামে সমস্ত জোতটা রেকর্ড করিয়ে দিল। এই সম্পর্কে কি প্রটেকশান হল? আর টি, ডি, ব্লক বলে খুব চীৎকার করা হয়। সমস্ত তথ্যই দেওয়া হয়েছে। কিভাবে ট্রাইবেলদের জমি অন্যদের কাছে চলে যাচ্ছে। এই সম্পর্কে গুরুতর অভিযোগ আছে। ট্রাইবেলরা কোন প্রটেকশন পাচ্ছে না। ট্রাইবেল অ্যাডভাইসরি বোর্ড একটা আছে, আমিও তার একজন মেম্বার। কিন্তু প্রশ্ন হচ্ছে বছরে কয়বার এই বোর্ডের সিটিং বসে? যাও বসে, এই সমস্ত সিটিং-এর মধ্যে ট্রাইবেলদের সম্বন্ধে বিশেষ কোন আলোচনা হয় না। যা আলোচনা হয়, তাও শুধু ফর্ম্মালিটি। এইগুলি হল ফর শো। এতে কি কোন দায়-দায়িত্ব আছে? ইট ইজ ফর শো। এটা ট্রাইবেলদের দেখিয়ে একটা কিছু করার মত। কাজেই এটা দেখিয়ে কোন লাভ নেই এবং সেদিক দিয়ে খুব বেশী কথা বলে কোন লাভ নেই। আমার কথা হল ত্রিপুরার ট্রাইবেলরা খুবই দুর্ব্বল, তাদের কোথাও যাওয়ার জায়গা নেই। কিন্তু যেভাবে দিনের পর দিন ঘটনাগুলি ঘটছে, আজকে যদি সকলেই অন্তর দিয়ে এই ট্রাইবেলদের উন্নতি বা মঙ্গল চাই, তাহলে নিশ্চয় তাদের মঙ্গল ও উন্নতির জন্য যে দায়-দায়িত্ব আছে সেটা তাদের হাতে তুলে দিতে চাইত। কিন্তু আসলে ট্রাইবেলদের উন্নতি তারা কেউ চায় না, ধ্বংস করাই হল তাদের কাম্য। আজকে বলা হচ্ছে ধেবর কমিশনের রিপোর্ট খারাপ, কিন্তু ধেবর মশাই তো আর আমাদের কমিউনিষ্টদের কেউ নন, তিনি হলেন এই কংগ্রেসের প্রাক্তন একজন সভাপতি। তারপরে আছে হনুমন্তিয়া কমিশন, তার রিপোর্টও খারাপ। সেজন্য আমি এই হাউসের মধ্যে প্রথমে এই কথা বলেছি যে আমাদের ত্রিপুরাতেও যাতে মণিপুরের মত একটা ষ্ট্যান্ডিং কমিটি গঠন করে তাদের উন্নতি অগ্রগতি, সেটার ব্যাপারে যে দায়-দায়িত্ব আছে, বিশেষ করে তাদের ডেভেলাপমেন্টের ব্যাপারে সেটা যাতে তাদের হাতে তুলে দেওয়া হয়। কিন্তু আমি এই কথা মনে করি না যে এটা করলে পরে তারা নিজেরা একটা স্বর্গরাজ্য তৈরী করে ফেলবে। এইরকম মনে করার কোন কারণ নেই। কারণ বর্ত্তমান ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যে কোন অবস্থাতেই কোন সমস্যার সমাধান করা

সম্ভব নয়। তবে ক্রাষ্টেশান যেটা আসছে সেটাকে কিছু পরিমাণে চেক্-আপ করা যাবে। এদিকে দৃষ্টিভঙ্গী রেখে, আমি এই হাউসে আমার এই প্রস্তাবটা এনেছি। মাননীয় স্পীকার, স্যার, আমার এই প্রস্তাবের যুক্তিকতা আছে বলে আমি এখনও মনে করি। কাজেই আমি আমার প্রস্তাবের পক্ষে এখনও ঠিক করছি।

**Mr. Speaker**—Discussion the Resolution is over. Now, I am putting the resolution of Shri Aghore Deb Barma to vote.

The question before the House is the Resolution moved by Shri Aghore Deb Barma that— "This Assembly urges upon the Central Govt. to amend section 52 of the Govt. of Union Territories Act, 1963 so that a Standing Committee can be formed with the members of the Tripura Legislative Assembly representing the constituencies reserved for the Tribal, was then put to vote and lost.

Another Resolution of Shri Abhiram Deb Barma. I would call on Shri Abhiram Deb Barma to move his Resolution that—

এই বিধানসভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে যে—

(ক) ক্রমবর্ধমান ছাত্র সংখ্যাকে আবাসিক বিদ্যালয়ের সুযোগ দেওয়ার জন্য ত্রিপুরার ট্রাইবেল ছাত্রছাত্রীদের জন্য বোর্ডিং-এর সিট বাড়াতে হইবে :

(খ) ট্রাইবেল ছাত্রছাত্রীদের জন্য বিভিন্ন বোর্ডিংগুলিতে বর্তমানে যে সিটগুলি আছে তাহাতে কোন অবস্থাতেই অন্য সম্প্রদায়ের ছাত্র ভর্তি করা চলিবে না :

(গ) পৃথক বোর্ডিং নির্মাণ করিয়া এবং বর্তমান বোর্ডিংগুলিতে সিট বাড়াইয়া তথায় থাকিয়া তপশিলী ছাত্রছাত্রীদের শিক্ষার সুযোগ দিতে হইবে :

**শ্রীঅভিরাম দেববর্মা**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে আমার প্রস্তাবটা হল— এই বিধানসভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে যে—

(ক) ক্রমবর্ধমান ছাত্র সংখ্যাকে আবাসিক বিদ্যালয়ের সুযোগ দেওয়ার জন্য ত্রিপুরার সর্বত্র ট্রাইবেল ছাত্রছাত্রীদের জন্য বোর্ডিং-এর সিট বাড়াইতে হইবে :

(খ) ট্রাইবেল ছাত্রছাত্রীদের জন্য বিভিন্ন বোর্ডিংগুলিতে বর্তমানে যে সিটগুলি আছে তাহাতে কোন অবস্থাতেই অন্য সম্প্রদায়ের ছাত্র ভর্তি করা চলিবে না :

(গ) পৃথক বোর্ডিং নির্মাণ করিয়া এবং বর্তমান বোর্ডিংগুলিতে সিট বাড়াইয়া তথায় থাকিয়া তপশিলী ছাত্রছাত্রীদের শিক্ষার সুযোগ দিতে হইবে।

এই প্রস্তাবটা কেন আনলাম ? আনলাম এইজন্য যে আমাদের এখানকার উপজাতি ছাত্রছাত্রীরা বোর্ডিংএ থেকে লেখাপড়া করার যে ব্যবস্থা আছে, তাতে তারা লেখাপড়া করার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আজকে তারা লেখাপড়া করার সম্পূর্ণ সুযোগ সুবিধা পাচ্ছে না। কারণ আজকে গ্রামাঞ্চলে প্রাইমারী শিক্ষা শেষে যখন হায়ার সেকেণ্ডারী শিক্ষা নেওয়ার জন্য তারা অন্য কোন স্কুলে ভর্তি হওয়ার জন্য আসে, তখন এই বোর্ডিংএর অভাবে

তারা সেই লেখাপড়া শিখতে পারে না। বর্ত্তমানে উপজাতিদের যে অর্থনৈতিক দুর্ব্বলতা, এই অবস্থায় অন্যভাবে বাসা ভাড়া করে তারা লেখাপড়া শিখতে সমর্থ নয়। কাজেই এই সমস্ত কারণে আজকে তারা লেখাপড়া করতে পারছে না। যেমন জম্পুইজলা বাজার, সেই এলাকাটা বিরাট এলাকা এবং সেখানে কয়েকটা প্রাইমারী স্কুল আছে, কিন্তু সেখানে আগে একটা বোর্ডিং ছিল, এখন আর নেই এবং সেখানে ছাত্ররা থেকে যাতে পড়াশুনা করতে পারে তার জন্য অন্য কোন ব্যবস্থা নাই। কারণ যে বোর্ডিং ঘরটা ছিল সেটা পড়ে গেছে এবং সেটা মেরামত করার কোন ব্যবস্থাই আজ পর্যন্ত হচ্ছে না। আজকে জম্পুইজলা, টাকারজলা প্রভৃতি এলাকায় ছাত্রছাত্রীরা আগরতলা, জিরানিয়া, অথবা রাণীরবাজারে এসে পড়াশুনা করার কোন সুবিধা নেই। কারণ জিরানীয়াতেও ছাত্রদের থাকার এমন কোন বোর্ডিং নেই এবং সেখানে বোর্ডিং না থাকার দরুন দূর অঞ্চলে যেসব ছাত্রছাত্রী থাকেন, যেমন মান্দাই এলাকায় ছাত্রছাত্রীরা, তারা সেখানে গিয়ে পড়াশুনা করতে পারছে না। কেন না, জিরানীয়া থেকে এই মান্দাই এলাকা ৬/৭ মাইল দূরে, এত দূর থেকে এসে দৈনন্দিন তাদের পক্ষে সেখানে ক্লাশ করা অসম্ভব। এই অবস্থাটা আজকে দূর করতে হবে, কারণ বীরেন্দ্রনগরেও যে হায়ার সেকেণ্ডারী স্কুল আছে, সেখানেও ছাত্রছাত্রীদের থাকার কোন বোর্ডিং নেই এবং এই বোর্ডিং না থাকার দরুন সেই সমস্ত দূরবর্ত্তী এলাকার ছাত্রছাত্রীরা পড়াশুনা করতে পারছে না। আর রাণীর বাজারে যে বোর্ডিং আছে তাতেও তেমন কোন সুবিধা নেই। যদিও সেখানে কিছু ছাত্র থেকে পড়াশুনা করার ব্যবস্থা আছে, তাতে দূরবর্ত্তী এলাকার ছাত্রদের কথা তো দূরে থাকুক যারা নাকি আশেপাশে আছে তারাও রীতিমত তাদের লেখাপড়া করার সুযোগ সুবিধা পাচ্ছে না। এই হল এ'সব এলাকার কথা। এই সদর এলাকাতেও ঐ একই অবস্থা। এখানেও বোর্ডিংএর তেমন কোন ব্যবস্থা নেই এবং এই বোর্ডিংএর ব্যবস্থা না থাকার দরুন, বিশেষ করে উপজাতি ছাত্রছাত্রীরা, আজকে তারা লেখাপড়া শিখার দিক থেকে বঞ্চিত হচ্ছে। এই অবস্থা দূর করতে না পারলে উপজাতিদের মধ্যে শিক্ষার চেতনা, শিক্ষার জোয়ার জাগিয়ে তোলা এবং তাদের দিক দিয়ে আরও বেশী করে উৎসাহ করে তোলার দিক দিয়ে সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ হবেন। কারণ আজকে উপজাতিরা চিন্তায়, চেতনায় দুর্বল। লেখাপড়ার দিক দিয়ে তাদেরকে যে সুযোগ সুবিধা দেওয়ার কথা থাকলেও, তাদেরকে বাস্তব অবস্থায় সেই সব সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে না। কাজেই তারা দিনের পর দিন লেখাপড়া করার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে এবং লেখাপড়ার দিক দিয়ে তারা আরও পিছিয়ে পড়ছে। কাজেই আজকে এই যে অব্যবস্থা, এগুলি যদি দূর করতে হয় তাহলে যেসমস্ত স্কুলে উপজাতি ছেলেমেয়েদের বোর্ডিং আছে সেগুলিতে তাদের থাকার জন্য আরও বেশী করে সিট সংখ্যা বাড়ানোর প্রয়োজন আছে। আজকে লোকশিক্ষালয়ে যে একট আবাসিক বিদ্যালয়আছে, ঐ বিদ্যালয়েও সীট সংখ্যা সীমাবদ্ধ এবং প্রতি বৎসর বহু ছাত্র বিভিন্ন এলাকা থেকে, বিভিন্ন বিভাগ থেকে ভর্তি হওয়ার জন্য সেখানে আসে, কিন্তু সীট সীমাবদ্ধ থাকার দরুণ তারা ভর্তি হওয়ার সুযোগ পায়না। কাজেই সেখানে সীট সংখ্যা বাড়ানো দরকার। যদি সীট সংখ্যা বাড়ানো না যায়, তাহলে এই যে উপজাতি

তারা তাদের শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হবে। তারপর উপজাতি বোর্ডিং-এ অন্যান্য সম্প্রদায়ের ছাত্রদেরও ভর্তি করার চেষ্টা চলছে—যেমন খোয়াই, এই সমস্ত ব্যবস্থা যাতে না হয় এবং উপজাতিদের জন্য বিশেষ ব্যবস্থাগুলি যাতে হয় সেইদিকে চিন্তা করা দরকার। এই উপজাতি বোর্ডিং-এ অন্যান্য জাতির ছাত্রদের যদি দেওয়া হয় এবং এই ব্যবস্থা যদি সম্পূর্ণভাবে রহিত করা না হয়, তাহলে এই যে অবস্থা, এই অবস্থায় উপজাতিরা তাদের শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই যে প্রস্তাব এনেছি, তার সমর্থনে এইটুকু বলতে চাই, উপজাতিদের জন্য পৃথক বোর্ডিং নির্মাণ করা এবং আরও শিক্ষার জন্য বোর্ডিং-এ থাকার সুযোগ তাদের দেওয়া হউক এবং এই অবস্থার পরিপ্রেক্ষিতে এই হাউসের কাছে এই প্রস্তাব এনেছি। আশা করি হাউস এই প্রস্তাবকে সমর্থন করবেন এবং উপজাতির শিক্ষার সুযোগ যাতে আরও আসে এবং তাদের আরও বোর্ডিং-এ থাকার সুযোগ বেশী হয়, এই বলে আমার প্রস্তাবের সমর্থনে বক্তব্য রাখছি।

**মিঃ স্পীকার**—শ্রীক্ষিতীশচন্দ্র দাশ।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাশ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীঅভিরাম বাবু আজকে বিধান সভায় যে প্রস্তাব এনেছেন, তার আমি বিরোধিতা করছি। তিনি এমন কোন যুক্তি এখানে রাখতে পারেন নাই, উনার বক্তব্যের মধ্যে। উনি বলেছেন ট্রাইবেল ছেলেরা শিক্ষার সুযোগ পাচ্ছেনা। একথা আমরা মোটেই স্বীকার করতে পারিনা। কারণ দূরবর্তী এলাকায়—যেমন জম্পুইজলা বোর্ডিং-এর কথা তিনি স্বীকার করেছেন যে সেখানে একটা বোর্ডিং আছে, রাণীর বাজারে বোর্ডিং আছে। আমরা দেখি গত বছরে সেখানে একটা বিরাট কনষ্ট্রাকশান হয়েছে। আমি জানি রাণীর বাজারে ট্রাইবেল ছাত্র যারা আছে, পাঁচ কিলোমিটার থেকে যারা দূরে আছে অর্থাৎ তিন মাইল দূরে, তারাই—সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবসের ছাত্ররা সেখানে থাকতে পারে, তবে তাদের বাড়ী তিন মাইলের দূরে হতে হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিন মাইল থেকে যদি কেউ হেটে ক্লাশ-এ আসতে না পারে, আমি জানিনা তিনি এই সম্পর্কে কি বলেছেন, সেটা হচ্ছে যে ট্রাইবেল বোর্ডিং যদিও কাগজে কলমে থাকে, অন্যান্য ছাত্রও সেখানে ভর্তি হয়, সেই সম্পর্কে আমি বলব, কোন জায়গায় এমন হয় যে ট্রাইবেল ছাত্র বেশী থাকেনা, অন্য সম্প্রদায়ের ছাত্র বেশী থাকে সেখানে তাদের ভর্তি করা হয়। আবার যেখানে ট্রাইবেল ছাত্র-ছাত্রী বেশী থাকে, সেখানে তারা ভর্তি হয়। কাজেই এই জায়গায় উনার একটা কথা ক্লীয়ার হয়ে উঠেছে যে ট্রাইবেল ছাত্র-ছাত্রীদের জন্য যেসমস্ত বোর্ডিং করা হয়, সেগুলির মধ্যে কোন অবস্থায়ই অন্য সম্প্রদায়ের ছাত্র ভর্তি করা চলবেনা। এর দ্বারা উনি একটা বিভেদ সৃষ্টি করে সমাজের মধ্যে একটা উশৃঙ্খল অবস্থার সৃষ্টি করতে চান, এই উদ্দেশ্যেই তিনি একথা বলেছেন। কারণ ছাত্রদের কাছ থেকে এমন কোন রিপোর্ট শিক্ষা বিভাগের কাছে আছে বলে আমি জানিনা, তারা চাননা যে তারা পৃথক থাকবেন। কাজেই এটা একটা কথার কথা বলেছেন। তবে এটা ঠিক যেসমস্ত জায়গায় ট্রাইবেল ছাত্র নেই, যেমন—কমলপুর সেখানে ট্রাইবেল ছাত্র নেই, অথচ সেখানে একটা

ট্রাইবেল বোর্ডিং আছে। ট্রাইবেল ছাত্র আছে, তবে তারা সকলেই তিন মাইল এরীয়ার মধ্যেই আছে, তার বাইরে থেকে কোন ছাত্র সেখানে আসেনা। কাজেই সিডিউল কাষ্টের ছাত্র সেখানে বেশী থাকে। মরাছড়াতে দেখা যায় সিডিউল কাষ্টের ছাত্র কম এবং ট্রাইবেল ছাত্র বেশী, আছে। কাজেই যেখানে ট্রাইবেল ছাত্র কম সেখানে ট্রাইবেল ছাত্র কম থাকবে বোর্ডিং-এ, এটা স্বাভাবিক। কাজেই তিনি এমন কোন জোরদার বক্তৃতা উনার প্রস্তাবের সমর্থনে রাখতে পারেন নি এবং এর যৌক্তিকতা নেই। তিনি এমন কোন পার্টিকুলারস দিয়ে বলতে পারেন নি যে ঐ এলাকায় বোর্ডিং-এর জন্য ট্রাইবেল ছাত্র-ছাত্রীদের লেখাপড়া করতে অসুবিধা হচ্ছে। কাজেই এই প্রস্তাবের যৌক্তিকতা না থাকার দরুণ আমি এটা সমর্থন করতে পারছিনা। অতএব এই প্রস্তাবের বিরোধিতা করে বক্তব্য রাখছি।

**মিঃ স্পীকার**—শ্রীনিশিকান্ত সরকার।

**শ্রীনিশিকান্ত সরকার**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনি একটা রিজলিউশান এনেছেন, কেন যে সেটা এনেছেন জানিনা। এই সম্পর্কে বাজেটে বহু আলাপ আলোচনা হয়ে গেছে। আজকে আবার নূতন করে একটা রিজলিউশান এখানে নিয়ে এসেছেন—এই যে, এই বিধান সভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে যে—ক্রমবর্ধমান ছাত্র সংখ্যাকে আবাসিক বিদ্যালয়ের সুযোগ দেওয়ার জন্য ত্রিপুরার সর্বত্র ট্রাইবেল ছাত্র-ছাত্রীদের জন্য বোর্ডিং-এর সিট বাড়াইতে হইবে। এখানে 'ক্রমবর্ধমান' একথা বলেছেন, তাতে বুঝা যাচ্ছে যে আদিবাসী ছাত্র বাড়ছে। তাহলে শিক্ষা বিভাগ কিছু কাজ করেছেন, আরও বাড়াতে হবে, কিন্তু কত বাড়াতে হবে একথা তারা বলেন নাই। তবে এটা ঠিক যে শিক্ষার জন্য আদিবাসী ছাত্রদের বোর্ডিং ষ্টাইপেণ্ড দেওয়া হচ্ছে, লেখাপড়া শিখার জন্য আদিবাসী ছাত্ররা যেটা পায়, সেটা তাদের বক্তব্যের মধ্যে তারা স্বীকার করে গেছেন। কিন্তু আমি আশ্চর্য হচ্ছি, একজন বিধান সভার সদস্য হয়ে বলেছেন কিনা যে একটা স্কুলের বোর্ডিং-এর মধ্যে অন্য কোন সম্প্রদায়ের ছাত্রকে জায়গা দিতে পারবেনা। এরা কোন দেশ থেকে এসেছেন জানিনা। তারা আবার সমাজবাদ পছন্দ করেন। এই প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আমরা একটা আন্দোলন সুরু করে দেব যে অমুক সদস্য একথা বলেছেন, তাহলে উনাদেরে ছাত্ররা ধরবে। তারপর বলা হয়েছে যে বিভিন্ন ট্রাইবেল বোর্ডিংগুলিতে বর্তমানে যে সীটগুলি আছে, তাহাতে কোন অবস্থাতেই অন্য সম্প্রদায়ের ছাত্র ভর্তি করা চলিবেনা। আরেকটা বলেছেন যে 'পৃথক বোর্ডিং নির্মাণ করিয়া এবং বর্তমান বোর্ডিংগুলিতে সীট বাড়াইয়া তথায় থাকিয়া তপশিলী ছাত্র-ছাত্রীদের শিক্ষার সুযোগ দিতে হইবে।' একবার বলেছেন অন্য সম্প্রদায়ের লোক সেখানে থাকিতে পারিবেনা। কিন্তু তপশিলী ছাত্র-ছাত্রীদের অর্থাৎ সিডিউল কাষ্ট ছাত্র-ছাত্রীদের জন্য তিনি কোন কান্না করেন নাই। তবে ত্রিপুরা সরকার এই বোর্ডিং ফেসিলিটি কাদের দিচ্ছেন? সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস্‌দের দিচ্ছেন। এখানে শিক্ষা বিভাগ সম্পর্কে আমার মাননীয় সদস্য শ্রীক্ষিতীশ বাবু যে যুক্তি দিয়েছেন সেটা হচ্ছে, তিন মাইলের বাইরে ট্রাইবেল ছাত্র যদি থাকে বা সিডিউল কাষ্ট ছাত্র যদি থাকে, তাহলে তারা সেখানে বোর্ডিং-এ থাকবে।

তবে এই প্রস্তাব এখানে রাখার উদ্দেশ্য আছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে ক্রমবর্ধমান কথাটা এখানে রাখা হয়েছে, তার অর্থ হল এর দ্বারা বছরের পর বছর একটা কেয়স সৃষ্টি করা। আদিবাসী এবং বাঙ্গালীর মধ্যে একটা পার্থক্য সৃষ্টি করা। আরেকটা কথা হচ্ছে স্যার তারা আদিবাসীদের পারিবারিক অবস্থার সুযোগ নিয়ে তাদেরকে বিপথে চালিত করেন। কেন একথা আমি বলছি, কিছুদিন আগে আমার সাবডিভিশনে দেখেছি ছাত্ররা সেখানে ভর্তি হয়েছে এবং বোর্ডিং ষ্টাইপেণ্ড নিয়ে, সেখান থেকে আবার বিশ্রামগঞ্জ চলে গেছে। আমার এলাকাতে সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস্‌দের জন্য ৩০টি বোর্ডিং সীট আছে। সিডিউল কাষ্টের জন্য ১০টি এবং সিডিউল ট্রাইবস্‌দের জন্য ২০টি কিন্তু সেখানে সিডিউল কাষ্টের ছাত্রই বেশী হয়, সিডিউল ট্রাইবের যে সীট তাতে ছাত্র সংখ্যা কম হয়, কাজেই সেখানে আমরা সিডিউল কাষ্টের ছাত্রদের সীট দেই। তারপর আমরা দেখছি যে মহারাণী স্কুলের ছাত্র সে বোর্ডিং ষ্টাইপেণ্ড ইত্যাদি নিয়ে পড়া ছেড়ে দিয়েছে। কিন্তু তিনি এখানে রিজলিউশানে রাখলেন যে শিক্ষা বিভাগ কিছু করেন নাই। আবার নিজেরাই বলেছেন যে কিছু কিছু হয়েছে কিন্তু আরও বাড়ানো দরকার। কিন্তু কত বাড়ানো দরকার সেটা তারা বলেন নাই। রিজলিউশনের শেষ দিয়ে যা লিখেছে, এটা তো সম্পূর্ণ সাম্প্রদায়িক। আমরা চাচ্ছি প্রত্যেকটা সম্প্রদায়ের লোকেরাই উন্নতি করুক। আজকে যে আদিবাসী ছেলেরা ভাববিলাসে শিক্ষাদীক্ষা সুরু করছে, সেটা আমরা কি করে সমর্থন করি? আমরা চাচ্ছি তারা প্রত্যেকটা সম্প্রদায়ের লোকের সঙ্গে মেলামেশা করে সামাজিক আর্থিক দিক দিয়া সমভাবে বসবাস করতে। কিন্তু এই জিনিষটা তারা চান না। না চাওয়ার ফলেই তারা একদিকে বাঙ্গালীর বিরুদ্ধে আদিবাসীদের লাগান এবং এই হল তাদের মুখ্য উদ্দেশ্য। সুতরাং এই রিজলিউশনটা আমি সমর্থন করতে পারছি না।

**Mr. Speaker**—Hon'ble Education Minister.

**Shri Krishnadas Bhattacharjee**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য অভিরাম বাবু যে প্রস্তাবটা এনেছেন তার আমি বিরোধীতা করছি। এর বিরোধিতা করতে গিয়ে মাননীয় সদস্যরা অনেকে বিশেষভাবে চিন্তার অবতারণা করেছেন। আমার নূতনভাবে বিশেষ কিছু বলার নেই। কারণ ট্রাইবেলদের শিক্ষার সুযোগ বিভিন্নভাবে দেওয়া হচ্ছে। শুধু যে বোর্ডিং হাউসের ব্যবস্থাই করা হয়েছে তা নয়, অন্যান্য দিক দিয়েও তাদের সুযোগ দেওয়া হচ্ছে। বর্তমান ১৯৬৯ সাল পর্য্যন্ত ৫৯টি বোর্ডিং হাউসে সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইব ষ্টুডেন্টদের জন্য সীট রাখা হয়েছে। তারপরেও প্রত্যেক পরিকল্পনাতেই ট্রাইবেল এবং সিডিউল কাষ্টের জন্য সীট বাড়ানো হচ্ছে। প্রতি বছরেই সেটা বাড়ানো হয়। চতুর্থ পরিকল্পনাতেও তাদের সীট বৃদ্ধির বরাদ্দ বাজেটে ধরা হয়েছে। সুতরাং এই জন্য ফারদার কোন রিজলিউশন আনার প্রয়োজন পড়ে না। আর একটা কথা তিনি উল্লেখ করেছেন যে সিডিউল কাষ্টদের এই সমস্ত বোর্ডিং এ প্রবেশ নিষিদ্ধ করতে চেয়েছেন। অর্থাৎ ট্রাইবেল ছাড়া আর কেউ এই বোর্ডিংগুলিতে ভর্তি হতে পারবেনা। এটা অত্যন্ত সংকীর্ণতার পরিচয়। তিনি হয়ত নানাভাবে যুক্তি দিয়ে বলবেন

যে এটা সংকীর্ণতা নয়, এটা অন্য উদ্দেশ্য নিয়ে বলা হয়েছে। কিন্তু তা নয়, মনের কোণ থেকে একটা সংকীর্ণতার পরিচয় বেরিয়ে গেল। অন্যান্য যারা পশ্চাদপদ জাতি আছে, তাদের এই বোর্ডিং এ স্থান না দেওয়ার কথা তারা বহুবার বলেছেন এবং আমরা প্রতিবাদ করেছি এবং বলেছি যে এটা সরকারের পলিসি নয়। এখানে যেমন সিডিউলড কাষ্ট থাকতে পারবে তেমনি সিডিউলড ট্রাইবও থাকতে পারবে। তবে সিডিউলড ট্রাইবদের প্রেফারেন্স দেওয়া হয়। সুতরাং এই দিক থেকে উনারা যে প্রস্তাব এনেছেন সেটা অত্যন্ত অযৌক্তিক এবং কার্যকরী করা সম্ভব নয়। আর সীট বাড়ানোর কথা যা বলেছেন সেটা আমাদের বাজেটে রয়েছে। তাই আমি প্রস্তাবটা সমর্থন করতে পারছি না। এই বলেই আমি আমার বক্তব্য রাখছি।

**শ্রীঅভিরাম দেববর্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাবটাতে উপজাতিদের জন্য পৃথক বোর্ডিং-এর কথা উল্লেখ আছে। এই কথা কোন অবস্থাতেই সংকীর্ণ দৃষ্টিভঙ্গী হতে পারেনা এবং সাম্প্রদায়িকতা হতে পারেনা। যেহেতু ভারতের সংবিধান বলেছে যে উপজাতি-দের বিশেষ সুযোগ সুবিধা দিতে হবে, লেখা পড়ার সুযোগ দিতে হবে, বোর্ডিং এ থেকে পড়তে বেশী বেশী সুযোগ দিতে হবে, এদেরকে অগ্রসর জাতির সমপর্যায়ে আনতে হবে। এটা যেহেতু উল্লেখ আছে সেইখানে উপজাতির জন্য পৃথক বোর্ডিং এর কথা বললে নিশ্চয়ই সেটা সংকীর্ণতার পরিচয় হতে পারেনা। এটা আনা হয়েছে, উপজাতিরা যেহেতু অন্যান্য জাতি থেকে পশ্চাদপদ সেই হেতু এই উপজাতিকে আরও বেশী বেশী সুযোগ দেওয়া দরকার এবং আরও বেশী সুযোগ দিয়ে শিক্ষার মান যাতে আরও দ্রুত উন্নতি লাভ করতে পারে সেই দিকে লক্ষ্য রেখে সেই দৃষ্টিভঙ্গী নিয়ে এটা বলা হয়েছে। এইখানে মাননীয় সদস্যরা যেহেতু নিজেদের কর্ত্তব্য পালন করতে পারেন না, সমাজবাদের কথা বলে নিজেদের কর্তব্য পালনের দায়িত্ব থেকে খালাস হতে চান। তাদের অপদার্থতা যখন প্রকাশ হয়ে পড়েছে তখন সাম্প্রদায়িকতার কথা তুলে, সংকীর্ণতার কথা তুলে এটাকে ধামা চাপা দিতে চাইছেন। কাজেই তাদের নিজেদের মুখোশ এখন খুলে পড়েছে বলে, এছাড়া আর গত্যান্তর নাই। উপজাতিদের সুযোগ সুবিধা দিতে গিয়ে যেখানে তারা ফেল্যুর হয়েছেন সেইহেতু আজকে তারা এই সমস্ত কথা বলে তাদের দায়িত্ব থেকে খালাস হতে চান। কাজেই আমার প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে এমন কোন যুক্তি তারা উপস্থিত করতে পারেননি। শুধু অযৌক্তিক বললেই হল না। তাঁরা যে উপজাতিদের বোর্ডিং এর সুযোগ সুবিধা দিতে পারলো না সেই দিকে কোন রকম যুক্তি তারা রাখেননি। তাই আমার প্রস্তাবের দিকে আমি ষ্টিক করছি। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—The discussion is over. Now I am putting the Resolution to vote.

The question before the House is the Resolution moved by Shri Abhiram Deb Barma that—

এই বিধানসভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে যে—

ক) ক্রমবর্দ্ধমান ছাত্রসংখ্যাকে আবাসিক বিদ্যালয়ের সুযোগ দেওয়ার জন্য ত্রিপুরার সর্বত্র ট্রাইবেল ছাত্রছাত্রীদের বোর্ডিংএর সিট বাড়াইতে হইবে ;

খ) ট্রাইবেল ছাত্র-ছাত্রীদের জন্য বোর্ডিংগুলিতে বর্ত্তমানে যে সীটগুলি আছে তাহাতে কোন অবস্থাতেই অন্য সম্প্রদায়ের ছাত্র ভর্তি করা চলিবেনা ;

গ) পৃথক বোর্ডিং নির্ম্মাণ করিয়া এবং বর্ত্তমান বোর্ডিংগুলিতে সীট বাড়াইয়া তথায় থাকিয়া তপশিলী ছাত্রছাত্রীদের শিক্ষার সুযোগ দিতে হইবে।

was then put to vote and lost.

**Mr. Speaker**—The House stands adjourned till 11 A. M. on Thursday the 16th April, 1970.

## PAPERS LAID ON THE TABLE

### UNSTARRED QUESTION NO. 100

By Shri Rajkumar Kamaljit Singh.

Will the Hon'ble Minister-in-charge of the Appointment & Services Department be pleased to state—

1. How much amount have so far been paid to those Govt. servants who have joined service after acquittal by the Hon'ble Court since 1951 from the date of suspension/dismissal till rejoining. With their names and designations.
2. How much amount have so far been spent in each case by the Govt. to conduct those cases referred to above.

### ANSWER

1. | All information wanted in the aforesaid Question are given in the
2. | enclosed statement.

## UN-STARRED QUESTION NO. 100

| Name of the Department | Name of Govt. servant with designation acquitted by the Court and reinstated. ( Period covered from 1951 onwards ) | Amount paid to the Govt. servant as pay & allowances from the date of snspension/ dismissal till rejoining. | Amount spent by Govt. for conducting the case | Remarks |
|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 5 | 5 |
| Co-operation | Shri N. N. Choudhury. Co-operative Officer ( Ind. ) | Rs. 12,615·20 P. | Conducted by Police | |
| Public Works Department. | Shri Arun Chandra Dey, Store-keeper. | Rs. 7,749·46 P. | do | |
| | Shri Mrinal Kanti Bhowmik, Sub-Overseer. | Rs. 3,522·74 P. | do | |
| | Shri Sunil Baran Gupta, W/C, Work Assistant. | Rs. 1,073·72 P. | do | |
| | Shri Kshitish Chandra Paul, W/C. Mate. | Rs. 4,495·62 P. | Rs. 837·75 P. | |
| | Shri Kalikumar Deb Barma, Regular Oil Man ( Now Driver-cum-Switch Board Operator ). | Rs. 4,973·11 P. | Conducted by Police. | |
| | Shri Harendra Das, W/C. Driver. | Rs. 336·35 P. | do | |
| | Shri Prasanta Chakraborty, W/C. Line-man. | Rs. 444·80 P | do | |
| | Shri Arun Chandra Debnath, W/C. Khalashi. | Rs. 332·50 P. | do | |
| | Shri Nagendra Ch. Deb Nath, W/C. Khalashi. | Rs. 1,778·00 P. | do | |
| | Shri B. K. Nandy, Asstt. Engineer. | Rs. 4,734·00 P. | do | |
| | Shri Shyamkishore Singh, W/Asstt. | Rs. 2,032·29 P. | do | |
| | Shri Paresh Chandra Majumdar, W/A. | Rs. 1,365·10 P. | do | |

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| Education Deptt. | Shri Satish Chandra Rudra Paul, Assistant Teacher. | Rs. 4,085·20 P. | Conducted by Police. | |
| | Shri Dwijendra Lal Paul, Head Clerk. | Rs. 1,581·68 P. | do | |
| | Shri Parimal Dhar Cheudhury, Driver. | Rs. 818·30 P. | do | |
| Civil Secretariat : | Shri Rathindra Kumar Biswas, Stenographer. | Rs. 2,442.20 P. | Rs. 890·00 P. | |
| | Shri Rakhal Chandra Dutta, Peon. | Rs. 357·00 P. | Conducted by Police. | |
| Public Relation : & Tourism. | Shri Ganga Prasad Sharma, Ex-Publicity Officer. | Rs. 5,760 00 P. | Rs. 265·70 P. | |
| Agricnlture : Department. | Shri Indralal Saha, Agri. Inspector. | Rs. 10,837·30 P. | Conducted by Police. | |
| | Shri Khagendra Paul, Seeds Store Choukidar. | Rs. 3,762·90 P. | do | |
| District Administration : | Shri Mohini Mohan Chakraborty, Office Superintendent. | Rs. 2,159·69 P. | Rs. 224·62 P. | |
| | Shri N. C. Saha, S. D. C. | Rs. 12,032·77 P. | Rs. 175.00 P. | |
| | Shri K. C. Sinha, S. D. C. | Rs. 40,000·00 P. | Rs. 250·00 P. | |
| | Shri P. C. Deb Barma, L. D. Clerk. | Rs. 4,799·25 P. | Rs. 310·40 P. | |
| | Shri B. C. Majumdar, L. D. Clerk. | Rs. 13,731·30 P. | Rs. 250·00 P. | |
| | Shri M. R. Charkraborty, U. D. Clerk. | Rs. 6,320·91 P. | Rs. 822·50 P. | |
| Settlement Organisation : | Shri Kamakshya Chran Singha, Kanungo. | Rs. 5,844·98 P. | Conducted by Police | |
| | Shri Jogendra Kishore Paul, Amin. | Rs. 975·78 P. | do | |
| | Shri Hiralal Debnath, Asstt. Amin. | Rs. 727·57 P. | do | |

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| Settlement | Shri Sitangshu Dutta, Amin. | Rs. 3,521·95 P. | conducted by Polish | |
| Organisation : | Shri Ranjit Kumar Choudhury, Process Server. | Rs. 4,713·41 P, | do | |
| Labour | Shri Mohendra Kumar Sinha, Labour Inspector. | Rs. 620·12 P. | Conducted by Police. | |
| | Shri Nikhil Chandra Laskar, Peon. | Rs. 676·82 P. | do | |
| Printing & Stationery. | Shri Anil Chandra Chakraborty, Inkman. | Rs. 2,908·55 P. | do | |
| Animal Husbandary : | Shri D. L. Roy, Clerk-cum-Cashier. | Rs. 3,898·55 P. | do | |
| | Shri D. B. Roy, Driver. | Rs. 885·67 P. | do | |
| | Shri J. C. Debnath, Bullkeeper. ( now Driver ) | Rs. 914·07 P. | do | |
| | Shri S. T. Adhikary, Night Watchman. | Rs. 350·95 P. | do | |
| Jail : | Shri Nirendra Barman, Sub-Jailor. | Rs. 1,400·00 P. | do | |
| | Shri Jitendra Mohan Laskar, Head Warder. | Rs. 1,006·00 P. | do | |
| | Shri Sukharanjan Chakraborty, Warder. | Rs. 496·80 P. | do | |
| | Shri Nanigopal Bhattacharjee, Warder. | Rs. 543·40 P. | do | |
| | Shri Naresh Paul, Warder. | Rs. 493·80 P. | do | |
| | Shri Ganga Bahadhur Thapa, Warder. | Rs. 464·60 P. | do | |
| Rehabilitation : | Shri Himangshu Moy Ghosh, U. D. Clerk. | Rs. 10,263·68 P. | Rs. 478·28 P. | |
| Tribal Welfare : | Shri Sunitijiban Chakma, Inspector. | Rs. 6,626·23 P. | — | |

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| Police : | Shri Sudhir Bhattacharjee, A. S. I. ( now S. I. ) | Rs. 12,593·24 P. | Conducted by Police. | |
| | Shri Abu Mia, Constable. T/920. | Rs. 9,074·30 P. | Rs. 226·45 P. | |
| | Shri Haridas Dey, Constable. T/699 | Rs. 2,084·92 P. | Conducted by Police. | |
| | Shri Subodh Deb, Constable. | Rs. 2,092·21 P. | do | |
| | Shri Bir Bahadur Thapa, Constable. T/690 | Rs. 2,777·85 P. | do | |
| | Shri Nibaran Deb, Constabl. T/781 | Rs. 8,698·55 P. | do | |
| | Shri Hiralal Debnath, Const. T/776 | Rs. 8,195·45 P. | do | |
| | Shri Baddulal Mistry, NK. | Rs. 4,015·00 P. | do | |
| | Shri Manilal Singh, Constable. | Rs. 1,375·00 P. | do | |
| | Shri Hiljoy Mani Halam, Constable. | Rs. 2,819·50 P. | do | |
| | Shri Rati Ranjan Sharma, Constable. | Rs. 3,165·20 P. | do | |
| | Shri Rakesh Chanda, Constable. | Rs. 8,185·45 P. | do | |
| | Shri Nripendra Ghosh, NK. | Rs. 724·46 P. | do | |
| | Shri Jogesh Deb Barma, Constable. | Claims not yet settled. | | |
| | Shri Sunil Roy, NK. | | | |
| Directorate of Health Services : | Shri Manidra Chandra Rudra Paul, G.D.A. | Rs. 2,067·05 P. | do | |
| | Shri Ranjan Chakma, Sweeper. | Rs. 1,375·00 P. | do | |

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT : 1963.

**The 16th April, 1970.**

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Thursday, the 16th April, 1970.

## PRESENT

Shri Manindra Lal Bhowmik, Speaker in the Chair, the Chief Minister, Four Ministers, the Dy. Minister, Deputy Speaker and twenty-four Members.

## QUESTION

**Mr. Speaker :**—To-day in the List of Business the following questions to be answered by the Ministers concerned. Starred Question. Shri Jatindra Kr. Majumder.

**Shri Jatindra Kr. Majumder ;**— Question No 219.

**Shri T. M. Das Gupta :**— Question No. 219 Sir.

প্রশ্ন

(ক) সদরের জিরানিয়া ব্লক অন্তর্গত এরিয়ায় কতগুলি মাঠে Shallow Tube Well বসানো যাইতে পারে ;

(খ) ইহা কি সত্য যে উক্ত ব্লক এলাকায় কতগুলি বড় বড় মাঠে জলসেচের অভাবে ফসল উৎপাদন করা যাইতেছে না ?

উত্তর

(ক) ৭ (সাত) টি মাঠে।

(খ) আংশিক ভাবে সত্য। জলসেচের অভাবে উক্ত ৭ (সাত) টি মাঠে অতিরিক্ত জমিতে বরো ফসল করা সম্ভব হইতেছে না।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**— মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি যে সাতটি মাঠের কথা বললেন, সেই সাতটি মাঠের মধ্যে জল সেচের জন্য কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কি না ?

শ্রী **টি, এম, দাশগুপ্ত** :—এখানে সার্ভে করে দেখা হচ্ছে, সার্ভে কমপ্লীট হলে পরে পুরোপুরি এ্যাকশান নেওয়া সম্ভবপর হবে।

শ্রী **আবদুল ওয়াজিদ** :—মাননীয় মন্ত্রীমহোদয় যে সাতটি মাঠের কথা এখানে বললেন, কোন্ কোন্ মাঠ, তাদের নাম বলতে পারেন কি ?

শ্রী **টি, এম, দাশগুপ্ত** :—খয়েরপুর ফিল্ড ইন খয়েরপুর মৌজা, পূর্ব নোয়াগাঁ ফিল্ড ইন সাউদারণ সাইড অব দি আসাম—আগরতলা রোড, মজলিশপুর ফিল্ড ইন দি সাউদারণ সাইড অব দি আসাম—আগরতলা রোড, কোবরা খামার ফিল্ড ইষ্ট অব রাণীর বাজার, জিরানিয়াখলা ফিল্ড ইন সাউদারন সাইড অব দি জিরানিয়া মার্কেট, বংকিমনগর ফিল্ড, ইন সাউদারণ সাইড অব দি আসাম-আগরতলা রোড, চম্পামুরা ফিল্ড, ওল্ড রোড ইন দি সাউদারণ সাইড অব দি আসাম—আগরতলা রোড।

শ্রী **আবদুল ওয়াজিদ** :—এই সাতটি মাঠে মোট কত একর জমি, মাননীয় মন্ত্রীমহোদয় বলবেন কি ?

শ্রী **তড়িৎমোহন দাশগুপ্ত** :—খয়েরপুর প্রায় দেড়শত একর, পূর্ব্ব নোয়াগাঁ ২৫০ একর, মজলিশপুর—২০০ একর, কোবরাখামার—২০০ একর, জিরানিয়াখলা—একশত একর, বংকিমনগর—১০০ একর, চম্পামুড়া—১৫০ একর।

শ্রী **যতীন্দ্র কুমার মজুমদার** :— মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে সার্ভে ইত্যাদি করা সাপেক্ষে সেখানে কোন পরিকল্পনা নেওয়া হচ্ছে না, কিন্তু এর মধ্যে এই সমস্ত মাঠে ছোট ছোট অটমেটিক টিউব ওয়েল বসানো যায় কিনা, সেটা দেখা দরকার মনে করেন কি না ?

শ্রী **তড়িৎ মোহন দাশগুপ্ত** :—সেই জিনিষটা ব্লকের সঙ্গে আলাপ আলোচনা করে দেখতে পারেন. সেটা কন্ট্রিবিউশান বেসীসে অথবা এক্সপেরিমেন্ট বেসীসে হতে পারে কি না ?

শ্রী **যতীন্দ্র কুমার মজুমদার** :— মাননীয় মন্ত্রী মহোদয়, ইহা কি সত্য, যে খয়েরপুর ফিল্ডের কথা মাননীয় মন্ত্রী মহোদয় উল্লেখ করলেন, সেই মাঠে কৃষকরা স্বতঃস্ফূর্তভাবে নিজেরা খরচ করে এই টিউব ওয়েল বসিয়ে বিশেষ উপকার পাচ্ছেন ?

শ্রী **তড়িৎ মোহন দাশগুপ্ত** :—আই টেক্ দি ইনফরমেশান ফ্রম মেম্বার কনসারণ্ড।

**মিঃ স্পীকার** :—শ্রী বিদ্যাচন্দ্র দেব বর্ম্মা।

শ্রী **বিদ্যাচন্দ্র দেব বর্ম্মা** :—কোয়েশচান নাম্বার ৪৫৬।

শ্রী **তড়িৎমোহন দাশগুপ্ত** :—কোয়েশচান নাম্বার ৪৫৬ স্যার।

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১) ইহা কি সত্য কল্যাণপুর সর্বংছড়ার উজানে উক্ত ছড়ার উপর গত বৎসর যে বাঁধটি জলসেচের জন্য দেওয়া হইয়াছিল উহা ভাঙ্গিয়া গিয়াছে, এবং | কল্যাণপুর সর্ব্বংছড়ার উজানে উক্ত ছড়ার উপর কোন বাঁধ দেওয়া হয় নাই। |

২) ভাঙিয়া থাকিলে বর্ত্তমান বছরে পুনঃ বাঁধ দেওয়া হইবে কি না? — প্রশ্ন উঠেনা।

মিঃ স্পীকার :—শ্রী মনোরঞ্জন নাথ।

শ্রী মনোরঞ্জন নাথ :—কোয়েশচান নাম্বার ৪১৫।

শ্রী তড়িৎমোহন দাশগুপ্ত :—কোয়েশ্চান নাম্বার ৪১৫ স্যার।

প্রশ্ন

(ক) বিগত ১৮ | ৯ | ৬৭ইং Representation মূলে কৈলাসহর সাবডিভিশনে বিলাসপুর হইতে জগন্নাথপুর বাগান পর্য্যন্ত বন্যানিরোধ বাঁধ দেওয়ার জন্য যে Survey এবং Investigation হইয়াছিল উহার ফলাফল কি? এবং

(খ) কৈলাসহর সাবডিভিশনে বিলাসপুর গ্রাম ও উক্ত এলাকার ফসল রক্ষার জন্য বন্যা-নিরোধ বাঁধের পরিকল্পনার কাজ কতটুকু অগ্রসর হইয়াছে?

উত্তর

(ক এবং খ) প্রথম সার্ভে ও ইনভেষ্টিগেশনের পর দেখা গিয়াছিল যে প্রস্তাবিত বাঁধের দ্বারা বেশীর ভাগ জমির সংরক্ষণ হইবে না। আবার সার্ভে ও ইনভেষ্টিগেশন করিয়া দেখা হইতেছে।

শ্রী মনোরঞ্জন নাথ :—মাননীয় মন্ত্রী মহোদয়, প্রথম সার্ভে করে হয়েছে এবং দ্বিতীয় সার্ভে করে আরম্ভ হয়েছে জানাবেন কি?

শ্রী টি, এম দাশগুপ্ত :—আই ডিম্যাণ্ড নোটীস স্যার।

শ্রী মনোরঞ্জন নাথ :—মাননীয় মন্ত্রী মহোদয়, প্রথম সার্ভে করে যে বাঁধ দেওয়ার কথা হয়েছিল, সেটা না হওয়ার কারণ কি?

শ্রী টি, এম, দাশগুপ্ত :—যেভাবে বাঁধ দেওয়া হয়েছিল তাতে দেখা যায় যে মাত্র ৩০ একর অব ল্যাণ্ড এই স্কীমের দ্বারা প্রটেক্টেড হতে পারে, সেইজন্য পুনরায় সেটা সার্ভে করে দেখা হচ্ছে।

শ্রী মনোরঞ্জন নাথ :—মাননীয় মন্ত্রী মহোদয়, কতটুকু জায়গা ইনভেষ্টিগেশন হয়েছিল বলবেন কি?

শ্রী টি, এম দাশগুপ্ত :—আই ওয়ান্ট নোটিশ স্যার।

শ্রী মনোরঞ্জন নাথ :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই ইনভেষ্টিগেশন হয় নাই, এটা ঠিক কি না?

শ্রী টি, এম, দাশগুপ্ত :—Whatever information I have got, I have furnished it.

শ্রী মনোরঞ্জন নাথ :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই জায়গায় ৩০০ একর জমি আছে বলে বলা হয়েছে কি না?

**শ্রী টি, এম, দাশগুপ্ত** :—আই হ্যাভ ফারনিশ্‌ড দ্য ইনফরমেশন, হুইচ আই হ্যাভ গট স্যার।

**মিঃ স্পীকার** :—শ্রী রবীন্দ্র চন্দ্র দেব রাংখল।

**শ্রী রবীন্দ্র চন্দ্র দেব রাংখল** :—কোয়েশচান নাম্বার ৪২৬।

**শ্রী টি, এম, দাশগুপ্ত** :—কোয়েশচান নাম্বার ৪২৬ স্যার।

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১) তেলিয়ামুড়ার মোহড়ছড়ায় ( চাম্পামুড়া বাড়ীর নিকটে ) সরকার হইতে লিফ্‌ট ইরিগেশন করায় কোন পরিকল্পনা আছে কি না ? | তেলিয়ামুড়ার মোহড়ছড়ায় (চাম্পামুড়া বাড়ীর নিকটে) সরকার হইতে লিফ্‌ট ইরিগেশান করার কোন প্রস্তাব বর্ত্তমানে নাই। |
| ২) যদি থাকিয়া থাকে, তবে ঐ স্থানটি সরকার হইতে সার্ভে করা হইয়াছে কি না, এবং কখন হইতে ঐ পরিকল্পনা কার্যে রূপায়ণ করার ব্যবস্থা করা হইবে ? | প্রশ্ন উঠে না। |

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, এই মোহড়ছড়ায় যে মাঠটা ( চাম্পামুড়ার নিকটে ) সেখানে কত একর ফসলোপযোগী জমি আছে ?

**শ্রী টি, এম, দাশগুপ্ত** :—আই ওয়ান্ট নোটীশ স্যার।

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, ইহা কি অবগত আছেন, যে ঐ মাঠে প্রচুর ফসলোপযোগী জমি থাকা সত্বেও এই লিফ্‌ট ইরিগেশন না থাকার জন্য তারা তিনটি ফসল পাচ্ছে না।

**শ্রী টি, এম, দাশগুপ্ত** :—আই হ্যাভ নো সাচ ইনফরমেশান।

**শ্রী নরেশ রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এখানে লিফ্‌ট ইরিগেশন-এর জন্য জনসাধারণের নিকট থেকে কোনরকম রিপ্রেজেন্টেশান পেয়েছেন কি না ?

**শ্রী টি, এম, দাশগুপ্ত** :—ডেলিগেট্‌স অব দ্যাট লোকালিটি রিপ্রেজেন্টেড টু দি মিনিষ্টার অব দি নেসেসিটি অব দীজ থিংস।

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, ইহা কি সত্য নহে যে ঐ মাঠে লিফ্‌ট ইরিগেশান করার জন্য প্রয়োজনীয় সার্ভে হয়ে গেছে প্রায় ছয় সাত মাস আগে ?

শ্রী টি, এম, দাশগুপ্ত :—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

মিঃ স্পীকার :—শ্রী আবদুল ওয়াজিদ।

শ্রী আ·দুল ওয়াজিদ :—কোয়েশ্চান নাম্বার ৪৭১।

শ্রী টি. এম, দাশগুপ্ত :—কোয়েশ্চান নাম্বার ৪৭১ স্যার।

প্রশ্ন

ধর্মনগর হইতে যে রাস্তা কুর্তি ব্রজেন্দ্রনগর গিয়াছে ঐ রাস্তার উপরে জুরী নদীর ব্রিজটির কাজ কখন আরম্ভ হইবে?

উত্তর

জুরী নদীর উপর একটি অস্থায়ী সেতু আছে এবং উহার রক্ষনাবেক্ষন চলিতেছে।

শ্রী আবদুল ওয়াজিদ :—এই রাস্তাটির উপর দিয়ে গাড়ী চলে কিনা, মাননীয় মন্ত্রী-মহোদয় বলবেন কি?

শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত :—আমি বলেছি যে ঐ রাস্তাটির উপর একটা অস্থায়ী ব্রীজ আছে।

শ্রী আবদুল ওয়াজিদ :—মাননীয় মন্ত্রীমহোদয়, যে ব্রীজটা আছে আপনি বললেন, তার উপর দিয়ে কোন গাড়ী চলে কিনা, সেটা আমি জানতে চাই?

শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত :—আই ডিমাণ্ড নোটিশ।

Mr. Speaker :—Shri Ershad Ali Choudhury.

Shri Ershad Ali Choudhury :—Starred Question No. 502.

Shri Tarit Mohan Das Gupta :—Starred Question No.502, Sir.

QUESTION

ক) ১৯৬৯ইং সন হইতে ১৯৭০ইং সনের ফেব্রুয়ারী মাস পর্যান্ত উদয়পুর ব্লকের অধীনে কৃষকের মধ্যে জলসেচের জন্য কোন Pumping Set বিতরণ করা হইয়াছিল কিনা?

খ) হইয়া থাকিলে সংখ্যা কত?

গ) বর্ত্তমানে কতগুলো Pumping Set কাজ করিতেছে?

ঘ) উদয়পুর ব্লকে বিদ্যুৎ চালিত Pumping Set কতগুলি আছে?

ঙ) গভীর নলকূপের সংখ্যা ঐ ব্লকে কতগুলি আছে?

ANSWER

ক) হাঁ।

খ) ৭ (সাত) টি।

গ) ৭ (সাত) টি।

ঘ) বিদ্যুৎ চালিত পাম্প এখনও নাই; তবে মহারানীতে একটি বসানোর কাজ চলিতেছে।

ঙ) উদয়পুর ব্লকে কোন গভীর নলকূপ নাই।

শ্রী এরসাদ আলী চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহোদয় যে ৭টি পাম্পিং সেট আছে বললেন, সেগুলি এখন চালু আছে কিনা জানাবেন কি ?

শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :—আমার কাছে যতদূর ইনফরমেশান আছে, তাতে সেগুলি ওয়াকিং কণ্ডিশানে আছে বলে জানি।

Mr. Speaker :—Shri Kshitish Chandra Das.

Shri Kshitish Ch. Das :—Starred Question No. 512.

Shri Tarit Mohan Das Gupta :—Starred Question No. 512, Sir.

প্রশ্ন

(ক) কমলপুর টাউনের রোডের কাজ আরম্ভ হইতে কি কি বাঁধা আছে।

খ) বাধা না থাকিলে কবে পর্যন্ত ঐ রাস্তার কাজ আরম্ভ হইবে।

উত্তর

(ক) রাস্তার প্রয়োজনীয় জায়গা পূর্ত বিভাগ সমঝিয়া পায় নাই। জায়গার একুইজিসন চলিতেছে।

(খ) উপরোক্ত বাঁধাগুলি অপসারণ হইলেই কাজ আরম্ভ হইবে।

Mr Speaker :—Shri Jatindra Kr. Majumder,

Shri Jatindra Kr. Mujumder :—Starred Question No. 431.

Shri Tarit Mohan Dasgupta :—Starred Question No. 431, Sir.

প্রশ্ন

১) হাওড়া নদীর বন্যার জলে প্রতিবৎসরই সদরের চম্পকনগর হইতে রেশম বাগান পর্যন্ত নদীর দুকূলের জনসাধারণের ঘরবাড়ী, জমিজমা ইত্যাদির ক্ষতি সাধিত হইতেছে বিধায় সরকার ইহার হাত হইতে জনসাধারণকে রক্ষা করিবার জন্য কি প্রচেষ্টা গ্রহণ করিয়াছেন।

উত্তর

হাওড়া নদীর দুই কূলের বন্যানিরোধ ও জলসেচ ব্যবস্থাযুক্ত একটি মাষ্টার প্লেন পরীক্ষাধীন আছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই মাষ্টার প্লেনটার কবে পর্যন্ত পরীক্ষা নিরীক্ষা শেষ হবে তার কিছু অনুমান করতে পারেন কি ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—চীফ ইঞ্জিনিয়ার সি, পি, ডব্লিউ, ডি, ইষ্টার্ণ জোন, শিলং এর কাছে সমস্ত কাগজপত্র পাঠানো হয়েছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয় এই মাষ্টার প্লেন হওয়ার পর সেই চীফ ইঞ্জিনিয়ার কি রকম পরিকল্পনা নেবেন সেটা আশা করা যায় কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—এই সম্পর্কে কমেণ্ট করার মত এখন আমার কাছে কিছু নেই, স্যার।

**Mr. Speaker** :—Shri Bidya Ch. Deb Barma.

**Shri Bidya Ch. Deb Barma** :—Starred Question No. 331.

**Shri Tarit Mohan Das Gupta** : —Starred Question No. 331, Sir.

প্রশ্ন

১) অমরপুর নূতন বাজার হইতে চেলাগাং পর্যন্ত গোমতী নদীর উত্তর পারের জমিতে জলসেচের জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২) ইহা কি সত্য যে, জলের অভাবে এই এলাকার বহু উর্বর জমিতে আশানুরূপ ফসল হইতেছে না ?

৩) ইহা কি সত্য যে, এই সকল জমির একটি বড় অংশের মালিক বিনিময়কারী উদ্বাস্তু ?

৪) যদি সত্য হয়, তবে তাহাদের জমির জন্য লিফ্‌ট্‌ ইরিগেশান বা পাম্পিং সেট এর কোন ব্যবস্থা হইবে কিনা ?

উত্তর

১) গোমতী নদীর উভয় তীর বরাবর এলাকাগুলিতে নদী হইতে পাম্পিং সেট দ্বারা জলসেচের ব্যবস্থা করা যায় কিনা তাহা সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

২) আংশিক সত্য।

৩) ইহা সরকারের জানা নাই।

৪) পাম্পিং সেট দ্বারা জলসেচের ব্যবস্থার বিষয় সরকারের বিবেচনাধীন আছে

**Mr. Speaker :**—Shri Rabindra Ch. Deb Rankhal.

**Shri Rabindra Ch. Deb Rankhal :**—Starred Question No. 572.

**Shri Tarit Mohan Dasgupta :**—Starred Question No. 572, Sir.

প্রশ্ন

১) তেলিয়ামুড়া-অমরপুর রাস্তায় শনগাং নদীর উপর পুল দেওয়ার পরিকল্পনা আছে কি ;

২) থাকিলে কবে পর্যান্ত ঐ নদীর উপর পুল দেওয়া হইবে ;

৩) তেলিয়ামুড়া-অমরপুর রাস্তা কবে পর্যান্ত মেটেলিং করা হবে।

৪) ঐ রাস্তার উপর পুরাতন এবং ভগ্ন পুলগুলি কবে পর্যান্ত মেরামত করা হবে ?

উত্তর

১-৪) তথ্য সংগ্রহ হইতেছে।

**Mr Speaker :**—Shri Abdul Wazid.

**Shri Abdul Wazid :**—Starred Question No. 470.

**Shri Tarit Mohan Dasgupta :**—Starred Question No. 470, Sir.

প্রশ্ন

১) ধর্মনগর বিভাগের কালাছড়া জুনিয়ার হাই স্কুলের নিকটবর্ত্তী শনিছড়ার ব্রিজ ভাঙ্গিয়া যাওয়ার ফলে পুনরায় এ জায়গাতে ব্রিজ করার কোন প্লেন আছে কিনা ?

উত্তর

শনিছড়া ব্রীজ নামে কোন ব্রীজ পূর্তবিভাগের রাস্তার উপর আছে বলিয়া জানা নাই।

**শ্রী আবদুল ওয়াজিদ :**—কালাছড়া জুনিয়ার হাই স্কুলের নিকটবর্ত্তী যে ছড়াটা আছে, তার নামটা মাননীয় মন্ত্রীমহোদয় বলতে পারেন কি ?

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআবদুল ওয়াজিদ:**—এই ছড়ার উপর আগে যে একটা ব্রীজ ছিল, সেই ব্রীজের উপর দিয়ে মানুষ আসা যাওয়া করত, বর্তমানে সেই ব্রীজটা ভেঙ্গে গিয়েছে, এটা কি আপনি অস্বীকার করেন?

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত**:—আমি বলেছি যে পি, ডব্লিউ, ডির রোডের জন্য যে বই আছে, তাতে এই রকম কোন ব্রীজের অস্তিত্ব নেই।

**Mr. Speaker :**—Shri Jatindra Kr. Majumdar.

**Shri Jatindra Kr. Majumder ;**— Starred Question No. 527.

**Shri Tarit Mohan Das Gupta :**—Starred Question No. 527 Sir.

QUESTION

ক) সরকার কি অবগত আছেন জিরানিয়া ব্লক এলাকার খয়েরপুরের পশ্চিম দিকের মাঠে হাওড়া নদীর বন্যার ফলে প্রতি বৎসর বালি উঠার দরুন মাঠটিতে ফসল করা যাইতেছেনা?

খ) যদি অবগত থাকেন. তবে ইহার হাত হইতে ফসলোপযোগী জমিগুলি রক্ষা করার কি ব্যবস্থা সরকার গ্রহণ করিতেছেন?

ANSWER

ক হাঁ।

খ) বন্যা-নিয়ন্ত্রণ পরিকল্পনার মাধ্যমে জমিগুলি রক্ষা করা যায় কিনা তাহা বিবেচনা করিয়া দেখা হইতেছে।

*Mr. Speaker* :—Shri Abdul Wazid.

*Shri Abdul Wazid* :—Starred Question Nc, 467.

*Shri Tarit Mohan Dasgupta* : –Starred Question No. 467, Sir.

প্রশ্ন

ক) আসাম-আগরতলা রোডের জুরী নদীর উপরের পাকা ব্রীজ সম্পূর্ণ হইয়াছে কিনা;

খ) ইহা কি সত্য ব্রিজের দক্ষিণাংশে ফাটল ধরিয়া গিয়াছে?

উত্তর

ক) সংযোগকারী রাস্তার মেটেলিং ও ব্ল্যাকটপিং ছাড়া পুলের কাজ শেষ হইয়াছে।

খ) না।

*Mr. Speaker* :—Shri Jatindra Kr. Majumder.

*Shri Jatindra Kr, Majumdar* :—Starred Qnestion No. 433.

*Shri Tarit Mohan Dasgupta* :—Starred Question No, 433, Sir.

প্রশ্ন

ক) ইহা কি সত্য যে, সদরের খয়েরপুর হইতে ডায়েরী ফার্ম পর্যান্ত P. W. D. রাস্তায় কিছু অংশ মাটির বদলে শুধু বালি দিয়ে বাধান হইয়াছে ?

উত্তর

ক) হ্যাঁ ; বালু মিশ্রিত মাটি ব্যবহৃত হইয়াছে।

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার :**—যে অংশটুকু বালি দিয়ে বাঁধানো হয়েছে সেই অংশটুকু কতটা লম্বা হবে মাননীয় মন্ত্রীমহোদয় বলতে পারেন কি ?

**শ্রী তড়িত মোহন দাশগুপ্ত :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার :**—ঐ রাস্তাটা বন্যার জলে আঘাতপ্রাপ্ত হয় ইহা মাননীয় মন্ত্রীমহোদয় জানেন কি ?

**শ্রী তড়িত মোহন দাশগুপ্ত :**—যেখানে করা হয়েছে সেখানে যেরকম মাটি পাওয়া যায় তা দিয়েই সম্পূর্ণ করা হয়েছে।

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার :**—তা হলে মাননীয় মন্ত্রীমহোদয় কি স্বীকার করবেন যে বন্যার ফলে রাস্তার এই অংশটুকু ভেঙে যেতে পারে ?

**শ্রী তড়িত মোহন দাশগুপ্ত :**—বন্যার জোর যদি থাকে তাহলে কংক্রিটের ফ্লোরিং পর্যন্ত ভেঙে যায়।

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার :**—তা হলে কোন রকম ব্যবস্থা আছে কিনা যাতে এটা না ভাঙে, কারণ এর পশ্চিম দিকে বিরাট মাঠ। সেজন্য এই জায়গাটাকে প্রটেকশন দেওয়ার কোন ব্যবস্থা আছে কিনা ?

**শ্রী তড়িত মোহন দাশগুপ্ত :**—একটা রাস্তা হয়েছে ঠিক। তা হলেও ভবিষ্যতে এটা মজবুত করা যাবে।

**শ্রী নরেশ রায় :**—মাননীয় মন্ত্রীমহোদয় কি বলবেন যে রাস্তাটাকে মজবুত করার জন্য বালি এবং মাটি মিশ্রিত করা হয়েছে কিনা ?

**শ্রী তড়িত মোহন দাশগুপ্ত :**—সেখানে যেরকম পাওয়া যায় তা দিয়েই করা হয়েছে। দূর থেকে ইট ক্যারী করতে অনেক সময় লাগে। সেজন্য লোক্যালিটিতে যা অ্যাভেলেবল তার মধ্যে যা ভাল তা দিয়েই করা হয়েছে।

*Mr. Speaker*:—Shri Promode Rn. Dasgupta.

*Shri Pramod Rn. Dasgupta* :—Question No. 491

*Shri T. M. Dasgupta* :—Mr. Speaker, Sir, question No. 491.

QUESTION

1. To how many Persons Pumping Machines has been lent under Mohanpur Block ;

2. Whether the credit amount due against the Pumping Machine has been realised; and

3. If not, the step taken thereon ?

ANSWER

1. Loan for purchase of Pumping Machine was issued to 16 ( Sixteen ) persons under Mohanpur Block from the year 1963-64 to 196-698.

2. Rs. 1,375.00 only has been realised from one person against the amount of loan due.

3. Notices were served on all the loanees and Certificate cases have been instituted recently against 14 persons for realisation of outstanding amount of loon.

**শ্রী প্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি ওদের নাম কি ?

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত** :—ফর নেম আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রী প্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি যে এই অ্যামাউন্ট রিয়েলাইজ না করার দরুন অন্যান্যদেরও পাম্পিং মেশিন দেওয়া হচ্ছে না, এটা সত্যি কিনা ?

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত** :—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

*Mr. Sreaker* :—Shri Aghore Deb Barma.

*Shri Aghore Deb Barma* :—Question No. 229.

*Shri T. M. Dasgupta* :—Mr. Speaker, Sir question No.229.

QUESTION

১) গত জানুয়ারী মাসের ২৫শে তারিখ ( ১৯৭০ইং ) রাজ্য সরকারের উন্নয়ন দপ্তরের ভার প্রাপ্ত উপমন্ত্রী মহোদয় পেকুয়াতলা গ্রামে ( সদর দক্ষিণ ) লারমাছড়ায় জলসেচের বাঁধ দেওয়ার ব্যাপারে পরিদর্শন করেছিলেন কি না ?

২) যদি পরিদর্শন করে থাকেন, মন্ত্রীমহোদয় উক্ত ছড়ার উপর বাঁধ দেওয়ার জন্য রাজ্য সরকারের মাইনর ইরিগেশন ডিপার্টমেণ্টে কোন সুনির্দিষ্ট প্রস্তাব দিয়েছেন কি না ?

৩) যদি দিয়ে থাকেন, তবে কবে এই বাঁধের কাজ আরম্ভ হইবে এবং না দিয়ে থাকলে তার কারণ ?

১) হঁ্যা

২) হঁ্যা

৩) বাঁধের জন্য নক্সা ও এষ্টিমেট তৈরীর উদ্দেশ্যে যথাযোগ্য জরীপ কার্য্য সত্বর আরম্ভ হইতেছে। যদি বাঁধের জন্য প্রয়োজনীয় জমি সংশ্লিষ্ট জমির মালিকগণ যথাযোগ্য দলিল সম্পাদন ক্রমে সরকার বরাবর বিনামূল্যে ছাড়িয়া দেন, তবে বাঁধের কাজ আরম্ভ করিতে খুব দেরী হইবে না।

শ্রী অঘোর দেববর্ম্মা :—মাননীয় মন্ত্রীমহোদয় কি বলতে পারেন যে এই ব্যাপারে কবে সার্ভে করা হয়েছিল?

শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত :—সার্ভে এখনও কমপ্লিট হয় নাই।

শ্রী অঘোর দেববর্ম্মা :—মাননীয় মন্ত্রীমহোদয় কি বলতে পারেন যে কবে এই জায়গায় ইঞ্জিনীয়ার দিয়ে সার্ভে করা হয়েছিল?

শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত :—চাই ডিমাণ্ড নোটিশ।

*Mr. Speaker* :—Shri Promode Rn. Dasgupta.

*Shri Promode Rn. Dasgupta* :—Question No. 565.

*Shri T. M. Dasgupta* :—Mr. Speaker, Sir, question No. 565.

QUESTION

1) Whether any advertisment for the recruitment to the Special Officer (Library) in the scale of Rs 150 /-240-10-300/-(Pre revised) was made on the 18th May, 1967.

2) Whether any person has been appointed in the the said post (with name).

3) Whether the Pre-revised payscale has been revised,

4) If not, the reason thereof?

ANSWER

1) The post was advertised on the 4th May, 1967 and not on the 18th May, 1967.

2) Shri Kshitish Chandra Bhowmick was appointed to the post of Special Officer (Library).

3) No.

4) The approval of the Government of India to the revision of the per-revised scal is still awaited.

শ্রী প্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি যে এর পে রিভিশনের জন্য গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার কাছে কোন সময়ে পাঠানো হয়েছে?

শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত :—ফর স্পেসিফিক ডেট আই ওয়ান্ট নোটিশ স্যার।

শ্রী প্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি যে উক্ত ক্ষিতিশ চন্দ্র ভৌমিক, যাকে স্পেশ্যাল অফিসার (লাইব্রেরী) এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে তার জায়গায় অন্য কাউকে নেওয়ার কোন প্রস্তাব গভর্ণমেন্টের আছে কিনা?

শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত :—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

*Mr. Speaker* :—Shri Aghore Deb Barma.

*Shri Aghore Deb Barma* :—Question No. 261.

*Shri T. M. Dasgupta* :—Mr. Speaker, Sir, question No. 26I.

QUESTION

1) Whether there is a Bus Station just in front of the newly constructed Girls' Boarding House of Maharani Tulshibati Girls' Higher Secondary School, Agartala.

2) If so, when the permission was given by the Government, and

3) If permission was not given, how the Buses of Agartala-Bamutia Bus Services always stand there ?

ANSWER

1) No.

2) Does no arise.

3) Parking of buses there is un-authorised. Police has been requested to take urgent action to stop this un-authorised parking of motor vehicles.

Mr. Speaker :—Shri Aghore Deb Barma.

Shri Aghore Deb Barma :—Question No. 313.

Shri Tarit Mohan Das Gupta :—Mr. Speaker, Sir, Question No. 313.

প্রশ্ন

১) আসাম আগরতলা রাস্তার কাঞ্চনবাড়ী রোড থেকে কাঞ্চনবাড়ী বাজার পর্যন্ত (১৯৬৯-৭০ইং সনে) রাস্তাটির Re-Construction ও Maintenance বাবত মোট কত টাকা ব্যয় বরাদ্দ ছিল।

২) যদি থাকে বর্তমান আর্থিক বৎসরে কোন কাজ করান হইয়াছিল কিনা এবং না হয়ে থাকলে কারণ।

উত্তর

১) না কোন বরাদ্দ ছিল না।

২) ১নং উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

**শ্রী অঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রীমহোদয় কি বলতে পারেন যে ঐ রাস্তার বর্ত্তমান অবস্থা কি এবং সেই রাস্তায় কোন ট্রাফিক চলাচল করতে পারে কিনা ?

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত** :—আমি নোটিশ চাই স্যার।

**শ্রী অঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রীমহোদয়, একথা কি স্বীকার করবেন যে এই রাস্তাটি পি, ডবল্যু, ডি'র ?

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত** :—পি, ডবল্যু, ডি'র বলেই আমার জানা।

**শ্রী অঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রীমহোদয়, কি বলতে পারেন, যদি এই রাস্তাটি পি, ডবল্যু, ডি'র আণ্ডারে হয়ে থাকে, তাহলে তার এন্যুয়েল রিপেয়ারের জন্য টাকা না রাখার কারণ কি ?

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত** :—এটা হচ্ছে প্রপোজাল ফর রি-কনস্ট্রাকশান।

**শ্রী অঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রীমহোদয় কি বলতে পারেন, এই প্রপোজাল কবে দেওয়া হয়েছিল রি-কনস্ট্রাকশানের জন্য।

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত** :—আমি নোটিশ চাই স্যার।

**Mr. Speaker** :—Now any Member interested to the question of Shri Baju-ban Riyan ?

**Shri Kshitish Ch Das** :—Question No. 558 Sir.

**Shri Tarit Mohan Dasgupta** :—Question No. 558 Sir.

QUESTION

1) Whether promotion to the Grade of Assistant Engineer in public Works Department, Tpipura is made according to the procedure laid down in the recruitment rules for Assistant Engineer of Central Public Works Department,

2) If so, whether one of the criterians of the said rules is as follows, "50% of the vacancies in the Grade of Assistant Engineer are filled in by direct recruitment through the Union Public. Serviee Commission and the remaining 50% by Departmental Promotion from amongst the serving graduates and permanent Diploma holder sectional officers in the ratio of 1 ; 1 ;

3) If 1 & 2 are the facts whether Tripura Government followed the ratio of 1 : 1 in filling up the 9 or 10 vacancies in the grade of Assistant Engineer within the period of 1966 to March, 1970 ;

4) How many graduate Sectional Officers were promoted to Assistant Engineer within the said period ?

ANSWER

1. No.
2. Does not arise.
3. Does not arise.
4. None.

**Mr. Speaker** :—There are five Unstarred Questions today. The Ministers may lay on the table of the House the reply to the Unstarred Questions.

**শ্রী অঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের রুলস অব প্রসিডিউর সম্পর্কে কিছু বলা দরকার। আমাদের রুলসে আছে যে যেদিন যে বিষয়ে ডিস্কাশন হবে, তার পরের দিন তার যে স্পীচ মেম্বারস কন্সারণ্ডকে দিতে হবে ফর রেক্টিফিকেশান এণ্ড কারেকশান। এটা হচ্ছে পার্লামেন্টারী কনভেনশান। আমাদের প্রফেসর ইউ, কে, রায় যখন স্পীকার ছিলেন, তখন আমরা দেখেছি পরের দিন না দেওয়া গেলেও উইদ-ইন থ্রি ডেজ' সেটা দেওয়া হত। কিন্তু আজকে প্রায় এক মাস হতে চলল, কোন প্রসিডিংস আমাদের কাছে কারেকশানের জন্য দেওয়া হচ্ছেনা এটা হচ্ছে একটা দিক। আরেকটা দিক হচ্ছে, এটা আমার ব্যক্তিগত কথা নয়, আজকে যদি আমরা এই কপিগুলি সেশান চলাকালীন পেতাম, তাহলে আমরা যথ যথ কারেকশান করে দিতে পারতাম, কিন্তু রুলসে যদিও আছে, আমরা সেই কপিগুলি ঠিক ঠিক মত পাচ্ছি না। মাসখানেক বা দেড়মাস পরে হয়তো সেগুলি গদয় পাদায় পাঠানো হবে, অনেক সদস্য আগরতলা ষ্টেশানে থাকেন না, তাদের পক্ষে সেগুলি রেক্টিফিকেশান এবং কারেকশান করে পাঠান সম্ভব হয়ে উঠেনা। এটা হল আমার প্রথম নাম্বার। আর দ্বিতীয় নাম্বার হচ্ছে আমাদের রুলস অব প্রসিডিউরে আছে যে প্রাইভেট মেম্বারস ডে হচ্ছে শুক্রবার দিন—সেইদিন আড়াইঘন্টা সময় প্রাইভেট মেম্বারস বিজনেসের জন্য রাখা হয়েছে। কিন্তু আমরা দেখছি যে আমরা আড়াই ঘন্টা দূরের কথা, কোনদিন পনের মিনিট, বড়জোর এক ঘন্টা সময় পাই কিনা সন্দেহ আছে। কাজেই আমি মনে করি যে আমাদের মেম্বারদের রাইট এভাবে কার্টেইল করা হচ্ছে। কোন মেম্বার অবশ্য এই বিষয়ে প্রশ্ন তুলছেনা। আরেকদিকে আমি দেখছি যে রুলসের খুব কড়াকড়ি, অনেক কাটমোশান, প্রাইভেট মেম্বারস্ রিজলুশান সমস্ত কেটে ডিস-এলাউ এবং রিজেক্ট ইত্যাদি করা হচ্ছে। আমার কথা হচ্ছে যদি রুলস মানতেই হয়, তাহলে সর্ব্বক্ষেত্রে মানা উচিৎ। যদি টাফ কম থাকে, তাহলে টাফ

বাড়ালেই হয়। আজকে ষ্টাফ নাই এই অজুহাতে আমাদের মেম্বারদের যে রাইটগুলি আছে, সেগুলিকে আমরা এক্সেইল করতে পারি না। আরেকদিকে দেখছি যে এখানে রুল 35 এ্যাপ্লাই করে আমাদের ইমপোর্টেন্ট কোয়েশ্চান ইত্যাদি ডিসঅ্যালাউ করা হচ্ছে। কাজেই এই দুইটি জিনিষ পাশাপাশি রেখে চিন্তা করা দরকার। রুলস যদি মানতে হয়, তাহলে সবদিক থেকেই মানা উচিত, আর যদি না মানা হয়, তাহলে গতানুগতিকভাবে যেভাবে চলে আসছে, সেইভাবেই চলা উচিত। কাজেই সেইদিক থেকে আমি বলব মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের যে রুলস এবং নিয়ম কানুন আছে, সেইগুলিকে ভায়লেট করা হচ্ছে, মেম্বারদের রাইটসকে কার্টেল করা হচ্ছে। এক কথায় আমি বলতে বাধ্য যে এ্যাসেম্বলীকে আস্তে আস্তে একটা ফারসে পরিণত করা হচ্ছে, এই অভিযোগ আমি এখানে রাখছি।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, আপনার বক্তব্য আমি শুনলাম। আমরা আমাদের রুলস এণ্ড প্রসিডিউর মেনেই কাজ করছি। আপনি আজই প্রথম একথা তুলেছেন যে মেম্বারস তার স্পীচের কপি রীতিমত পাচ্ছেন না। It is the first time you have brought to my notice this thing. I shall enquire into this matter.

**শ্রী অঘোর দেববর্ম্মা :**—শুক্রবার দিন প্রাইভেট মেম্বারস ডে। সেদিন আড়াই ঘণ্টা প্রাইভেট মেম্বারস রিজলুশানের জন্য এ্যালট করার কথা। প্রভিসোর মধ্যে আছে, যদি স্পীকার মনে করেন, তাহলে লীডার অব দি হাউসের সঙ্গে আলাপ আলোচনা করে একটা অল্টার-নেট ডে স্থির করতে পারেন। এটার অর্থ এই নয় যে শুক্রবার দিন প্রাইভেট মেম্বারস রিজলুশান থাকবে না।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনি শুনুন। আপনি আমার কথার মধ্যে ইন্টার-ফিয়ার করছেন। আমাদের রুলসে আছে শুক্রবার আড়াই ঘণ্টা প্রাইভেট মেম্বারস রিজলুশানের জন্য এ্যালট করা হবে। কিন্তু মাননীয় সদস্যদের সুবিধার জন্য, তারা যে সমস্ত রিজলুশান দিচ্ছেন, সেই সবের আলোচনার সুযোগ দেওয়ার জন্য শুক্রবার ছাড়াও অন্যান্য-বার আমি দিয়ে যাচ্ছি। নিশ্চয়ই সেটা মাননীয় সদস্য লক্ষ্য করেছেন। আইনমত হলে আমরা শুক্রবারই দিতাম, কিন্তু তাদের সুযোগ সুবিধার জন্য অন্যান্যবারেও আলোচনার সুযোগ দিয়ে যাচ্ছি।

**শ্রী অঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় যদি ইচ্ছা করেন, তাহলে লীডার অব দি হাউসের সঙ্গে আলোচনা করে অন্যদিনেও আলোচনার সুযোগ দিতে পারেন, কিন্তু তার অর্থ এই নয় যে শুক্রবার আমাদের যে আড়াই ঘণ্টা দেওয়া আছে, সেটা দেওয়া হবে না।

**মিঃ স্পীকার** :—আপনি আমার কথার মধ্যে ইন্টারফিয়ার করছেন, মাননীয় সদস্য থেকে আমি এটা আশা করিনি। আমরা বিজনেস এ্যাডভাইসরী কমিটির সঙ্গে আলাপ আলোচনা করে এইভাবে শুক্রবার ছাড়া অন্যান্য দিনেও আলোচনার সুযোগ দিয়ে আসছি। আর আপনি বলছেন যে শুক্রবারে আলোচনার সুযোগ দিচ্ছি না, সেটা ঠিক নয়। শুক্রবার দিন প্রাইভেট মেম্বারস রিজলুশানের ডিস্কাশন হচ্ছে, তবে সময়ের যে প্রশ্নটা আপনি তুলেছেন…

**শ্রী অঘোর দেববর্ম্মা** :—রুও ইনফরমেশান, আড়াই ঘটা সময় দেওয়া হয় না। একদিন পনের মিনিট এবং বড় জোর এক ঘণ্টা সময় দেওয়া হয়।

**শ্রী তড়িত মোহন দাশগুপ্ত** :—পয়েন্ট অফ অর্ডার— যখন স্পীকার কথা বলছেন, তখন মাননীয় সদস্য তাতে ইন্টারফিয়ার করছেন। মাননীয় সদস্য এখানে আমাদের রুলস অব প্রসিডিউরের প্রতি চেয়ারের দৃষ্টি আকর্ষণ করছেন, সেটা তখন মাননীয় সদস্য সেখানে কথা বলছেন। হাউসের অধিকার রক্ষার জন্য, ভালো কথা। কিন্তু মাননীয় স্পীকার যখন তার উত্তর দিচ্ছেন, আমাদের রুলসে আছে There is a specific rule that when the Speaker is Speaking, nobody should be allowed to speak. আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, মাননীয় স্পীকার যখন কথা বলছেন তখন মাননীয় সদস্য ইন্টারফিয়ার করতে পারেন কি না ?

**মিঃ স্পীকার** :—না পারেন না। তিনি উইলফুলি সেই রুল ভায়লেট করেছেন।

When the Speaker will be speaking or rises to speak, no Member should speak. But when I am speaking today in reply to his speech he is interrupting in my speech. This is a clear violation of the rule. He is violating the rules and charging the Chair.

**শ্রী অঘোর দেববর্ম্মা** : আমি চার্জ করছিনা, আমি ঘটনাটা বলছি।

**মিঃ স্পীকার** :—তারপর সময়ের প্রশ্ন আমরা জানি যে মাননীয় সদস্য যখন বক্তৃতা করেন, তখন লালবাতি জ্বালিয়ে তাকে বন্ধ করা যায় না। সময় অতিক্রম হয়ে গেলে পরে যে সময় চেয়ে নেওয়া দরকার, সেটাও অনেক সদস্য মেনে চলেন না, তাহলে কি করে আড়াই ঘণ্টা সময় নির্দিষ্ট রাখব ? আলোচনার জন্য মাননীয় সদস্য যে আপত্তি এখানে রেখেছেন, তাঁকে সবসময়েই আমরা বেশী সময় দিয়ে থাকি. নির্দ্দিষ্ট সময়ের বেশী তাকে দেওয়া হয়, তবুও

লালবাতি জ্বালাতেহলেও তিনি সেইদিকে ভ্রুক্ষেপ করেন না, বলতেই থাকেন। যখন দৃষ্টি আকর্ষণ করা হয় তখনও তিনি বলতেই থাকেন। তাহলে সময় কি করে রক্ষা করা যাবে? যদি মাননীয় সদস্য নিজেই নির্দিষ্ট সময়ের অতিরিক্ত বলতে থাকেন, তাহলে আড়াই ঘণ্টা বিজো-লুশানের জন্য দেওয় অসম্ভব। কাজেই যদি মাননীয় সদস্যরা চেয়ারের সঙ্গে সহযোগিতা না করেন, তাহলে নির্দিষ্ট সময় রক্ষাকরা অসম্ভব। তবে মাননীয় সদস্য যেকথা বলেছেন যে প্রসিডিংস তিন দিনের মধ্যে কপি পাচ্ছেননা, আমি নিশ্চয়ই এই বিষয়ে খোঁজ করে দেখব।

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার**:—মাননীয় সদস্য অঘোর বাবু তাঁর প্রস্তাব বা কাট মোশান সম্পর্কে উনি যখন বক্তৃতা করেন তখন আপনি অনেক সময় দিয়ে থাকেন এবং উনাকে যে নির্দিষ্ট সময় দেওয়া হয় সেটা অতিক্রান্ত হয়ে গেলেও আপনার বার বার ঘিকুয়েষ্ট সত্বেও তিনি আর একটু বলছি, আমি ডিটেল্‌সে যাচ্ছি না, আমি শুধু টাচ্‌ করে যাচ্ছি স্যার, এই সব বলে তিনি অনেকক্ষণ ধরে বক্তৃতা করতে থাকেন। যার ফলে আমরাও সময়ের অভাবে বক্তৃতা দিতে পারি না এবং স্পীকার মহোদয় আপনাকেও বাধ্য হয়ে এই হাউসের বিজনেসগুলি ডেফ র্ড করতে হয়। অথচ তিনি এখন আবার বলছেন যে উনাকে সময় দেওয়া হয় না, সত্যি দুঃখের বিষয় স্যার।

**মিঃ স্পীকার**:—মাননীয় সদস্য, আমি আপনার অভিযোগের উত্তরে বলছি আপনি বলেছেন যে আমাদের ষ্টাফের অভাবে আপনাদের দেওয়া কাট মোশানগুলি এাড্‌মিট করি না। আপনার এই কথাটা ঠিক নয়; তবে আপনারা যে সমস্ত কাট মোশান দেন, সেগুলি আমরা আইন অনুযায়ী ডিস-এ্যালাউ করে দেই।

**শ্রী অঘোর দেববর্ম্মা**:—স্যার, আমি বলেছি প্রসিডিংসের ব্যাপারে।

**Mr. Speaker**:—Now, we going to the next item of business. Next item is Calling Attention notice. I have received Calling Attention Notice from Shri Kshitish Ch. Das on the Subject—'Medical Officer trained for Blood Bank transferred to Malaria Section of Medical Department resulting dislocation of work in the Blood Bank.

I have given consent to the motion of Shri Das. I would reguest the Hon'ble Minister in-charge of the Department to make a statement. If the Hon'ble Minister is not is a position to make a statement to-day he will kindly given me a date when the Calling Attention Notice will be shown in the order paper for a statement.

**Shri Tarit Mohan Das Gupta** :—Sir, it is not possible for me to give reply of the calling attention notice to-day.

*Mr. Speaker* :—You may make statement to.morrow.

S*hri T. M. Dasgupta* :—Tomorrow দিতে গেলে, আমার কতগুলি ডিফিকাল্টিস রয়েছে স্যার। সেটা হল D. H. S. has to attend a conference and I am afraid that my Secretary has also otherwise busy. কাজেই আমাকে নেসেচারী ইনফরমেশান নিয়ে যদি দিতে হয়, তাহলে আগামী কাল আমার পক্ষে দেওয়া অসম্ভব তবে যদি অল্প কথায় সেটা দেওয়া যায় বা আমাকে যদি কোন অতিরিক্ত প্রশ্ন না করা হয়, তাহলে আমি টুমরো দিতে পারব। আদার-ওয়াইজ নেসিচারী ইন্‌ফরমেশান নিয়ে আমাকে টুমরো দেওয়া মোটেই সম্ভব নয়।

*Mr. Speaker* :—Alright, you will please make a short statement to-morrow.

**শ্রী অঘোর দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যে অভিযোগ করেছিলাম, আপনি বলেছেন যে সেটা দেখবেন। আমার অভিযোগটা ছিল প্রসিডিংসের ব্যাপারে। আমাদের প্রসিডিংসই দেওয়া দরকার, কেন না প্রায় একমাস হয়ে গেল, অথচ আমরা এখন পর্যান্ত কোন প্রসিডিংসই পাচ্ছি না। এই প্রসিডিংসগুলি যদি সেসান চলাকালীন আমাদের দিয়ে দেওয়া হয়, তাহলে আমাদের পক্ষে সেগুলির মধ্যে যদি কোন কারেক্‌শান থাকে তাহলে সেগুলি সংশোধন করে ফেরত দেওয়া অনেক সুবিধা হয়। আর এজন্যই আমি বলে-ছিলাম যে ষ্টাফের অভাব আছে, সেজন্য আমরা ঠিক মত প্রসিডিংসগুলি পাচ্ছি না। আমাদের রুল্‌সের মধ্যে যদি থাকে যে কন্‌সার্ন্ড মেম্বারকে তার প্রসিডিংস দিতে হবে তাহলে কেন দেওয়া হচ্ছে না সেটাই আমার জানার কারণ।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, রুল্‌সের মধ্যে যদি থাকে, তাহলে আমি নিশ্চয় সেটা অনুসন্ধান করে দেখব। আমি তো এই প্রথম আপনার কাছ থেকে জানতে পারলাম যে আপনারা প্রসিডিংস পাচ্ছেন না আমি অবশ্যই এই বিষয়ে অনুসন্ধান করে দেখব। Next item is announcement of the names of candidates duly nominated for election to the Committees on Public Accounts and Estimates.

Now, I announce the names of candidates duly nominated.

For the Public Accounts Committee :—

1. Shri Jatindra Kr. Majumder.
2. „ Ghanashyam Dewan.
3. „ Naresh Roy.
4. „ Rajkumar Kamaljit Singh.
5. „ Ershad Ali Choudhury.
6. „ Abdul Wazid.
7. „ Promode Rn. Dasgupta.
8. „ Abhiram Deb Barma.
9. „ Radhika Rn. Gupta.
10. „ Debendra Kishore Chowdhury.
11. „ Bajuban Riyan.

For Estimates Committee : —

1. Shri Binoy Bhusan Banarjee.
2. „ Nishikanta Sarkar.
3. „ Monoranjan Nath.
4. „ Rabindra Ch. Deb Rankhal.
5. „ Kshitish Ch. Das.
6. „ Abdul Wazid.
7. „ Promode Rn. Dasgupta.
8. „ Ershad Ali Choudhury.
9. „ Debendra Kishore Choudhury.
10. „ Radhika Rn. Gupta,
11. „ Upendra Kumar Roy.

I would now like to inform the House that any candidate who desires to withdraw his candidature from election may do so by making a statement in the House now or writing in the prescribed form, which should be submitted to the Secretary within 2-30 p. m to-day.

*Mr. Speaker*—The election if necessary, will be held on 17th April, 1970 in the Committee Room of the Assembly Secretariat between 10 A. M. to 11 A.M. and the Ballot Box will be kept open for inspection by candidates or their agents from 9-30 A. M. to 9-45 A. M. The counting will start at 1 P. M. and result will be announced after completion of counting.

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত :**—ভোট কখন হবে স্যার ?

**মিঃ স্পীকার :**—ভোট হচ্ছে ১০টা থেকে ১১টার মধ্যে। এর পরেও যদি সময় বেশী লাগে, তাহলে সময় আরও বাড়িয়ে দেওয়া হবে।

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত :**—স্যার একটা কথা হল যদি এই রকম বড় ঝঞ্ঝাট হয় তাহলে মেম্বারদের সময় মত আসতে অনেক অসুবিধা হবে। কাজেই সময়টা যদি ১০টা থেকে ১২টা পর্যন্ত করেন তাহলে ভাল হয়। তবে ইট ইজ আপ-টু ইউ।

**মিঃ স্পীকার** —আপনি বলছেন যে ১০টা থেকে ১২টা পর্যন্ত ২ ঘণ্টা সময় দেওয়ার জন্য, সেজন্য আমি বলছি যে নির্দ্দিষ্ট সময়ের মধ্যে যদি শেষ না হয় তাহলে সময় বাড়িয়ে ১২টা পর্যন্ত করা হবে। এখন হাউসের যদি এই ফিলিং হয় যে ২ ঘণ্টা সময় দিলে ভাল হয় তাহলে আমার কোন আপত্তি নেই। তাহলে ১০টা থেকে ১২টা পর্যন্ত হল আর ১২টা থেকে ১টা পর্যন্ত কোয়েশ্চান আওয়ার হবে এবং তারপরে হাউস এ্যাডজার্ণ হয়ে যাবে।

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার :**—তাহলে এ্যাসেম্বলী সিটিং কখন থেকে হবে স্যার ?

**মিঃ স্পীকার :**—১২টা থেকে ১টা পর্যন্ত হবে, তারপরে হাউস এ্যাডজার্ণড হবে।

**শ্রী তড়িত মোহন দাশগুপ্ত :**—স্যার, ১টার সময় তো আমাদের রিসেস আওয়ার।

**মিঃ স্পীকার :**—হঁ্যা, ১টার সময়ে রিসেস আওয়ার যেটা, সেটা তেমনি থাকবে।

**শ্রী যতীন্দ্র কুমার মজুমদার :**—পয়েণ্ট অব অর্ডার। কালকে অ্যাসেম্বলী সিটিংটা কয়টা থেকে আরম্ভ হবে স্যার ?

**মিঃ স্পীকার :**—১২টা থেকে ১টা। ১টার সময় রিসেস।

**শ্রী রাজকুমার কমলজিত সিং :**—কাউণ্টের সময় আমরা উপস্থিত থাকতে চাই। তাহলে ১টা পর্যন্ত হাউস চলে আবার ৪টা থেকে —

**মিঃ স্পীকার** :—কালকে অবস্থা বুঝে প্রয়োজন হলে পরে হাউস অ্যাডজোর্ণ করা হবে।

**শ্রী প্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—লাষ্ট পিরিয়ডে এই অ্যানাউন্সমেন্টটা করলে ভাল হয় স্যার। যদি দেখা যায় যে উইথড্রন হয়ে গেছে তখন আপনার ডিসিশান দিলেই চলবে।

**মিঃ স্পীকার** —আচ্ছা তাই হবে। I have received a notice from Shri Kshitish Ch. Das, Member desiring to raise discussion on— "ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্ট-মেন্টকে ডাইরেক্টরেটে পরিণত করা সম্পর্কে"।

I have admitted the Notice. Discussion to be raised on the 17th April, 1970

## GOVERNMENT PUSINESS (LEGISLATION)

### Consideration & Passing of the Appropriation (No. 4) Bill, 1970 (Bill No. 8 of 1970)

*Mr. Speaker* :—Next business of the House, the Appropriation (No. 8) Bill, 1970 (Bill No. 8 of 1970) is to be taken into consideration. I call on Hon'ble Finance Minister to move his motion for consideration of the Bill.

*Shri Krishnadas Bhattacharjee*— Mr. Speaker, Sir, I beg to move that the Appropriation (No. 4) Bill, 1970 (Bill No. 8 of 1970) be taken into consideration at once.

*Mr. Speaker*—Now any Member can speak if he likes.

(No response)

*Mr. Speaker*—Then I putting the Bill to vote. The question that the motion moved by the Hon'ble Finance Minister that Appropriation (No.4) Bill, 1970 (Bill No. 8 of 1970) be taken into consideration at once. The Bill was then put to vote and carried.

Now I am putting the clauses of the Bill to vote.

The question that Clause 2 do stand part of the Bill was then put to vote and agreed to.

The question that Clause 3 do stand part of the Bill was then put to vote and agreed to.

The question that Schedule do stand part of the Bill was put to vote to vote and agreed to.

The question that Clause 1 do stand part of the Bill was then put to vote and agreed to.

The question that the Title do stand part of the Bill was then put and agreed to.

*Mr. Speaker*— Next Business before the House is the Passing of the Appropriation (No.4) Bill, 1970 (Bill No. 8 of 1970). I shall now request the Hon'ble Finance Minister to move his motion for Passing of the Bill.

Shri Kirhsnadas Bhattacharjee :—Mr. Speaker, Sir, I beg to move that the Appropriation (No.4) Bill, 1970 ( Bill No. 8 of 1970 ) as settled in the Assembly be passed.

The question that the motion moved by Hon'ble Finance Minister that the Appropriation ( No. 4 ) Bill, 1970 ( Bill No. 8 of 1970 ) as settled in Assembly be passed was then put to vote and agreed to.

## DISCUSSION ON MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE FOR SHORT DURATION.

*Mr. Speaker*—Next business of the House is the discussion on Mattres of Urgent public Importance for Short Duration on "Introduction of Tractor Service for the Farmers of Tripura". Notice has been given by Shri Rajkumar Kamaljit Singh. I call on Shri Rajkumar Singh to start discussion.

*Shri Rajkumar Kamaljit Singh* :—অনারেবল স্পীকার, স্যার, আজকে হাউসে আমরা এমন একটি জিনিষের আলোচনায় উদ্যোগী হয়েছি, সেটা হচ্ছে আমাদের সবুজ বিপ্লব। সেই সবুজ বিপ্লবের প্রগ্রাম অনুসারে আমরা এটাকে গ্রহণ করতে পারি। অনারেবল স্পীকার স্যার, আমরা যদি দেখি, আজকে কৃষকদের জমি চাষের বিষয়ে যদি আমরা আলোচনা করি তা হলে দেখতে পাব যে চাষের যে পদ্ধতি সেটাকে নির্ভর করে আজকে সারা পৃথিবীতে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে অনেক স্থানে যেমন চায়না এবং রাশিয়াতে অনেক জমি রাষ্ট্রায়ত্ব করা হয়েছে এবং আর একটা জিনিষ বিশেষ করে দেখতে পাই যে জাপানে জমি গুলিকে রাষ্ট্রায়ত্ব করা হয় নাই। সেই জমিগুলি চাষের মালিকানা ইনডিভিজুয়াল, নিবিড় চাষের মধ্যে আমাদের চাষের পদ্ধতি তারা গ্রহণ করেছে। আমাদের ভারতবর্ষে জমির অনুপাত যেভাবে দৈনন্দিন জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে সেই অনুপাতে চাষের পদ্ধতি নিয়ে চিন্তা করে এখনও আমরা জমি রাষ্ট্রায়ত্ব করি নাই। তথাপি অনেক ক্ষেত্রে মেকা-নিক্যাল ওয়েতে এবং ফার্মিং সোসাইটি করবার জন্য চেষ্টা করা হচ্ছে এক্সপারি-মেণ্টল বেসিসে। এবার চতুর্থ পরিকল্পনায় আমরা কৃষি উৎপাদনের উপর বিশেষ জোর দিয়েছি। সেখানে যদিও জয়েট ফার্মিং সোসাইটি গ্রহণ করা হয়েছে মেকানিক্যাল ওয়েতে, তবুও আমরা দেখতে পাচ্ছি নিবিড় পদ্ধতি চাষটিকে কো-অপারেটিভ ফার্মিং এবং জয়েণ্ট ফার্মিং এবং ষ্টেট ওনারশিপ ও সেখানে রাশিয়া এবং চায়না তাদের সেখানে দেশ হিসাবে যে প্রডাকশন, জমি হিসাবে প্রডাকশন বাড়ছে। কিন্তু আমরা জাপানের যদি ষ্টেটিসটিকস গ্রহণ করি সেখানে আমরা দেখতে পাব একর প্রতি তাদের প্রডাকশনটা অনেক বেশী পাওয়া গেছে। তাই আমাদের ভারতবর্ষের জনসংখ্যা যেখানে বেশী এবং জায়গা যেখানে কম সেই অবস্থায় আমরা জাপানী কালটিভেশনকে গ্রহণ করেছিলাম। সেখানে আমরা দেখতে পাচ্ছি ইনডিভিজুয়াল সিসটেম্ অব কালটিভেশনটাকে ভারতবর্ষ গ্রহণ করেছে। সেখানে কিভাবে যে করা দরকার সেটা পরীক্ষা করে দেখতে পাচ্ছি যে আমাদের ভারতবর্ষে তথা ত্রিপুরা রাজ্যে যে জমিগুলি আছে সেগুলিকে দুই রকমভাবে আমরা ভাগ করতে পারি। আমাদের ভারতবর্ষ তথা ত্রিপুরা রাজ্যের জমিগুলিকে আমরা দুই ভাগে ভাগ করতে পারি, একটা হল মান্ধাতার আমল থেকে বছরের পর বছর একই জায়গায় জমি চাষ করা হচ্ছে, আরেকটা হচ্ছে যে নূতন জায়গা রিক্লেমেশান করে এ্যাগ্রিকালচারেল প্রডাক্শানে আনা হচ্ছে। পুরাতন প্রথায় লাঙল দিয়ে যে চাষ করা হয়, সেখানে আমরা দেখছি যে সাফিস্যাণ্ট ফসল হচ্ছে না। ইম্প্রুভড মেথডে ডীপার চাষ যদি করা হয়, তাহলে ফসল বেশী হয় এবং তার সংগে সংগে ফারটিলাইজার এবং জলসেচের ব্যবস্থা করে এই মেথডে জাপানে অনেক বেশী ফলন ফলানো হয়, বলে আমরা দেখছি। আজকে এই দৃষ্টি ভঙ্গী নিয়েই এখানে এই ট্রাকটার সার্ভিসের ডিসকাশন এই হাউসে এসেছে। আমরা

বাজেট ডিসকাশনে দেখতে পাই যে অমরপুর পাইলট প্রজেক্ট, ট্রাইবেল ওয়েলফেয়ার যে স্কীম নেওয়া হয়েছে, সেখানে অনেক টাকা ধরা আছে, কিন্তু অনেকগুলি টাকা ইউটিলাইজ করা যায়নি ম্যান পাওয়ারের অভাবে, এবং সেখানে বাধ্য হয়ে ট্রাক্টটারের জন্য আলাদাভাবে টাকা রাখতে হয়েছে। তার কারণ হচ্ছে নূতন.জমি রিক্লেমেশনের প্রশ্নটা যখন আসে, তান যদি মেন পাওযারের অভাব হয়, তাহলে ট্রাক্টার দিয়ে সেটা করা যায় এবং দ্বিতীয়তঃ আমরা দেখছি যে আমাদের ছোট ছোট কৃষকদের যে অবস্থা, সেটা অনস্বীকার্য। পাকিস্তানে তাদের গরু পাচার হচ্ছে সেটা সরকার এবং জনসাধারণ অনুধাবন করতে পারছেন। দৃষ্টান্ত স্বরূপ আমি এখানে মাত্র একটা জায়গার কথা বলছি— বামুটিয়া এলাকায় কৃষকদের গত এক বছরে এক লক্ষ'এর উপর গরু পাকিস্তানে পাচার হয়েছে। যেখানে সরকার এ্যাগ্রিকালচারিষ্টদের বুলক পারচেজ করার জন্য সাফিশ্যান্ট টাকা একাধারে লোন দিচ্ছেন, অন্যদিকে ঐ গরুগুলি পাকিস্তানে পাচার হয়ে যাচ্ছে, যার ফলে কৃষকরা সাফার করছে। এ্যাগ্রিক্যালচার ক্ষেত্রে যে পুরোপুরি সুযোগ গ্রহণ করা, সেটা তারা পাচ্ছে না। কাজেই তারা আজকে পুরানো প্রথা থেকে নূতন চাষ করার কথা চিন্তা করছে। কিন্তু কৃষকরা আজকে গরীব বলে তারা সেই সুযোগ সুবিধা গ্রহন করতে পারছেন না। আজকে ট্রাক্টার অরগেনাইজেশান সম্পর্কে ভারত সরকার, মিনিষ্ট্রী অব এ্যাগ্রিক্যালচার. ফুড ডিপার্টমেন্ট থেকে একটা পরিকল্পনা নেওয়া হয়েছে যেটার' নাম দেওয়া হয়েছে কাষ্টম সার্ভিস। সেই কাষ্টম সার্ভিসের উদ্দেশ্য হচ্ছে যে আমাদের ভারতবর্ষের প্রত্যেক ষ্টেটে প্রত্যেক এলাকায় যাতে ছোট ছোট ট্রাক্টার পুল করে দেওয়া হয়, শুধু ট্রাক্টার পুলই নয়, আমাদের মাননীয় জনৈক সদস্যের এক প্রশ্নোত্তরে আমরা জানতে পেরেছি যে মোহনপুরে ওয়াটার পাম্পের জন্য লোন দেওয়া হয়েছে। কিন্তু আমি বলব যে আমাদের গরীব কৃষকরা এই লোন নিতেও অপারগ। কারণ তারা গভর্ণমেন্টের কাছে যে পরিমাণ জমি মর্টগেজ দিতে হয়, সেটা তারা দিতে পারেনা। কাজেই গভর্ণমেন্ট থেকে সেই লোন নেওয়ার সুযোগ দিলেও তারা সেই সুযোগ গ্রহণ করতে পারেনা। কৃষকদের যে ফসল বৃদ্ধির জন্য সাহায্য সহায়তা সরকার থেকে করেন, তার থেকে তারা ডিপ্রাইভড্ হচ্ছে। কাজেই আজকে এই ট্রাক্টার সার্ভিস অরগেনাইজেশান, মিনিষ্ট্রী অব এ্যাগ্রিকালচার, ফুড ডিপার্টমেন্ট যেটাকে কাষ্টম সার্ভিস নাম দিয়ে চালু করতে চেষ্টা করছেন, সেই সার্ভিস চালু করার সাথে সাথে আমরা যদি ওয়াটর পাম্প পুল, কল ডস্টার এবং পোকা মাকড়রা যে শস্য নষ্ট করে তার থেকে কৃষকদের ফসল বাঁচানোর জন্য মেকানাইজড ওয়েতে প্রটেকশান দেওয়ার জন্য পুল করে রাখতে পারি, তাহলে আমরা দেখতে পারব যে যারা এ্যাগ্রিকারচারিষ্ট তারা এই অরগেনাইজেশান থেকে ভাড়া নিয়ে এ্যাগ্রিকালচারের কাজে সেগুলি লাগাতে পারবে। কাজেই এই ডিসকাশনের মূল উদ্দেশ্য হচ্ছে অন্যান্য জায়গায় এই সব সুবিধা না থাকলেও বিশেষ করে ত্রিপুরা রাজ্যে, আমরা যেখানে সবুজ বিপ্লবকে ধাপে ধাপে এগিয়ে নেওয়ার চেষ্টা করছি, সেই জায়গায় ছোট ছোট কৃষকের সাহায্যার্থে ট্রাক্টার অরগেনাইজেশন যেন করা হয়। মিনিষ্ট্রী অব এগ্রিকালচার থেকে যেটা

বলা হয়েছে তা হল—this organisation can be taken up by some of the marketing societies or any other public body and financial assistance— যেখানে নাকি ব্যাঙ্ক ন্যাশানালাইজেশন হয়ে গেছে, সেখান থেকে ফিনানশ্যাল হেলপ পাওয়ার সুযোগ রয়ে গেছে। অনেক জায়গায় এক্সপেরিমেণ্টের জন্য ট্রাক্টর অরগেনাইজেশন করে তাদের নানা রকমের ট্রেনিং এর ব্যবস্থা করা হয়েছে। আমাদের ইণ্ডিয়া গভর্ণমেণ্ট মেকানাইজড ওয়েতে যেখানে এ্যাগ্রিকালচার হচ্ছে, সেখানে ডিফারেণ্ট ওয়েতে ট্রেনিং এর ব্যবস্থা করেছেন। আমরা যদি ত্রিপুরাতে এই ট্রাক্টার সার্ভিস করতে পারি তাহলে পরে আমাদের যে আনএমপ্লয়েড গ্রেজুয়েটস ইন কমার্স এণ্ড আদারস আছে, তারা সেই থেকে এম্পলয়মেণ্টের বেনিফীট পেতে পারে। সঙ্গে সঙ্গে আমাদের ত্রিপুরা রাজ্যে আমরা যেখানে টিলা জমিতে ম্যান পাওয়ার দিয়ে রিকলেমেশান করছি, সেটা সেখানে সম্ভবপর নয় তাদেরকে আমরা সেই বুল ডজার দিয়ে সাহায্য করতে পারি। একটা দৃষ্টান্ত আমি এখানে দিচ্ছি স্যার, দুইদিন আগে আমরা দেখছি আমাদের সেক্রেটারিয়েট বিল্ডিং'এর সামনে তিনটি পাওয়ার টিলার দিয়ে, দুই ঘণ্টার মধ্যে প্রায় এনটায়ার জমিটা চাষ করেছে। এক একটা পাওয়ার টিলারের দাম হচ্ছে হাজার দশেক টাকা। আমাদের ত্রিপুরা সরকার গতবছর পাঁচটা কি দশটা পাওয়ার টিলার এনেছেন, সেগুলি সব ডিষ্ট্রিবিউটেড হয়ে গেছে। মোহনপুর ব্লকে তিনটি পাওয়ার টিলার এবং অন্যান্য ব্লকেও কয়েকটি দেওয়া হয়েছে। প্রত্যেকটি ব্লকে আমরা দেখেছি যে এক কানি চাষ করার জন্য তারা আট দশ টাকা করে দিয়ে ভাড়া নিচ্ছে। সেখানে তার ডিউজ ডিমাণ্ড আসছে, সরকার তা সাপ্লাই দিতে পারছেন না। কিন্তু এর একটা অসুবিধা হচ্ছে স্যার যে সেটা নষ্ট হয়ে গেলে সেটা ঠিক করার মত কোন মেকানিক এখানে নেই। সেটাকে রিপেয়ার করতে হলে পরে সেণ্ট্রাল পুলে আনতে হয়, এবং সেখানে প্রায় ছয় সাত মাস পড়ে থাকে, এ্যাগ্রি-কালচারিষ্টদের প্রপার ইউটিলাইজেশানে আসেনা। কোন নন-অফিশ্যাল বডি বা নন গভর্ণমেণ্ট বডি যদি ১৫০ থেকে ৩০০ টি পুল করতে পারে, তাহলে আমাদের ত্রিপুরা রাজ্যের যে এ্যাগ্রি-কালচারিষ্ট তারা এই সার্ভিস নিতে পারে এবং কিছু আনএপ্লয়েড ইউথও এমপ্লয়মেণ্ট পেতে পারে এবং প্রডাকশানের দিক থেকে আমরা কিছুটা এগিয়ে নিতে পারি। তাই আমি এখানে আজকে অনুরোধ করতে চাই এই প্রস্তাবের মাধ্যমে যে মিনিষ্ট্রি অব এ্যাগ্রিকালচারিষ্ট, ফুড ডিপার্টমেণ্ট থেকে যে অরগেনাইজেশানের কথা বলা হয়েছে, সেটা পরীক্ষা নিরীক্ষা করে ত্রিপুরা রাজ্যে করা যায় কিনা সেটা দেখার জন্য। কারণ আমরা দেখছি যে গরুর দাম যেখানে বাড়ছে, দিনের পর দিন যেখানে গরু পাচার হচ্ছে, সেখানে কৃষকরা অত্যন্ত সাফার করছে এবং আমাদের প্রডাকশানের ক্ষেত্রেও সাফার করছে। সেটাকে চেক্ করার জন্য আরও মেকা-নাইজড ওয়েতে এই কাজটাকে এগিয়ে নিয়ে যাওয়া যায় কি না, সেইদিকে লক্ষ্য রাখার জন্য অনুরোধ করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী নরেশ রায় :**—মিঃ স্পীকার স্যার, আজকে যে রিজলিউশান এখানে এসেছে, সেটা গুরুত্বপূর্ণ রিজলিউশন। উন্নত প্রথায়, উন্নতধরণের চাষের ব্যাপারে ট্রাক্টার অপরিহার্য। যেখানে ট্রাক্টার চালু আছে সেখানে চাষের সুবিধা অনেক বেশী এবং ফলন বেশী হয় ইহা নিঃসন্দেহ। আমরা উন্নত প্রথায় চাষের পদ্ধতি গ্রহণ করেছি এবং সেইজন্য বিভিন্ন জায়গায় উন্নত প্রথায় চাষের প্রবর্তন করেছি। কিন্তু উন্নত প্রথায় চাষ করতে গেলে চাষের উন্নয়নের যে যন্ত্র ট্রাক্টার সেটা আমাদের ত্রিপুরাতে নেই বললেই চলে। সুতরাং সেটা উন্নত ধরণের চাষ করার বাধা-স্বরূপ, সেই বাধাকে অতিক্রম করার জন্য টাক্টারের এখানে প্রয়োজন আছে। টাক্টারের কতগুলি সুবিধা আছে। যেমন আমরা যেখানে অধিক খাদ্য ফলাও আন্দোলনকে অগ্রনি করার জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি, সেই জায়গায় অতিরিক্ত উৎপাদন করতে হলে পরে সেখানে ভাল ভাবে চাষ করতে হবে, ভাল বীজ, জলের ব্যবস্থা করতে হবে তাহলে আমাদের অতিরিক্ত খাদ্য উৎপাদন করতে পারব। কিন্তু সেই যে টাক্টার যার দ্বারা মাটিকে বিশেষভাবে উলট পালট করা যায়, এবং মাটিকে বিশেষভাবে কর্ষণ করা যায়, তার প্রচলন এখানে কম। আদিকালের গরু, মহিষ দ্বারা চাষ করার প্রবর্তন যে ছিল, সেটা এখনও রয়ে গেছে। যার ফলে দেখা যায়, কোন কোন ক্ষেত্রে লাঙল দ্বারা চাষ করবার ফলে দুই ইঞ্চি মাটিও উল্‌টে পাল্‌টে হয় না।আদিকাল থেকে গরু মহিষ দ্বারা চাষাবাদ করার যে রীতি প্রচলিত হয়ে আসছে, আজও সেটা আমাদের মধ্যে রয়ে গেছে। এরফলে দেখা যায় যে কোন ক্ষেত্রে চাষ করতে গিয়ে দেখা যায় লাঙল দিয়ে চাষ করলে পরে মাটি ভালভাবে উল্‌টে পাল্‌টে হয় না এবং মাটির উর্বরতাশক্তি অনেক সময়ে মাটির নীচে থেকে যায় সেই উর্ভরা শক্তি মাটির উপরে আসে না এবং সেই কারনে যদি জমিতে ভালভাবে সার না দেওয়া হয়—যেমন গোবর সার বা ম্যাকানিক্যাল সার না দিলে পরে সেই জমিতে ভাল ফসল হয় না। আবার এমনও দেখা যায় যে জমি যদি ভালভাবে চাষ করা হয়, তাহলে মাটি যেমন ভালভাবে উল্‌টে পাল্‌টে হয় হয় তেমনি মাটির নীচে যে উর্বরাশক্তি থাকে, সেটাও মাটির উপর উঠে আসে এবং কখনও সার না দিলেও ভাল ফসল হয়। কাজেই এই ক্ষেত্রে জমিতে সার দেওয়ার খুব বেশী প্রয়োজন করে না। কাজেই ট্রাক্টার দিয়ে জমি চাষ করলে পরে এই রকম একটা বিশেষ ফল পাওয়া যাবে এবং লাঙল দিয়ে চাষ করলে যেমন সময়ও অনেক বেশী লাগে তেমনি মাটিরও ভালভাবে উল্‌টে পাল্‌টে হয় না। ধরুন একজন কৃষকের যদি ১০ কাণি জমি থাকে এবং নাঙ্গল থাকে তাহলে সেই কৃষককে জমি চাষ করতে এবং তাতে বীজ বপন করতে কম পক্ষে এক মাস সময় লাগবে। অথচ তার জমিতে বীজ বপণ করবার সময় থাকে মাত্র ১৫ দিন। এই ১৫ দিনের মধ্যে সে জমিগুলি চাষ করে তাতে বীজ বপণ করা সম্ভব হয়ে উঠে না। কাজেই কৃষক যদি উপযুক্ত সময়ের মধ্যে তার জমি চাষ করে তাতে বীজ বপণ না করতে পারে, তাহলে তার জমিতে আশানুরূপ ফসল পাওয়া যাবে না। অথচ টাক্টার দিয়ে যদি সে চাষ করতে পারে, তাহলে তার জমিগুলি যেমন একটা উপযুক্ত সময়ের মধ্যে চাষ করা সম্ভব হত তেমনি জমির মাটিগুলিও ভালভাবে উল্‌টা পাল্‌ট হত এবং

তাতে তার জমিতে অনেক বেশী ফসল পাওয়া সম্ভব হত এবং এর ফলে আমরা যে অধিক খাদ্য ফলাও আন্দোলন চালাচ্ছি, সেটাও অধিক পরিমানে সফলতা লাভ করত বলে আমি মনে করি। কাজেই ট্রাক্টার দিয়ে চাষ করার একটা উপকারিতা আছে। আর একটা জিনিষ হল আমাদের ত্রিপুরা রাজ্যের প্রায় ৪ দিকে পাকিস্তান বর্ডার এবং সেই বর্ডার থেকে প্রতি দিনই গরু বাছুর পাকিস্তানে পাচার হয়ে যাচ্ছে। আমরা একটা জিনিষ লক্ষ্য করছি, সেটা হল অনেক চেষ্টা করেও আমরা এই বর্ডার থেকে গরু পাচার বন্ধ করতে পারছি না। তাই বর্ডারে যে সব লোক জন আছে, তারা তাদের জমিগুলি চাষ করতে অনেক অসুবিধার সম্মুখীন হচ্ছে। কিন্তু আমরা যদি সেই সব অঞ্চলে ট্রাক্টার দিয়ে চাষ করার প্রচলন করাতে পারি ,তাহলে অনেক ভাল হত এবং সেই ট্রাক্টার আর পাকিস্থানে পাচার হওয়ার সম্ভাবনা ছিল না। আমাদের ত্রিপুরার বর্ডারে যে পরিমাণ চাষোপযোগী জমি আছে, সেগুলিতে এই ট্রাক্টার দিয়ে চাষ করা হত, তাহলে আমাদের কৃষকেরা অনেক বেশী পরিমানে ফসল উৎপান করতে পারত এবং যে সব জমির ফসল উৎপাদন হয় না সেগুলির থেকে আমরা ফসল পেতে পারি। কাজেই এই ট্রাক্টার দিয়ে চাষ করার অনেকগুলি সুবিধা আছে। কেননা উন্নত প্রথায় চাষ করতে হলে উন্নত ধরনের যন্ত্রপাতির প্রয়োজন আছে বলে আমি মনে করি। তবে সেখানে একটা অসুবিধা আছে। যেমন আমাদের জমিগুলি ছোট ছোট ভাগে বিভক্ত এবং এর ফলে ট্রাক্টার দিয়ে সেই জমিগুলির চাষ করার একটা অসুবিধা হয়ে পড়ে। কাজেই আমাদের যে নিবিড় চাষের ব্যবস্থা আছে, সেটা যদি আমরা প্রচলন করতে পারি এবং ছোট ছোট জমিগুলি একত্রিত করে কো-অপারেটিভের মাধ্যমে যদি সেগুলি চাষ করা হয় তাহলে অনেকটা সুবিধা হতে পারে। কাজেই এই যে অধিক সুবিধা, সেটা পাওয়ার জন্য আমাদের ছোট ছোট জমিগুলিকে একত্রিত করার বিশেষ প্রয়োজন আছে এবং সেটা যদি আমরা করতে পারি, তাহলে ট্রাক্টার দিয়ে চাষ করার প্রচলন আমরা এই ত্রিপুরা রাজ্যে করতে পারি এবং এই ট্রাক্টার দিয়ে চাষ করার ফলে আমাদের যে অধিক খাদ্য ফলাও আন্দোলন আছে, এবং আমাদের যে সবুজ বিপ্লব সেটাকে আমরা সার্থক করে তুলতে পারি। এই বলে আমি ডিস্কাশানের পক্ষে আমার বক্তব্য রেখে এখানে শেষ করছি।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে এই যে ডিস্কাশনটা এসেছে এটা যে কি দৃষ্টিভঙ্গি নিয়ে প্রস্তাবাকারে এখানে এসেছে, সেটা আমি জানি না। প্রস্তাবক উনার বক্তব্য রাখতে গিয়ে বলেছেন যে সবুজ বিপ্লবকে সফল করে তুলতে হলে ট্রাক্টার দিয়ে চাষ করার দরকার এবং বর্তমান বিজ্ঞানের যোগে আমাদের ট্রাক্টার দিয়ে চাষ করার যে প্রয়োজনীয়তা আছে, সেটা সবাই স্বীকার করবেন। তিনি নিবিড় প্রথায় চাষ করবার কথা উল্লেখ করেছেন। অধিক ফলনশীল বীজ দিয়ে চাষ করবার জন্য রাশিয়া এবং চীনের কথা এখানে উল্লেখ করেছেন। এই সমস্ত দেশ খাদ্যের দিক দিয়ে আজকে স্বয়ংসম্পূর্ণ হয়ে উঠেছে এবং তারা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হওয়ার দরুন বছরের কোন সময়ে অন্য দেশের প্রতি খাদ্যের জন্য মুখাপেক্ষী হয়ে থাকছে না। তারা নিজেদের উৎপাদিত ফসল দিয়ে তাদের দেশেকে

মানুষের খাদ্য যোগান দিতে সমর্থ হয়েছে। তিনি হয়তো সেদিক দিয়ে চিন্তা করে আমাদের ত্রিপুরার রাজ্যেও এই ট্রাক্টার দিয়ে চাষ করার কথা বলেছেন। আজকে ত্রিপুরা রাজ্যের কৃষকেরা যেখানে এক ফোটা জলের জন্য তাদের জমিতে চাষ করতে পারছে না এবং যেখানে এক ফোটা জলের অভাবে তাদের জমির ফসল জলে পুড়ে ছাঁই হয়ে যাচ্ছে, সেখানে এই ট্রাক্টার আনলেই যে অধিক ফলন হবে এবং অধিক ফলানোর যে আন্দোলন এবং গ্রো মোর ফুড করেছেন, সেটা সফল হবে তার কোন কারণ নেই। কৃষককে উৎসাহিত করে তুলতে গেলে এবং কৃষকের জমিতে ফসল ফলাবার জন্য উপযুক্ত ব্যবস্থা করতে গেলে তাদের প্রাথমিক যে কাজগুলি প্রয়োজন, সেগুলি আগে করে দিতে হবে এবং ট্রাক্টারের কথা আমরা পরে চিন্তা করব। যে কৃষক আজকে তার জমিতে জলের অভাবে, জলসেচের অভাবে ফসল করতে পারছেন', আমাদের আগে তাদের জমিতে ফসল ফলাবার জন্য উপযুক্ত জল সেচের ব্যবস্থা করে দিতে হবে এবং যে কৃষক আজকে হালের বলদের অভাবে তার জমি চাষ করতে পারছে না, সেই কৃষককে আজকে হালের বলদের ব্যবস্থা করে দিতে হবে। যে কৃষক আজকে বীজ ধানের অভাবে জমিতে ফসল করতে পারছে না সেই কৃষককে বীজ ধান দিয়ে তাদের ফসল বুনার ব্যবস্থা করে দিতে হইবে। এই প্রাথমিক কাজগুলি যেখানে আমাদের ত্রিপুরা সরকার কৃষকদের করে দিতে পারছেন না সেখানে ট্রাক্টার আসলে যে কৃষকদের সমস্ত অসুবিধাগুলি দূর হয়ে যাবে এবং কৃষকদের জমিতে সোনার ফসল ফলবে, এটা যেন বামন হয়ে চাঁদে হাত দেওয়ার মত একটা পরিকল্পনা। কাজেই এসব দিক চিন্তা করলে পরে এখানে ট্রাক্টার দিয়ে চাষ করার যে প্রস্তাব এসেছে, সেটার কোন স্বার্থকতা নেই। কাজেই এই প্রস্তাবের আলোচনায় অংশ করতে গিয়ে আমি ত্রিপুরা সরকারকে প্রথমে অনুরোধ করব আমাদের কৃষকেরা বর্ত্তমানে তাদের জমিতে ফসল উৎপাদন করতে গিয়ে যে সব অসুবিধার সম্মুখীন হচ্ছেন, তাদের সেই প্রাথমিক অসুবিধাগুলি যেন সরকার আগে দূর করেন। যেমন কৃষকদের জমিতে জল সেচের ব্যবস্থা, তাদের উপযুক্ত সময়ে কৃষি ঋণ দেওয়ার ব্যবস্থা, উপযুক্ত সময়ে বীজ ধান ও তাদের হালের বলদের ব্যবস্থা করা, তাদের জমিতে যাতে অধিক ফলন হতে পারে, সেজন্য সার দেওয়া ব্যবস্থা করা ইত্যাদি। আমরা এই যে বাজেট, এই বাজেট বক্তৃতার মধ্যে বহু উদাহরণ দিয়ে বলেছি এবং বহু প্রস্তাবও দিয়েছি। কিন্তু দুঃখের বিষয় সরকারের তরফ থেকে তাদের সেই সব অসুবিধাগুলি দূর করার জন্য সুস্পষ্ট কোন ব্যবস্থা বা কোন ইঙ্গিত আমরা সরকার তথা মন্ত্রী মহোদয়ের কাছ থেকে পাইনি। এখন যে অবস্থা ত্রিপুরাতে চলছে, তা মধ্যে যদি এই ট্রাক্টার এখানে আসে, তাহলে সেগুলি কোন পথে আসবে এবং সেগুলি কাদের সাহায্য করবে ? সেগুলি কি আমাদের গরীব কৃষকদের ফসল উৎপাদনে সাহায্য করবে ? তাদের যে বীজ ধানের অভাব সেটাতেও সাহায্য হবে ? তাদের জমি চাষ করতে হলে যে জলের অভাব, এবং যে জল না পাওয়ার দরুন তাদের জমির ফসল জলে পুড়ে ছাঁই হয়ে যাচ্ছে তাতে

কি কোন সাহায্য করবে? আমি জানি যে এর দ্বারা কৃষকদের প্রকৃত কোন সাহায্য হবে না। তবে ট্রাক্টারের যে প্রয়োজনীয়তা নেই, সেটা আমি বলি না। কিন্তু বর্তমানে আমাদের কৃষকদের যে প্রাথমিক অসুবিধাগুলি আছে, সেগুলি দূর করাই হল আমাদের প্রাথমিক কর্তব্য এবং তারপরে আমরা ট্রাক্টার আনব কি আনব না, সেটা চিন্তা করব। সেজন্য আমি ত্রিপুরা সরকারকে প্রথমে অনুরোধ করব যে ত্রিপুরা রাজ্যের যেখানে যেখানে জলের অসুবিধা রয়েছে এবং আমাদের গরীব কৃষকেরা যেখানে অভাবগ্রস্ত এবং যেখানে কৃষকদের জমিতে ফসল ফলাবার কোন পরিকল্পনা তাদের সামনে নেই, সরকার যেন তাদের কাছে উপস্থিত হয়ে, তাদের পাশে এসে দাঁড়ায়। আমাদের এখানে অসংখ্য ভূমিহীন রয়ে গেছে যাদের জমির সংগে কোন সম্পর্ক নেই এবং জমিতে বসবাস করার মত তাদের কোন ভবিষ্যৎ নেই। জুমিয়ারা যেখানে নাকি আজকে তাদের জীবিকার পথ থেকে বঞ্চিত হয়ে এদিক সেদিক ঘুরাফেরা করছে তাদেরকে জমিতে বসানোর মত কোন পরিকল্পনা সেখানে নেই। তারা আজকে এখনও ভূমিহীন রয়ে গেছে. তার জমির সংগে কোন সম্পর্ক নাই। জমিতে চাষাবাদ করার মত তার সামনে কোন ভবিষ্যৎ নাই। জুমিয়ারা আজকে যেখানে জীবিকার পথ থেকে বঞ্চিত, আজকে সেখানে তারা ভিক্ষাবৃত্তি গ্রহণ করেছে তাদের কাছে জমি দেবার কোন পরিকল্পনা নাই। সেই পরিকল্পনা নিয়ে আজ তাদের কাছে উপস্থিত হোন। এই যে সবুজ বিপ্লব, এটা শুধু মুখের কথা নয় কাজে রূপায়িত করুন। সবুজ বিপ্লব শুধু কাগজে লিখে দিলেই হবে না, বিধান সভায় দাঁড়িয়ে আমাদের বক্তৃতা করলেই সবুজ পথ বিপ্লোর আসবে না। সবুজ বিপ্লবকে যদি সার্থক করে তুলতে হয় তবে কৃষকদের জমি দিতে হবে, ফসল ফলানোর জন্য জল দিতে হবে, ট্রাক্টরের কথা এখন চিন্তা না করে সেই দিকে আগে এগিয়ে যেতে হবে। তাহলেই এই সবুজ বিপ্লব কিছু না কিছু সার্থক হবে। কৃষকদের মুখে হাসি ফুটে উঠবে। এর আগে কিছু হবে না। তাই আমি বলব এই ট্রাক্টর ইনট্রোডিউস করার যে পরিকল্পনা করা হয়েছে বর্তমানে ত্রিপুরার বাস্তব অবস্থার ক্ষেত্রে এই ট্রাক্টারের কোন যৌক্তিকতা নাই। প্রথম যৌক্তিকথা হবে এই কৃষকদের পাশে এগিয়ে যাওয়া এবং তাদের জমিতে জল দেওয়ার ব্যবস্থা করা। তবে আমি এই কথাও বলি যে বহু লুংগা জমি এবং টিলা জমি আছে যেগুলিতে মানুষ ফসল ফলাতে পারছে না। আজকে ট্রাক্টার দ্বারা এই সমস্ত জমি চাষাবাদ করা যায় এবং এই জমিগুলিকে উদ্ধার করা যায়। কিন্তু এ ছাড়া অন্য দিক দিয়ে বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে এই ট্রাক্টারের কথা চিন্তা করা যায় না। কারণ আমরা এক বছর দুই বছর করে পর পর ২২ বছর ধরে দেখেছি এবং ত্রিপুরার প্রতি বছর যে অভাব অনটন, কৃষকদের মধ্যে হাহাকার. এই হাহাকারকে মোচন করার জন্য পরিকল্পনা নিয়ে তাদের কাছে উপস্থিত হয় নাই। সুতরাং এই ট্রাক্টার এলে এমন কিছু লোকের উপকার হবে, তারা কারা? তারা জোতদার। তারা হয়ত এই ট্রাক্টার দিয়ে জমি চাষ করার সুযোগ পাবে। কিন্তু সেটা হবে শতকরা ৫ জনের উপকার। কিন্তু শতকরা ৯৫ জনের কি হবে? আমরা দেখেছি

যের বা বড় জোতদার তাঁরাই পাম্পিং সেট কেনার টাকা পেয়েছে। তাদের ঘরেই চলে গেছে বীজ ধান, তারাই পেয়েছে রাসায়নিক সার। কিন্তু গ্রামের সাধারণ কৃষকের ঘরে তো সেটা যায় নি। তারা তো সেই সুযোগ পায় নি। তারা পাম্পিং সেট দিয়ে নিজের জমিতে ফসল করার সুযোগ তো লাভ করতে পারে নি। এমন কোন উদাহরণ দিতে পারেন কিনা যে সাধারণ কৃষকদের এই সমস্ত সুযোগ তারা দিয়েছেন? তারা এই সুযোগগুলি দিয়েছেন টাকাওয়ালা লোকদের এবং তাদের পরিপুষ্ট করেছেন। কিন্তু যে গরীব সাধারণ কৃষক তারা বঞ্চিত হয়ে আসছে। এই অবস্থায়ও তারাই বেশী বঞ্চিত হচ্ছে। কাজেই এই দিক থেকে এই প্রস্তাবের কোন সার্থকতা আমি দেখছি না। আমি এই আলোচনায় অংশ গ্রহণ করে ত্রিপুরা সরকারকে এই কথাই বলব যে কৃষকদের যে প্রাথমিক কাজ জমিতে ফসল করা সেটা করার জন্য তাদের আগে জলের ব্যবস্থা করে দিতে এবং অন্যান্য সুযোগ সুবিধা নিয়ে তাদের কাছে উপস্থিত হোন।

মিঃ স্পীকার :—শ্রী নিশিকান্ত সরকার।

শ্রী নিশিকান্ত সরকার :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজকুমার কমলজিত সিং যে ট্রাক্টার সম্পর্কে প্রস্তাব এনেছেন এটা আমি সমর্থন করছি। বিরোধী দলের সদস্য এটা সমর্থন তো করলেনই না এবং তিনি এই হাউসের সামনে কি যে বললেন এটা আমি বুঝতেই পারলাম না। একটা ট্রাক্টর সার্ভিস চালু করার জন্য ত্রিপুরা সরকারকে অনুরোধ করা হয়েছে। এটা সম্বন্ধে আলোচনা করতে গিয়ে উনি বললেন কতগুলি অসত্য কথা। এই হাউসে এগ্রিকালচার সম্বন্ধে, মাইনর ইরিগেশন সম্বন্ধে, সার, বীজ সম্বন্ধে বহু আলোচনা হয়েছে এবং বহু সদস্য তাদের যুক্তি রেখেছেন। উনি শেষ পর্যন্ত বললেন জলের জন্য কৃষক হাহাকার করছে মাঠ পুড়ে ছাই হয়ে যাচ্ছে। ত্রিপুরায় আমরা দেখছি ফসল বাড়ছে, কৃষক সেটাকে গ্রহণ করেছে এবং সরকার থেকে বৎসর বৎসর সেই সিজন্যাল বাঁধ থেকে পারমানেন্ট বাঁধ হয়ে গেছে। উনি বললেন জলের ব্যবস্থা ত্রিপুরা সরকার করে নাই। একমুঠো বীজ সরকার দেয় নাই। এইগুলি আজকের আলোচনার বিষয় বস্তু নয়। তার কারণ আমি বলতে পারি যে বীজের যে হাহাকার, তা ঠিক নয়। উন্নত ধরনের যে বীজ আই, আর, এইট বলুন তাইচুং বলুন, দুই চার বছর আগে যে কৃষকেরা সরকার থেকে সেটা নিতে চাইত না এখন কৃষকেরাই সেটা বেচতে সুরু করেছে সরকারের কাছে। উনি বলেছেন হালের গরু নাই, বীজের জন্য আমরা ঋণ দিচ্ছি না। উনি এই সব কথা এখানে নিয়ে এসেছেন। কিন্তু কথাগুলি অসত্য তা এই প্রস্তাব তিনি সমর্থন তিনি করতে পারেন বা না করতে পারেন সেটা আলাদা কথা। কিন্তু ভূমিহীনকে ভূমি দিতে পারি নাই, কি কথা বলতে গিয়ে তিনি কি কথা বলেছেন। আমরা ঋণ দিই নাই, গরু দিই নাই, বীজ দিই নাই, কিছুই দিই নাই। এখন সোজা কথা হচ্ছে আমরা সবুজ বিপ্লব নিয়ে সুরু করেছি। সেই ব্যবস্থা আস্তে আস্তে হচ্ছে। যেটা করা দরকার তার জন্য সরকারকে আমরা অনুরোধ করেছি তারাও চেষ্টা করছেন। আমাদের নরেশবাবু যে সব যুক্তি দিয়েছেন সেগুলি সত্যি কথা। এখন প্রত্যেকটা কৃষক জমি বাড়াতে চায়, এক ফসলের জায়-

পার চারটা ফসল করতে চায়। এইরকম একটা যুগ এসেছে। আগে আমাদের মাটির শক্তি বেশী ছিল। কিন্তু বৎসরের পর বৎসর উৎপাদনের দিকে নজর দেওয়াতে মাটির জোর কমে আসছে। সেজন্য সে ভাল সার, ভাল বীজ চায়। ধরুন এখন আউস ফসলটা তার সময় কত? চৈত্রের ১৫ থেকে বৈশাখের মধ্যে তার বপন শেষ করতেই হয়। বপনের যদি দুই তিন দিন এদিক ওদিক হয় তাহলে ফসল অনেক বেশকম হয়ে যাবে। অনেক ক্ষেত্রে আমি দেখেছি কারও এক জোড়া গরু ছিল, তার হয়ত ১০ কানি জমি আছে। সব জমিটা এই এক জোড়া গরু দিয়ে চাষ করতে ১৫ দিন লেট হয়ে যায়, চেষ্টা করলেও সে পারছেনা। আর যদি কাউকে দিয়ে চাষ করতে চায় তাহলে এক জোড়া গরু দিয়ে এক বেলা চাষ করে দিয়ে সে ৬ টাকা থেকে ৭ টাকা নিয়ে যাবে। আর তাছাড়া বেশীর ভাগ আদিবাসী অঞ্চলে তারা শুধু গরু দিয়ে চাষ করতে পারেনা। তাদের বিভিন্ন রকমের গরু থাকে। ফলে মহাজনকে ১০ মণ করে ৮ মণ করে ইয়ারলী কেরায়া দিতে হয়। তাহলে ৮ মণ ধানের দাম ৮ কুড়ি ১৬০ টাকা তাকে ছয় মাসের জন্য ঐ মহাজনকে দিতে হয়। ট্রাক্টার সম্বন্ধে হাউসে আলাপ আলোচনা হয়েছে, সেটা সুন্দর আলোচনা, আমরা যেমন কৃষকদের উন্নতির জন্য এবং কৃষির উন্নতির জন্য সেচের ব্যবস্থা, ভূমিহীনদের ভূমি দেওয়ার ব্যবস্থা ইত্যাদি রেখেছি, তার সংগে ট্রাক্টারের ব্যবস্থাও রাখা দরকার। কেননা ঐ সবুজ বিপ্লবকে সফল করার জন্য, কৃষকের মধ্যে উৎসাহ জাগানোর জন্য এই ট্রাক্টার চালু করা দরকার। কারণ আমরা উদয়পুরে দেখেছি যে, দুইটি ফার্মে পাওয়ার টিলার আছে। সেটা দেখার জন্য বহু কৃষক আসছে। যখন এই পাওয়ার টিলার দিয়ে চাষ করা হচ্ছে, তখন সেই মাটি ভেঙ্গে চুড়ে মোলায়েম করে দিয়ে যায়, কৃষকরা এ' দেখে আমাকে বলেছে যে আমাদের এখানে এই পাওয়ার টিলার আনান, আমরা ভাড়া দেব। অতএব এই ট্রাক্টার ত্রিপুরার পক্ষে খুবই উপযোগী এবং এই প্রস্তাব ঠিক সময়েই আনা হয়েছে। কেননা ত্রিপুরা রাজ্যে যদি টিলাতে ফসল ফলাতে হয়, কমপক্ষে সেখানে তিন, চার, পাঁচ, ছয় বার চাষ করার পর টিলাতে ফসল করতে পারা যায়, সেইজন্যই কৃষক বা এ জায়গার যারা মালিক, তাদের পক্ষে সেখানে ফসল করা অসুবিধা এবং তাদের বহু টাকাব্যয় করতে হয়। অতএব সরকার থেকে যদি এই ব্যবস্থা করে দেওয়া হয়, তাহলে তাদের সেই লোকসান হবেনা। তারা ভাড়া দিতে প্রস্তুত। তারা সেখানে ১৪ টাকা ১৫ টাকা দিতে ও রাজী আছে। তাছাড়া এই যে লাঙ্গল দিয়ে জমি চাষ করা হয়, তাতে যে মাটির চাকাগুলি উঠে বৃষ্টি না হলে পরে সেই চাকা ভাঙ্গার সুবিধা থাকেনা। কিন্তু ট্রাক্টারের সুবিধা হচ্ছে সঙ্গে সঙ্গে মাটি গুড়া হয়ে যায়। এটা বেশী বলার প্রয়োজন নাই। কারণ মাণনীয় সদস্য এবং মন্ত্রী মহোদয়রা এই বিষয়ে বিশেষ ভাবে অনুভব করতে পারছেন। কেননা কৃষকদের উপর তাদের নজর পরেছে। আমি জানি যে কৃষিই হচ্ছে ত্রিপুরা রাজ্যের বাঁচার পথ। গোলা, বারুদ যত কিছুই বলুন না কেন, কিছুতেই কিছু হবেনা, যদি কৃষিকে উন্নত না করা যায়। কাজেই কৃষককে সর্বপ্রকার সুবিধা করে দেওয়া উচিত

বলে আমি মনে করি, এটা ব্যয় সাধ্যও নয়। বহু লক্ষ লক্ষ টাকা তাদের ব্যয় হচ্ছে বিভিন্ন ভাবে। কৃষক এই ক্ষেত্রে টাকা দেবে। যেমন পাম্পিং সেটের জন্য ভাড়া দিচ্ছে। কিস্তিতে কিস্তিতে তাদের থেকে আদায় করে নেওয়া হচ্ছে। কৃষকদের কাজে এইসব জিনিষ দিলে পরে কোন অসুবিধার কারণ নেই। কাজেই যত তাড়াতাড়ি ট্রাক্টার সার্ভিস ত্রিপুরা রাজ্যে চালু করা যায় ততই মঙ্গল। কারণ যাতে কৃষকদের মনে উৎসাহ জাগবে, যে ফসল তারা উৎপাদন করে তার চেয়ে ডাবল ফসল উৎপাদন করতে পারবে, এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিদ্যাচন্দ্র দেববর্ম্মা :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন, অবশ্য প্রস্তাবটা চাষের পক্ষে ভাল এবং কৃষির দিক থেকে উন্নতি হবে সেইদিক থেকে এটা আশা করা যায়। কিন্তু এর দ্বারা ছোট কৃষক যারা আছেন, তারা সর্ব্বহারা হয়ে যাবেন, যেমন আমরা পাঞ্জাবে দেখতে পাচ্ছি ধনী কৃষক, বড় জোতদার তারা নয় করে ট্রাকটার ক্রয় করে এবং তার ফলে ছোট ছোট কৃষক নিঃস্ব থেকে নিঃস্ব হতে থাকে। আমাদের ত্রিপুরা রাজ্যের কৃষকদেরও তাই হবে—তাদের যে জমি সেগুলি বড় জোতদারের কাছে চলে যাবে। আর যারা ভূমিহীন, তাদের এই ট্রাকটার কোন কাজেই আসবেনা। বরঞ্চ তারা যে দিন মজুরী পেত, সেটা থেকেও তারা বঞ্চিত হবে। যারা টাকাওয়ালা বড় কৃষক এবং জোতদার তাদের হাতে সমস্ত সুযোগ সুবিধা চলে যাবে আর ছোট কৃষক কৃষি কাজ থেকে বঞ্চিত হবে— সেটা আমি নিঃসন্দেহে বলতে পারি। কাজেই এই ট্রাকটার যদি এখনই চালু করা হয়, তাহলে আমাদের ছোট ছোট কৃষক যারা আছে, তারা ভূমিহীনে পরিণত হয়ে যাবে। সেইদিকে লক্ষ্য রেখে এই ট্রাকটার এখন চালু করা ঠিক হবে বলে আমি মনে করিনা। যতদিন পর্যন্ত না আমরা দেশের সমস্ত জমি রাষ্ট্রায়ত্ত না করতে পারি, ততদিন পর্যন্ত আমাদের এই ট্রাকটার সার্ভিস কোন কাজে আসতে পারেনা। তার ফলে গরীব কৃষক আরও গরীব হয়ে যাবে এবং ধনী কৃষক আরও ধনী হবে। এই দিকে চিন্তা করে. এই হাউসে যে প্রস্তাব রাখা হয়েছে, আমি সেটাকে গ্রহণ করতে পারছিনা। এখনে এই প্রস্তাব হাউসে ডিসকাশনের জন্য আসতে পারেনা। আমরা দেখছি যে ট্রাকটার দূরের কথা আমাদের যে টীন জমিগুলি আছে, সেই সমস্ত জায়গায় ভালভাবে ফসল ফলানোর জন্য, গ্রামীন প্রথায় যে চাষাবাদ করা হচ্ছে, সেখানে প্রচুর জলের ব্যবস্থা না থাকায়, সুপরিকল্পিত ভাবে জলের বন্দোবস্ত না করায়, তারা ঠিক ঠিক মত ফসল উৎপাদন করতে পারছেনা। কাজেই এই ট্রাক্টার সার্ভিস করার আগে, সেইদিকে চিন্তা করা দরকার বলে আমি মনে করি। আজকে প্রশ্নোত্তরে আমরা দেখছি যে কৃষকদের সম্পর্কে যে প্রশ্ন করা হচ্ছে, সেখানে বলা হচ্ছে যে বিবেচনাধীন আছে, অর্থাৎ কিছুই তারা কৃষক সম্পর্কে জানেন না এবং গত বছরে কল্যানপুরে যে বাঁধ দেওয়া হয়েছিল

চীন এবং রাশিয়াকে তারা তাদের স্বদেশ বলে মনে করেন। সুতরাং তাদের চোখে সেই সম্পর্কে প্রশ্ন করা হলে, মাননীয় মন্ত্রী মহোদয়, সেটার কোন আলোকপাত করতে পারলেননা। কৃষকরা সেখানে হাজার হাজার টাকা খরচ করে বাঁধ দিয়েছে অথচ মন্ত্রী মহোদয়, সেই সম্পর্কে কোন খোঁজ খবরই রাখেন না। কাজেই বাস্তবের সঙ্গে সামঞ্জস্য না রেখে সমস্ত কিছু তারা বলেছেন—সমস্ত তত্ত্ব কথা। কাজেই আমি মনে করি প্রথমে সুপরিকল্পিত ভাবে যারা ভূমিহীন আছে, তাদের মধ্যে জমিগুলি ঠিক ঠিক ভাবে বন্টন করে দেওয়ার ব্যবস্থা করা উচিত। তাদের জমিতে জলসেচের ব্যবস্থা, ইত্যাদি করে দেওয়া উচিত। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী প্রফুল্ল কুমার দাশ:—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য কমলজিৎ সিংহ মহাশয় যে বিষয়ের উপর আলোচনা রেখেছেন, সেটা অত্যন্ত সময়োপযোগী এবং সেই আলোচনার জন্য আমি কমলজিৎ বাবুকে অভিনন্দন জানাচ্ছি। এই যে সবুজ বিপ্লব— যার কথা আমরা সারা দেশ ব্যাপী আজকে একটা বিপ্লব সৃষ্টি করার জন্য মুখে মুখে আলোচনা করে চলেছি দেশকে সমৃদ্ধির পথে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য আমাদের সবুজ বিপ্লবকে সার্থক করে তুলতে হবে বলে, তারই পরিপ্রেক্ষিতে, সেই বিপ্লবকে সার্থক পথে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য যেসব ব্যবস্থা এই ব্যাপারে গ্রহণ করেছেন, যেমন উন্নত ধরণের বীজ, সার ইত্যাদি দেওয়া, ব্যাংকের মাধ্যমে কৃষি কৃষকদের ল্যাণ্ডলেসদেরকে জমিতে পুনর্বাসন দেওয়া, ইত্যাদি বিভিন্ন রকমের যে সমস্ত আছে, তারই মধ্যে আর একটা হল কৃষিকে মেকানাইজড করা, সুতরাং ত্রিপুরাতে তা করতে হবে। কাজেই সেদিক থেকে আমার মনে হয় আমাদের যে আরব্ধ কাজ, সেই সবুজ বিপ্লবকে সার্থক করে তোলার যে পরিকল্পনা, সেটাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য আজকে এই যে ট্রাক্টর দিয়ে জমি চাষ করার প্রথা, প্রস্তাব আকারে এই হাউসের সামনে এসেছে, এটার অনেক মূল্য আছে এবং সেজন্যই আমি এটাকে অভিনন্দিত করি। কিন্তু মাননীয় বিরোধীদলের সদস্যরা এই প্রস্তাবের আলোচনা করতে গিয়ে যে বক্তব্য রেখেছেন, রাশিয়া এবং চীন সম্পর্কে প্রস্তাবক রেফারেন্স দিয়েছেন, তারই সূত্র ধরে তারা বলেছে যে রাশিয়া এবং চীনে কোন খাদ্যাভাব নেই এবং তারা খাদ্যের জন্য কারো মুখাপেক্ষী হয় না। কিন্তু আমি বলব যে মাননীয় সদস্যরা এই ব্যাপারে রাশিয়া এবং চীন সম্পর্কে কিছুই জানেন না। সেখানে খাদ্যের অভাবে তারা হাজার হাজার লোককে বুলেটের আঘাতে মেরে ফেলছে। কেন তারা এই সব করছে? তার কারণ হচ্ছে, তাদের দেশের খাদ্যের অভাব ঢাকবার জন্য, তাদের দেশের দারিদ্র এবং অভাব ঢাকবার জন্য। আমরা জানি যে আমাদের এখানে বিরোধী দলের

মাননীয় সদস্য যারা আছেন, তারা তাদের নিজেদের দেশকে স্বদেশ বলে মনে করেন না, চীন ও রাশিয়াকে তারা স্বদেশ বলে মনে করেন। সুতরাং তাদের চোখে এই দেশের যা কিছু, তার সবই দুঃখে ভরা, এখানে কৃষকদের কোন উন্নতি নেই, মানুষ না খেয়ে এখানে বেঁচে আছে, এগুলি তারা মনে করছেন। তাদের এগুলি মনে করার কারণ আছে, কেন না তারা তো আর এই দেশকে স্বদেশ বলে মনে করেন না। এই দেশ তো আর তাদের মাতৃভূমি নয়, তাদের মাতৃভূমি হল চীন আর রাশিয়া। কাজেই এই যে তাদের মাতৃভূমি, এটাকে অবজ্ঞা করা তাদের পক্ষেই সাজে এবং তাদের পক্ষে নৈরাশ্য হওয়াটা অস্বাভাবিক কিছু নয়। তারা সব সময়ে নিজের দেশের দুঃখ দারিদ্র প্রচার করে বেড়ায় আর পরে দেশের সমৃদ্ধির কথা তারা বলে বেড়ান। কাজেই আমরা স্বাভাবিক ভাবে মনে করতে পারি যে বিদেশের লেজুর যারা, বিদেশের দালাল যারা, তারা সব সময়ে বিদেশের গুণ গান করেন এবং নিজ দেশের গুন গান করাটা তাদের পক্ষে মোটেই সম্ভব নয়। এর কারণ স্বদেশের দেশের প্রতি তাদের কোন প্রেম নেই বা টান নেই কাজেই তারা স্বদেশের শত্রু হয়ে বিদেশের পক্ষ হয়ে কথা বলে থাকেন। স্বদেশের উন্নতি তাদের চোখে মোটেই পড়েনা। কিন্তু তাদের যদি চোখ থাকত এবং সেই ধরণের দৃষ্টিভঙ্গি থাকত, তাহলে এই দেশের দরিদ্র কৃষকদের প্রতি তাদের দরদও থাকত এবং এই রকম যদি হত, তাহলে নিশ্চয় তারা সত্যটাকে উপেক্ষা করতে পারত না। যে ত্রিপুরা রাজ্যে ১৯৫১ সাল পর্য্যন্ত মাত্র ২ লক্ষ একর জমি চাষোপযোগী ছিল, আজকে সেখানে ৭ লক্ষ একরেরও বেশী জমি চাষোপযোগী হয়েছে। আমাদের ত্রিপুরাতে আগে যেখানে আন—টাইমলী বরো ধান হত না, এখন সেখানে ৩০ হাজার একরেরও বেশী জমিতে সীজন্যাল বাঁধ ইত্যাদি দিয়ে আন—টাইমলী বরো ধানের চাষ করা হচ্ছে এবং উন্নত ধরনের চাষ করার জন্য আজকে আমরা লক্ষ লক্ষ মণ অতিরিক্ত ধান উৎপাদন করতে পারছি। আর এই ধরনের উন্নত প্রথায় চাষ করার ফলে আমরা আমাদের খাদ্য উৎপাদনের দিক দিয়ে অনেকটা এগিয়ে যাচ্ছি। অথচ মাননীয় সদস্যরা এখানে বলেছেন আমাদের এখানে বাঁধ দেওয়ার ব্যবস্থা নেই, বীজ ধান দেওয়ার ব্যবস্থা নেই। এই সমস্ত ব্যাপারে একটু আগেও আমাদের মাননীয় নিশী বাবু বলেছেন যে ত্রিপুরাতে আগে যেখানে নাকি কৃষকদের উন্নত ধরনের বীজ দিয়ে সাহায্য করা হত আজকে সরকার সেগুলি আমাদের কৃষকদের কাছ থেকে কিনতে পারছে। এটা কেন সম্ভব হচ্ছে, সম্ভব হচ্ছে এইজন্য যে আমরা আমাদের কৃষকদের উন্নত ধরনের চাষাবাদ করবার জন্য প্রয়োজনীয় সাহায্য দিয়েছি এবং সেই সাহায্য পেয়ে আমাদের কৃষকেরা আজকে উন্নত প্রথায় চাষাবাদ করে প্রচুর পরিমানে সেই সব ফসল উৎপাদন করছে। যার জন্য আজকে আমরা তাদের কাছে থেকে সেই সব ফসল নিয়ে ত্রিপুরা এক প্রান্ত থেকে আর এক প্রান্তে দেওয়ার ব্যবস্থা করতে পারছি। তাছাড়া এই উন্নত ধরনের চাষের ফলে যে পরিমান অধিক ফসল আমাদের কৃষকেরা উৎপাদন করতে সমর্থ হচ্ছে, সেগুলি পোকা মাকড় থেকে রক্ষা করার জন্য সরকার থেকে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। কাজেই মাননীয় সদস্যরা এই প্রস্তাবের আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে যে সব কথা বলেছেন, সেগুলি সত্যের অপলাপ ছাড়া আর কিছুই নয়। তারা বলেছেন যে

ট্রাক্টার সার্ভিস চালু হলে পরে বড় বড় জোৎদারেরা লাভবান হবে, কৃষকেরা লাভবান হবে না এবং ছোট ছোট কৃষকদের এর ফলে অনেক অসুবিধা হবে। কিন্তু আমি বলব যে মাননীয় সদস্যরা আসল কথাটা জানেন না, কেন না তাদের সংগে আমাদের যে গরীব কৃষক তাদের কোন যোগাযোগ নেই। যদি সত্যি তাদের সংগে কোন যোগাযোগ থাকত তাহলে গত ইলেকশানে তারা এই ত্রিপুরা রাজ্যের জনসাধারনের কাছে এমন ভাবে মার খেত না। কাজেই তাদের সংগে যে জনসাধারনের কোন যোগাযোগ নেই, এটা তার সবচাইতে বড় প্রমান। তাই আজকে তারা এখানে যে বক্তব্য রেখেছেন, তাতে এটা আরও বেশী করে প্রমাণিত হয়েছে যে জনসাধারনের সংগে তাদের কোন যোগাযোগ নেই। কেন না, আজকে ট্রাক্টারে অন্য কৃষকদের মধ্যে অনেক চাহিদা হয়েছে, তারা সেইগুলি হায়ার বেসিসে নিতে চাইছে। যাদের নাকি ১/২ কানি জমি আছে, তারাও সেটা হায়ার করে নিতে পারে। সমস্ত কৃষকই আজকে ট্রাকটার বা পাওয়ার টিলারের বেনিফিট নিতে পারে। কিন্তু আমার মনে হয় যে ট্রাক্টার বা পাওয়ার টিলার গুলি কি, সেটাই মাননীয় সদস্যরা জানেন না। এই ট্রাক্টার দিয়ে চাষ করলে যে ফসল বাড়ানো যায় এবং যারা কৃষক তাদের এটা যে প্রয়োজন, কেন যে এগুলির প্রয়োজন, তারা সেটা জানে না। আমাদের ছোট ছোট কৃষকেরা বা কি চায়, সেটাও তারা জানেন না। সুতরাং তারা তাদের রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্যই এসব কথা এখানে বলেছেন এবং ছোট ছোট কৃষকদের মেকি দরদী সেজে তারা এটা এখানে বলেছেন। সেজন্য আমি বলব তাদের এই প্রস্তাবের বিরোধীতা করা মানেই আমাদের সবুজ বিপ্লবকে বিরোধীতা করা। কেন না তারা এটা বেশ ভাল করে জানে যে দেশের মানুষ যদি অভাবগ্রস্ত থাকে তাহলে তাদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করতে অনেক সুবিধা হবে। কাজেই কৃষকদের অভাব থাকুক সেটা তারা চায় এবং তাদের অভাবকে ভিত্তি করে তারা তাদের রাজনৈতিক ফসল কুড়াতে চেষ্টা করবেন এবং দেশের মধ্যে কোন রকমে একটা বিশৃঙ্খলার সৃষ্টি করে দেশের শান্তি শৃঙ্খলা বিঘ্নিত করতে তাদের পক্ষে অনেক সুবিধা হবে। কিন্তু আমি তাদেরকে এখানে সতর্ক করে দিতে চাই যে তারা যদি এভাবে বিদেশের লেজুর হয়ে, দেশের মধ্যে শান্তি শৃঙ্খলা বিঘ্নিত করেন, তাহলে দেশের জনসাধারণ কোন মতেই সেটা সহ্য করবে না এবং জনসাধারণ তাদের সেই উদ্দেশ্যকে যে কোন প্রকারে রুখবার চেষ্টা করবেন। যেমন করেছেন গত ইলেকশানের মাধ্যমে তাদেরকে এখানে আসার সুযোগ না দিয়ে। কাজেই একথা মনে রেখে তাদের এখনও সতর্ক হওয়া দরকার। তা নাহলে দেশের আপামর জনসাধারণ সেই সব বিদেশী লেজুড়দের, বিদেশী দালালদের যে কার্য্য-কলাপ কঠোর হস্তে দমন করতে সরকারের সংগে সহযোগীতা করবেন, এই বিশ্বাস আমাদের আছে। আর মাননীয় সদস্য যিনি এই ডিসকাশনটা এনেছেন, আমি উনার জ্ঞাতার্থে এখানে বলতে চাই যে ত্রিপুরা সরকার ইতিমধ্যে এই ধরণের একটা স্কীম নিয়েছেন, যে স্কীমের মধ্যে আছে মোট তিনটি সেন্টার হবে এবং এক একটি সেন্টারে ৫টি করে পাওয়ার টিলার থাকবে এবং সেগুলি

আমাদের দরিদ্র কৃষকেরা ভাড়া করে নিতে পারবেন এবং সেই পাওয়ার টিলারগুলি যাতে রিজনেবল প্রাইসে কৃষকেরা নিতে পারেন তারও ব্যবস্থা থাকবে। আর এই পাওয়ার টিলারগুলি রিপেয়ার এ্যাণ্ড মেন্টেনান্সের জন্য প্রত্যেকটি সেন্টারে উপযুক্ত ষ্টাফ থাকবে এবং সেখানে ট্রাকটার, অ্যাণ্ড আদার এগ্রিকালচারেল যে সব মেশিনারী এ্যাণ্ড ইকুয়িপমেন্টস থাকবে, সেগুলিও রিপেয়ার করা সম্ভব হবে। এই রকম টেন নাম্বার অব পাওয়ার টিলার হ্যাভ অলরেডী বীন পারচেসড এণ্ড মোর পাওয়ার টিলারস উল বি পারচেসড ইন দি ইয়ার ১৯৭০-৭১। And it is also decided that power Tilleres Scheme will be stated during 1970-71. কাজেই মাননীয় সদস্য যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, এটার দিকে সরকারের দৃষ্টি রয়ে গেছে এবং এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। আমি আশা করব সরকারের এই স্কীমকে সাফল্য মণ্ডিত করে তোলার জন্য আমাদের মাননীয় সদস্যরা আগ্রহ নিবেন। আর বিরোধী দলের মাননীয় সদস্যরা যারা নাকি এই পাওয়ার টিলার স্কীমকে ফেলিউর করবার জন্য এবং সরকারের এই প্রচেষ্টাকে বানচাল করবার জন্য চেষ্টা করবেন, আমি আশা করব আমাদের যারা দায়িত্বশীল সদস্য আছেন, তারা আমাদের কৃষকের সাথে এই ট্রাক্টর সার্ভিসকে সার্থক করে তোলার জন্য যথাযথ চেষ্টা চালিয়ে যাবেন।

*Mr. Speaker* :—The House stands adjourned till 2 P. M. to-day.

*Mr. Speaker* :—Sri. Ghanasyam Dewan. Hon'ble member you are allowed only 5 minutes.

*Sri. Ghanasyam Dewan* :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী কমলজিৎ সিং মহাশয় যে প্রস্তাবটি এনেছেন—"Introduction of Tractor Service for the Farmers of Tripura." এই প্রস্তাবটি খুবই ভাল প্রস্তাব। আমাদের ত্রিপুরা রাজ্যের মধ্যে এত গরীব আছেন যারা টাকার অভাবে হালের গরু কিনতে পারেন না। আমি অনেক জুমিয়া কলোনীতে গিয়েছি, প্রায় ৫০% জুমিয়া পুনর্বাসন পেয়েছে কিন্তু তাদের গরু নেই। হালের গরু না থাকাতে মহাজনদের কাছ থেকে অথবা যাদের হালের গরু আছে তাদের নিকট থেকে অনেক বেশী দামে বলদ ভাড়া নিয়ে হাল চাষ করতে হয়। আমি জানি এক জোড়া বলদের ১ বৎসরের ভাড়া হিসাবে ১৩|১৪ মন ধান দিতে হয়। সুতরাং যদি Tractor Service হয় তাহলে গরীব কৃষকরা অল্পমূল্যে Tractor ভাড়া নিয়ে চাষাবাদ করতে পারবে। মাননীয় একজন সদস্য বলেছেন যদি Tractor Service হয় তাহলে যারা বড় তারা আরও বড় হবে, এবং যারা গরীব তারা আরও গরীব হবে। এ কথা আমি স্বীকার করিনা। Tractor service হলে যারা জোতদার আছেন তারা উপকৃত হবেন আর যারা গরীব কৃষক তারাও উপকৃত হবেন। হালের গরু রাখতে যে টাকার দরকার তাও লাগবেনা। বর্তমানে ত্রিপুরায় গরুর খাদ্যেরও অভাব, গো-চারনের ভূমিরও অভাব। সেই কারণে আমরা গরুকে ঠিক ঠিক

ভাবে খাদ্য দিতে পারছিনা। এই কারণে আমাদের ত্রিপুরায় গো-সম্পদ ক্রমশই কমে যাচ্ছে। Tractor service প্রচলন হবে যে সকল অনাবাদি জমি আছে সেগুলোও আবাদ করতে সুবিধা হবে। জমির উর্বরা শক্তি বাড়বে, ফসলও ভাল হবে। কারণ Tractor Service এ মাটি খুব গুড়ো হবে। জমি শুকনা থাকলে লাঙ্গল দিয়ে চাষ করা যায়না। যদি ২ | ৩ মাস খরা থাকে তাহলে চাষীদের মন ভেঙ্গে যায়। লাঙ্গল নিয়ে মাঠে নামতে পারেনা। কারণ শুকনো মাটিতে লাঙ্গল দিলে এক ইঞ্চি বা দেড় ইঞ্চির বেশী গভীর হয়না। এই সব দিক দিয়ে বিবেচনা করে Tractor Service বিশেষ প্রয়োজন এবং এটা আমাদের আরও আগেই করা উচিত ছিল। ত্রিপুরাতে খাদ্যের অভাব। এই খাদ্য ঘাটতি পূরণের জন্য Tractor Service অচিরেই করা দরকার। বর্ত্তমানে ত্রিপুরাতে আমরা যে সবুজ বিপ্লবের কথা বলছি এই সবুজ বিপ্লবের হাতিয়ার হবে Tractor Service. এই কারণে আমি এই প্রস্তাবটি সমর্থন করছি।

*Mr. Speaker* :—Sri. Jatindra Kr. Majumdar. I request the hon'ble nember to complete his speech within 5 minutes.

*Sri. Jatindra Kr. Majumder* :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী কমলজিৎ সিংহ মহাশয় Tractor Service introduction সম্বন্ধে যে প্রস্তাবটা এখানে এনেছেন এটা খুবই সময়োপযোগী বলে আমি মনে করছি। বিরোধী দলের মাননীয় সদস্যরা এ ব্যাপারে যে বিরোধীতা করেছেন তাতে আমি বলব যে তাদের এ বিষয়ে চিন্তা করার সুযোগ বোধ হয় হয়নি তাই তারা এরকম বলেছেন। বাস্তবিকই কৃষিক্ষেত্রে উন্নতি সাধনের জন্য যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তার বিরোধীতা করার কোন প্রশ্নই উঠেনা। Tractor Service চালু হলে শুধু যে বড় বড় জোতদার কৃষকরা উপকৃত হবেন এটা আমি স্বীকার করিনা। ঘনশ্যাম বাবু most important একটি point বলেছেন যে, যে সকল জুমিয়া কলোনী আছে সেখানে সব টিলাতে বৃষ্টি না হলে লাঙ্গল দিয়ে চাষ করার কোন সুবিধাই হয় না। কাজেই Tractor Service হলে পরে বৃষ্টি না হলেও তারা চাষ করতে পারবে এবং চাষ করে রাখলে পরে বৃষ্টি হলে পরে ফসল বুনতে বা করতে পারবে। তারপর আমাদের এখানে জলসেচের যে সুযোগ সুবিধা নাই একথা আমি বলিনা। কিন্তু পরিমাণ মত যে টুকু দরকার সেই Stage এ এখনও আমরা আসতে পারিনি বলেই বৃষ্টির দিকে চেয়ে থাকতে হয়। চৈত্র বৈশাখ এখন চাষের উপযুক্ত সময় কিন্তু এখনও পর্যন্ত বৃষ্টি হচ্ছে না। কৃষকরাও মাঠে লাঙ্গল দিয়ে চাষ দিতে পারছে না। আবার যখন হঠাৎ করে বৃষ্টি হয়— তখন একজন কৃষক যার তিন চার কানি জমি আছে সে সব কয়টি একসঙ্গে চাষ করে উঠতে পারে না। কাজেই যদি Tractor Service থাকতো তাহলে সে পূর্ব্বেই জমি চাষ করে রাখতে পারতো এবং বৃষ্টি হলে ফসল করতে

পারতো। বর্তমানে নিবিড় চাষ ত্রিপুরা বিভিন্ন জায়গায় হচ্ছে। ১৫০|২০০ একর নিয়ে I. R-8, তাইচুং ধান চাষ করা হচ্ছে। সেখানে এই কথা আমরা Tractor Service এ চাষ করতে পারি তবে অতি অল্প সময়েই তার থেকে আরও বেশী একর জমিতে চাষ করতে পারবো। লাঙ্গল দিয়ে এত তাড়াতাড়ি চাষ করা সম্ভব হয় না। তাই আজ Tractor এর প্রয়োজন আছে। টিলাতে আনারস ও আখ চাষের বেলায় Tractor এ চাষ করতে সুবিধা কারণ টিলাতে লাঙ্গলা দিয়ে চাষ করা যায় না। কাজেই আজকের এই আলোচনাটি অত্যন্ত সময়োপযোগী এবং গুরুত্বপূর্ণ। ত্রিপুরার কৃষি ক্ষেত্রের সবুজ বিপ্লবের পক্ষে এটা অত্যন্ত প্রয়োজন বলে আমি মনে করি। বিরোধী দলের মাননীয় একজন সদস্য বলেছেন চীন আজকে খাদ্যে স্বয়ং সম্পূর্ণ। চীনে বর্ত্তমানে লোক সংখ্যা ৭০ কোটি সেখানে wheat ৩০০ লক্ষ মেট্রিক টন এবং Rice ৯০০ লক্ষ মেট্রিক টন। আমাদের ভারতবর্ষে আজকে ৪৯ কোটি লোক বাস করে। সেখানে what ২১১ লক্ষ মেট্রিক টন এবং Rice ৩৪০ লক্ষ মেট্রিক টন। কাজেই আমরা কি বলব যে চীন আজকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়েছে চীন আজকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারেনি। এবং বর্ত্তমানে সেখানে খাদ্যের খুবই অভাব চলছে। তারা আজকে সৈন্যদের খাওয়ার মজুত রেখে বাকী অংশ জনসাধারণের জন্য দেয়। অভিরাম বাবু চীনের যে উদাহরণ দিয়েছেন সেটা যুক্তিতে টিকে না। আর একটা কথা হচ্ছে যে যুক্ত রাষ্ট্রে ১৯॥ কোটি লোক সেখানে ৩৭৯ লক্ষ মেট্রিক টন হচ্ছে wheat এবং ২৬ লক্ষ মেট্রিক টন হচ্ছে চাউল। রাশিয়ায় ২৩ কোটি লোক সেখানে গম ফলন হচ্ছে ৬৮৪ লক্ষ মেট্রিক টন। কাজেই চীন এবং রাশিয়াতে জমি রাষ্ট্রায়াত্ব হয়েছে তাই ফসল বেড়েছে ইহা ইহা যুক্তিতে টিকে না। জমি রাষ্ট্রায়াত্ব হলে ফসল বৃদ্ধি পাবে ইহা কোন যুক্তি নয়। আমরা বিভিন্ন পত্র পত্রিকায় দেখেছি রাশিয়া বিদেশ থেকে এমন কি মার্কিন যুক্তরাষ্ট্র থেকেও গম আমদানী করছেন। আজকে হাউসে যে প্রস্তাব এসেছে তা একান্ত সময় উপযোগী। কাজেই যথা সম্ভব এবং যেখানে সম্ভব ত্রিপুরাতে ট্রাক্টর সার্ভিস চালু করা দরকার এবং সরকারের এই বিষয়ে উদ্যোগী হওয়া উচিৎ এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

*Mr. Speaker* :—Now I call on Hon'ble Member Sri. Promode Rn. Das Gupta. I request the Hon'ble Member to finish his speech within 5 minutes.

*Sri. Promod Ranjan Dasgupta* :— মাননীয় Speaker, Sir, মাননীয় সদস্য রাজকুমার কমলজিৎ সিং আজকে যে আলোচনা এনেছে সেটা হচ্ছে— "Introduction of tractor service for the Farmers of Tripura" অবশ্য এই প্রস্তাবের ভাল মন্দ দুইটা দিকই আছে। কৃষির উন্নতির জন্য এবং আধুনিক কৃষি ব্যবস্থায় tractor service একান্ত প্রয়োজন কিন্তু কথা হচ্ছে ত্রিপুরার জমির যে ভৌগলিক অবস্থান সেইদিক দিয়ে এই tractor service কতটুকু কার্যকরী হবে না ও আমাদের ভেবে দেখতে হবে। Tractor Service এর প্রয়োজনীয়তাকে আমি অস্বীকার করি না। কিন্তু আমি একটা point এখানে উল্লেখ করছি— যদি

প্রডাক্সনের কথা বিচার করা যায় United Notions থেকে যে survey জাপানে এবং তাইওয়ানে কণ্ডাক্ট করা হয়েছিল সেখানে এই কথা বলা হয়েছিল। It was conclusivly proof that intense small farming is more productive than large scale machanised farming. Delhi school of Economy conducted an enquiry into this Question and has also given a report that-Small scale intensifed farming is more productive than large scale. মেকানাইজড ফার্মিং এ কতগুলি অসুবিধাও আছে। যখন কোন লার্জ স্কেইল ফার্মিং হবে তখন দেখা যাবে যে কতগুলি landless labour unemlpoyed হয়ে যাচ্ছে। এটা unemployed সৃষ্টি করে। আমি tractorisation এর বিরোধীতা করছি না কিন্তু এটা unemployment বাড়িয়ে দেয়। আর একটা কথা হচ্ছে উৎপাদনের দিক দিয়ে যে ইনটেনসিভ কালটিভেসান সেটা বাহত হয় tractorisation করে। দেখা গেছে যদি small farming করে intensive cultivation করা যায় এবং irrigation এবং fertiliser এর seeds সুযোগ দিয়ে করা যায় তাহলে লার্জ স্কেইল ফার্মির এর চাহিতে পার একর ইয়েলডিং বেশী হয়। এটা আমার কথা নয় united Nations Organisation এর survey report এ এবং Delhi school of Economics এর report এ এই কথাই বলছে। তবে আমাদের ত্রিপুরার কেটেল লিফটীং যে হারে হচ্ছে তাতে tractor এর প্রযোজনীয়তা অনুভূত হয়। ওখানে অনেকে বলেছেন যে টীলা ভূমিতে tractor দিয়ে চাষাবাদ করা যায় কিন্তু আমার মনে হয় সেটা সম্ভব নয় তবু মাননীয় সদস্য শ্রী কমলজিৎ সিং tractor service সম্বন্ধে যে আলোচনা চক্রের সূত্রপাত করেছেন তারজন্য আমি তাকে আন্তরিক ধন্যবাদ জানাই এবং তার এই প্রস্তাবকে আমি সমর্থন করছি। তবে আমি একথা বলব যে tractorisation চাইতে intensive small farming with all othe ammunities with all othe facilities that is irrigation, fertiliser, improved reeds যদি কৃষককে দেওয়া যায় এবং কোন সময়ে যদি সিকিউরিটী থাকে তাহলে ত্রিপুরার প্রডাক্সন অনেক বৃদ্ধি পাবে বলে আমি মনে করি এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

*Mr. Sreaker* :—Now I would call on Hon'ble Dy. Minister

*Sri. Munchor Ali, Dy. Minister* :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় কমলজিৎ সিং এর প্রস্তাবের উপর কোন কোন সদস্য বলেছেন tractor যদি ত্রিপুরায় আসে তাহলে ধনী আরও ধনী হবে গরীব আরও গরীব হবে। সেইজন্য ওনার প্রতিবাদ আমি মাননীয় সদস্যকে চিন্তাকরতে বলব। আমাদের বাজেটে পাওয়ার টীলারের যে প্রভিশান আছে সেটা রাখা হয়েছে যারা ছোট ছোট কৃষক যারা গরু কিনতে পারেনা তাদের জমিগুলি চাষ করার জন্য। কাজেই উনি সেটা মন্তব্য করেছেন সেটা সত্য নয়। আমরা যখন কোন কাজ করতে যাই তখনই বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা বলতে থাকেন যে ধনীকে আরও ধনী করার জন্য এই কাজ করা হচ্ছে গরীবের জন্য নয়। উনি আর একটা কথা বলেছেন যখন আমরা ত্রিপুরারাজ্যের সমস্ত জমিতে

জলসেচের ব্যবস্থা করতে পারব তখনই tractor service সম্ভব, তার আগে নয়। কোন দেশের মানুষ স্বয়ং সম্পূর্ণ হতে পারে না, এক সঙ্গে সমগ্র ত্রিপুরা রাজ্যে জলসেচের ব্যবস্থা করা সম্ভব নয়। মাননীয় সদস্যরা জানেন আমরা ছোট ছোট বাঁধের মাধ্যমে জল সেচের ব্যবস্থা করেছি। পূর্ব্বে ত্রিপুরা রাজ্যে ৩ থেকে ৪ হাজার একর জমিতে বরো ফসল হতো এখন সেখানে ৩০ থেকে ৩৫ হাজার একর জমিতে বরো ফসল হচ্ছে। উনারা হিসাব করলে বুঝতে পারবেন যে পূর্ব্বে যেখানে ত্রিপুরায় ৫ লক্ষ লোকের জন্য খাদ্য উৎপাদন করা হতো বর্ত্তমানে ত্রিপুরার লোক সংখ্যা বেড়ে ১৬ লক্ষ হয়েছে; বাহির থেকে যে খাদ্য আমরা আমদানী করি সেই খাদ্য মাত্র ৩/৪ লক্ষ লোকের প্রয়োজন মেটাতে পারে। বাকী ১২ লক্ষ লোকের খাদ্য ত্রিপুরাতেই উৎপাদিত হচ্ছে। তাই আমি উনাদেরে চিন্তা করতে বলব যে পূর্বের চাইতে খাদ্য উৎপাদন অনেক বৃদ্ধি পেয়েছে; কাজেই ওনারা যে কথাটা বলে থাকেন যে ফসল বাড়ানোর দিক দিয়ে আমরা কিছুই করতে পারি নাই তাহা ঠিক নয়। ওনারা আজ আতঙ্কিত হয়ে উঠেছেন। আমাদের এই সব পরিকল্পনার সাফল্য দেখে। বিগত নির্ব্বাচনে এটা প্রমানিত হয়েছে যে কংগ্রেস সরকার ত্রিপুরার গরীব চাষিদের উন্নতির দিকে অগ্রসর করছে।

আর একটা কথা ওনারা বলেছেন যে ভাল বীজ এবং সার আমরা দিতে পারি না। একথা সত্য নয়। আমরা উন্নত ধরনের যে পরিমাণ বীজ আমদানী করি তা সম্পূর্ণ কৃষক নেয় না; কারণ ত্রিপুরার কৃষক এখনও সেই ভাবে তৈয়েরী হয় নাই। আমরা বাহির থেকে এখন আর বিশেষ বীজ আমদানী করি না; ত্রিপুরাতেই আমরা আমাদের ফার্মের মাধ্যমে উন্নত ধরনের বীজ উৎপাদন করছি এবং কৃষকরাও বীজ উৎপাদন করছে। কৃষকদের বীজগুলি বেশীর ভাগ চলে, আমাদের ফার্মে উৎপাদিত বীজ চলে না। উনি যদি এমন উদাহরণ দিতে পারেন যে কোনে কৃষক বীজের জন্য গিয়ে সরকার থেকে বীজ পান নাই তাহলে সেটা আমি তদন্ত করে দেখব; শুধু ভাল বীজ আমরা দিতে পারিনা এই অভিযোগ সত্য নয়। আর একটা কথা উনি বলেছেন যে রাশিয়া খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হয়েছে। কিন্তু আনন্দবাজার পত্রিকায় আমি দেখেছি একটি সংবাদ প্রকাশিত হয়েছে যে রাশিয়ায় খাদ্যের অভাব, রাশিয়ার মানুষ খেতে পাচ্ছেনা। উনি যদি চ্যালেঞ্জ করেন তবে এখনে আনন্দবাজার পত্রিকা এনে দেখাতে পারি। আর উনি এখানে বলছেন যে রাশিয়া খাদ্য স্বয়ং সম্পূর্ণ। চীনের কথা উনি বলছেন যে সমস্ত ভূমিহীন কৃষক ভূমি পেয়েছে, কিন্তু আমরা জানি সেই দেশের বহু মানুষ এখনও নৌকায় বাস করে। আর একটী কথা উনি এখানে বলেছেন যে ত্রিপুরার সমস্ত জমি এবং বাড়ীঘর যদি রাষ্ট্রায়ত্ত করা হয় তাহলে এখানে tractor service চালু করা সম্ভব। ত্রিপুরায় তথা সমগ্র ভারতবর্ষে জমিজমা রাষ্ট্রায়াত্ব করা হয় নাই এবং হবে ও না। আজকে যে নিয়ম কানুন আছে তার মাধ্যমে তাদের গণতন্ত্র বজায় রাখতে হবে এবং এই গণতন্ত্রের মাধ্যমে সমাজতন্ত্র আনতে হবে এবং এই চিন্তাধারা নিয়েই ভারতবর্ষ স্বাধীন হয়েছে। ভারতবর্ষের মানুষ কোনদিন চীন বা রাশিয়ায় একনায়কতন্ত্র গ্রহণ করবেনা।

গরীব কৃষকরা যাতে কম ভাড়ায় tractor service পেতেপারে সেইজন্যই বাজেটে আমরা পরিকল্পনা রেখেছি। যদি ঠিক ঠিক ভাবে সেটাকে সহযোগীতার মাধ্যমে কাজে লাগাতে পারি তাহলে ত্রিপুরার জনসাধারণের প্রভূত উপকার হবে। এই বক্তব্য রেখে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**Mr. Speaker** :—Next item in the list of Business is Private Members' Resolution. Now I take up the Resolution of Sri. Kshitish Chandra Das carried over from the list of Business 7. 4. 70, The Resolution is that—',তপশীলভুক্ত জাতি উপজাতী ও অন্যান্যদের মধ্যে ভূমিহীন হিসাবে ত্রিপুরার সরকারী ঋণদানের ক্ষেত্রে যে বৈষম্য আছে তাহা দূর করিয়া সকলকে একই হারে ঋণদানের ব্যবস্থা গ্রহণ করিতে এই বিধানসভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছি।

An amendment was moved by Sri. Jatindra Kumar Majumder that the word 'একই' in the 2nd line of the resolution be deleted and substitutied by "১৯১০, টাকা" and after that the word করিতে the following should be added" এবং অমরপুর পাইলট প্রজেক্ট স্কীমে উপজাতিদের যেহারে সাহায্য করা হইতেছে অনুরূপ হারে তপশীলভুক্ত জাতিদেরও সাহায্য করিতে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি amendment move করেছিলাম সেইদিন।

**Mr. Speaker** :—There is another amendment of Shri Raj Kumar Kamaljit Singh.

**শ্রী রাজকুমার কমলজিৎ সিং**—Hon'ble Speaker Sir. মূল প্রস্তাবের মধ্যে দেখা যাচ্ছে ঋণ দানের। কিন্তু একটি ব্যাপার হচ্ছে যে আর্থিক সাহায্য যা দেওয়া হয় সেটা ঋণ দান এবং অনুদানের ব্যবস্থাও আছে। কাজেই এটার সিমিলারিটির জন্য আজকে এই amendment আনতে চাই। After the word "ঋণদানের in the 2nd & 3rd line আর্থিক সাহায্যের এটা যোগ করার জন্য আমি amendment রাখছি।

মূল রিজলিউশান amendment হয়ে দাড়ায় "তপশীলভুক্ত জাতি, উপজাতি ও অন্যান্যদের মধ্যে ভূমিহীন হিসাবে ত্রিপুরার সরকারী ঋণদানের ও আর্থিক সাহায্যের ক্ষেত্রে যে বৈষম্য আছে তাহা দূর করিয়া সকলকে একই হারে ঋণদান ও আর্থিক সাহায্যের ব্যবস্থা গ্রহণ

করিতে এই বিধান সভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে।

**Mr. Speaker** :—মাননীয় সদস্য, আপনি কি amendment এর উপর বক্তব্য রাখতে চান না ?

শ্রী রাজকুমার কমলজিৎ সিং—আমি তো প্রথমেই বলেছি আর আমার মূল amendment ছিল।.....................

**Mr. Speaker** :— Is any othe member willing to participate.

শ্রী নরেশ রায়—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী ক্ষিতীশ চন্দ্র দাস মহাশয়ের যে রিজলিউশান এনেছেন তার উপর যে amendment এসেছে আমি তা সমর্থন করি।

একটা কথা হল, সমস্ত ভূমিহীন মানুষের একই সমস্যা। যার ভূমি নাই সে তপশীলভুক্ত জাতি হোক, উপজাতি হোক বা অন্যান্য সম্প্রদায় হোক তার সমস্যা একই সমস্যা। কারণ সব ভূমিহীনই একই অবস্থার সম্মুখীন। তাই আজকে এই amendment এ বলা হয়েছে যে সমস্ত তপশীলভুক্ত জাতি, উপজাতি ও অন্যান্য সম্প্রদায় যারা আছে তাহা দিগকে ১৯ ১০ টাকা হারে আর্থিক সাহায্য ও ঋণদান দেওয়া হোক। ভূমিহীনদের জন্য ত্রিপুরা সরকার এই সিদ্ধান্ত নিয়েছেন যে সমস্ত ভূমিহীনদের আমরা ভূমির ব্যবস্থা করে দেব এবং এই ভূমি পাওয়ার সঙ্গে সঙ্গে আর যে সমস্ত সুযোগ সুবিধার দরকার সেইগুলি দেওয়া হবে। কিন্তু সেই সুবিধা সুযোগ দানের মধ্যে আমরা কিছু পার্থক্য দেখতে পাই যে যারা তপশীলভুক্ত জাতি তারা এক রকম ঋণ পেত উপজাতিরা এক রকম পেত এবং অন্যান্যরা অন্যরকম ঋণ পেত। কাজেই এই বৈষম্য দূর করে সমস্ত ভূমিহীন মানুষদের ভূমি দিয়ে সমাজে প্রতিষ্ঠিত করার জন্যই এই resolution আনা হয়েছে। কিন্তু এই resolution এর মধ্যে একটা জিনিষ আমার সন্দেহের উদ্রেক করেছে সেটা হল resolution এর শেষের দিকে যে কথাটা বলা হয়েছে সে অমরপুর পাইলট প্রজেক্ট স্কীমে উপজাতিদেরে যে হারে সাহায্য দেওয়া হইতেছে অনুরূপ হারে তপশীলভুক্তদের সাহায্য দেওয়া হোক। এখানে দেখা যায় প্রথম resolution এ অন্যান্যদের কথা আছে কিন্তু শেষে resolution এ অন্যান্যদের কথা নাই। কাজেই এই amendment টা ঠিক হল না। প্রত্যেকই একই রকম পাওয়া উচিৎ। প্রত্যেকে যদি সমান সুযোগ পায় তা হলে কোন অভিযোগ থাকবেনা এবং প্রত্যেকেই সমান আগ্রহ এবং উৎসাহ বোধ করবে। আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :—Now, Hon'ble Minister T. M. Das Gupta.

**Sri. T. M. Dasgupta** :—মাননীয় Speaker মহোদয়, এখানে মূল প্রস্তাব যেটা কিতীর্শ বাবু পড়েছেন এবং তার পর যে দুইটি সংশোধনী প্রস্তাব এসেছে তা দেখে আমার মনে হয় এবং আমার বিশ্বাস যে কমলজিৎবাবুর সংশোধনী প্রস্তাব নিয়ে মূল প্রস্তাবটা পাশ করলে পরে উদ্দেশ্য সাধিত হবে। মূল প্রস্তাবে আসল কথা হচ্ছে— "তপশীলভুক্ত জাতি উপজাতি ও অন্যান্যদের মধ্যে ভূমিহীন হিসাবে ত্রিপুরায় সরকারী ঋণদানের ক্ষেত্রে যে বৈষম্য আছে তাহা দূর করিয়া সকলকে একই হারে ঋণদানের ব্যবস্থা গ্রহণ করিতে এই বিধান সভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে।" আসল স্পিরিট হচ্ছে বৈষম্য। resolution এর মূল spirit হল সর্বশ্রেণীর ভূমিহীনদের মধ্যে যেন কোন বৈষম্য না করা হয়। এবং ভূমিহীনদেরে একমাত্র ভূমিহীন হিসাবে বিবেচনা করেই যেন সাহায্য দেওয়া হয়। তবে কথা উঠেছে যে সবটাই বলা হয়েছে ঋণ আসলে দেখা যায় এই যে ১৯০০৲ টাকা এর মধ্যে ৬৪৫৲ টাকা হচ্ছে ঋণ এবং বাকী ১২৫৫৲ টাকা সেটা হচ্ছে grant এখন যদি মূল resolution as it is ব্যাখ্যা করা যায় তা হলে এটা বিপক্ষে চলে যাবে। অর্থাৎ তাদের ভাল করতে গিয়ে সেখানে মাত্র ৬০০৲ টাকা ঋণ আছে। সেখানে পুরা টাকাটা ঋণ হয়ে যাচ্ছে। প্রস্তাবক হয়ত সূক্ষ্মভাবে এটা চিন্তা করেন নাই বা এই নিয়ে আলাপ আলোচনা ও করে নাই। এখন ঋণ এবং সাহায্যদান এই দুটো কথাই যদি থাকে তা হলে উদ্দেশ্যটা পরিষ্কার হবে। এবং ভবিষ্যতে যদি সরকার কোন সময় মনে করেন যে ১৯০০৲ টাকা আছে তা আরও বাড়ানো হোক বা স্কীমের সঙ্গে মিলিয়ে কিছু কমানো হোক— তাহলে ভবিষ্যৎ সরকার পক্ষে খুব সুবিধা হয় সহজে কিছু revise করার।

তারপর শ্রীযুক্ত যতীন্দ্র মজুমদার মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন যে অমরপুরে পাইলট প্রজেক্ট স্কীমে উপজাতিদের যে হারে সাহার্য্য দেওয়া যাইতেছে অনুরূপ হারে তপশীলভূক্ত জাতিদেরও সাহার্য্য করা হউক। ওনার উর্দ্দেশ্যটা খুব ভাল তাহলেও আমরা গভীর ভাবে যদি চিন্তা করি দেখব অমরপুরের স্কীমটা হচ্ছে পিউরলি ট্রাইবেল স্কীম। এই বৎসর স্কীমটা আরম্ভ করা হয়েছিল এবং আশা করা গিয়েছিল অনেকখানি কাজ হবে কিন্তু সেইরকম লোকজন না পাওয়ায় এবং নানা রকমে আমাদের আশা সম্পূর্ণ সফল হয় না।

অনুরূপভাবে তপশীলভুক্ত জাতীদের সাহায্য দেওয়া হউক। ওনার উদ্দেশ্যটা খুবই ভাল। তাহলেও আরো একটুগভীরভাবে যদি আমরা চিন্তা করি তাহলে দেখব যে অমরপুরের যেটা হচ্ছে সেটা purely ট্রাইবেল scheme এবং যে বছরে scheme টা আরম্ভ করা হয়েছিল আশা করা গিয়েছিল যে এই scheme এ অনেকটা কাজ হবে এবং এই হাউস জানেন যে নানা কারনে সে রূপ লোকজন না পাওয়ার জন্যে কাজেরযতটুকু আশা করা গিয়েছিল তা হয়নি। অনুমান মাত্র ৪০।৫০ ঘরের মতো লোক সেখানে

গিয়ে বসেছে, কাজেই scheme টা as it is successful হয়নি। একথা ও ভাবা হচ্ছে যে Tractor চালু করে সেটাকে করা যায় কিনা। এখনই যদি Tractor চালু করা হয় তাহলে ও whole scheme এর থেকে টাকাটা যাবে। যদি তাই হয়, সেটাও বিবেচনাধীন আছে। যদি Tractor চালু করা হয় তাহলে whole scheme এর যে টাকা আছে aparently মাথা পিছু ৪০০ লোকের পিছনে Whole Project টা ভাগ করা যায় তা হলে আমরা দেখব তিন হাজার সাড়ে তিন হাজার, টাকা সেখানে ব্যয়িত হচ্ছে। কিন্তু এর থেকে যদি Tractor এর দাম বাদ যায় তাহলে সরাসরি তারা এটা পাবেন না, benefit টা পাবেন। তাহলে সেখানে হচ্ছে question of benefit. কাজেই অমরপুরের যে scheme টা সেটা Purely in the Experimental stage. কাজেই কোন কারনে যদি Experiment করতে গিয়ে দেখা যায় যে অভিজ্ঞতার তারতম্য হয়েছে তাহলে whole scheme টা আবার বদলে যাবে। কাজেই একটা dependent জিনিসের উপর আর একটা dependent জিনিসকে হেয় করে দেওয়া উচিত নয়। আজকে Tribal কে নিয়ে যে Experiment করা হচ্ছে তা যদি successful হয় তাহলে নিশ্চয়ই তার অভিজ্ঞতার থেকে তা সমস্ত ত্রিপুরায় ও করা যাবে, মূল প্রস্তাবটা ঠিক থাকলে। এখন যদি দেখা যায় যে সেখানে আমাদের অনেক অর্থ আছে তাহলে যেখানে দেওয়া হচ্ছে সেখানে যেন অসমতা না থাকে। আজকে যদি অমরপুরের বিষয়টাকে তার সঙ্গে যুক্ত করে দেওয়া হয় যেটা এখনো Experiment এ আছে এবং যেটার success এখনো পুরোপুরি হয়েছে বলে আমরা বলতে পারি না। এ বছর মাত্র ৪০ থেকে ৫০ ঘড়ের মত আছে এবং আগামী বছরে যদি দেখা যায় যে লোকজন খুব একটা না হয় তাহলে সম্ভবতঃ Tractor বা অন্য ভাবে Machanise করে তাড়াতাড়ি পুনর্বাসন দেওয়া যায় কিনা আদিবাসীদের সেটা দেখা যাবে। তারজন্যে আমার নিজের মনে হচ্ছে এই যে dependent এর পরের কাজটা সেটা resolution এ না থাকাই ভাল। এবং House এর যা ইচ্ছে সেটা পূর্ণভাবে এই মূল প্রস্তাব যে আছে, ত্রিপুরার তপশীলভুক্ত জাতি এবং উপজাতি ও অন্যান্যদের মধ্যে ভূমিহীন হিসাবে ত্রিপুরায় সরকারী ঋণ দানের ও আর্থিক সাহায্যের ক্ষেত্রে যে বৈষম্য আছে তাহা দূর করিয়া সকলকে একই হারে ঋণ দানের ও আর্থিক সাহায্যের ব্যবস্থা গ্রহণ করিতে এই বিধান সভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে। এই যে প্রস্তাবটা এই amendment আকারে হলে পরেই যে সমস্ত উদ্দেশ্যটা আছে তাহা পরিপূরিত হবে। তারপর যদি দেখা যায় এক বৎসরে পরবর্তী পর্য্যায়ে অমরপুরের যে scheme টা সেটা সম্পূর্ণভাবে successful হয়েছে এবং তার থেকে অভিজ্ঞতা নিয়ে তখন বদলান উচিত, তাহলে এক বৎসর কাজের পর এই হাউস আবার resolution নিয়ে বিবেচনা করতে পারবেন এবং হাউস তার অভিমত ব্যক্ত করতে পারবেন। কাজেই যে আকারে প্রস্তাবটা নেওয়া হয়েছে আমি এই আকারেই গ্রহণ করতে House কে অনুরোধ করব এবং শ্রীযুক্ত যতীন্দ্র কুমার মজুমদার মহাশয়, তিনি amendmentটা দিয়েছেন তাকে আমি অনুরোধ করব তিনি যেন তার amendment

কে with draw করে নেন। তাহলে সব দিক থেকে এই প্রস্তাবটি সুন্দর হয় এবং প্রস্তাবটি যে উদ্দেশ্য নিয়ে প্রস্তাবক করেছেন তার সঙ্গে সঙ্গতি থাকবে। এটা Experiment stage. তার মধ্যে আমরা এখন যাচ্ছিনা। পরবর্ত্তী পর্য্যায়ে অভিজ্ঞতার পর যদি সেখানে দেখা যায় যে আদিবাসীদের জন্য এবং তপশীলভূক্ত জাতিদের জন্য একই হারে কিছু একটা করা উচিত সে অভিজ্ঞতাটাকে সত্যিকারে রূপায়িত করার পরে তখন House সে বিষয়টাকে বিবেচনা করবেন। কাজেই বর্ত্তমান ক্ষেত্রে আমি মূল প্রস্তাব এবং কমলজিৎ সিংহ মহাশয়ের যে amendment সে দুটোকে গ্রহণ করে প্রস্তাবটিকে নেওয়ার জন্য বলব এবং যতীন্দ্র কুমার মজুমদার মহাশয় যে প্রস্তাব এনেছেন সেটা with-draw করার জন্য তাকে অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :—Shri Jatindra Kr. Majumder

**Shri Jatindra Kr. Majumder** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আমার যে amendment এখানে এনেছিলাম— মূল প্রস্তাবক যেহেতু বৈষম্য দূর করার কথা বলেছেন সেজন্যই আমি এটার সঙ্গে একটু যুক্ত করে ছিলাম amendment এনে যে অমরপুর Pilot Project Scheme এ যে ঋণ দান করা হইতেছে সেভাবে তপশীলভূক্ত জাতিদেরও যেন দেওয়া হয়। কাজেই সবটা বিষয়ে সুন্দরভাবে আলোচনা হওয়াতে এবং মাননীয় মন্ত্রীমহোদয়গণ বিশেষভাবে এটার উপর যে যুক্তি দেখিয়েছেন ততে আমি চিন্তা করে দেখলাম যে যেখানে অমরপুর পাইলট প্রজেক্ট স্কীমটা Exprimental এ আছে পরীক্ষা নিরীক্ষার উপর চলছে. যদিও আমার মূল উদ্দেশ্যটা খুব ভাল ছিল, যুক্তি পূর্ণ ছিল তথাপি পরীক্ষা নিরীক্ষা যেখানে চলছে সেখানে সেটা কি পর্যান্ত Successful হবে তার ঠিক নেই কাজেই এই সময়েতে আমার amendment টা রাখা ঠিক হবে না। তারই জন্য মূল প্রস্তাব এবং Second amendment যেটা কমলজিৎ বাবু এনেছেন সেটা মিলিয়ে যে আকার ধারণ করবে—তপশীলভুক্ত জাতি, উপজাতি ও অন্যান্যদের মধ্যে ভূমিহীন হিসাবে ত্রিপুরায় সরকারী ঋণ দানের ও আর্থিক সাহায্যের ক্ষেত্রে যে বৈষম্য আছে তাহা দূর করিয়া সকলকে একই হারে ঋণ দেওয়ার ব্যবস্থা করিতে এই বিধান সভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে। এটা অত্যান্ত যুক্তিপূর্ণ প্রস্তাব এবং গুরুত্বপূর্ণ হবে। সেইজন্যই আমি আমার amendment টাকে withdraw করে নিলাম।

**Mr. Speaker** :— Now there are two amendments on the resolution. The

first one is moved by Shri Jatindra Kr. Majumder and second one is moved by Shri Rajkumar Kamaljit Singh. Now the mover of the first amendment intends to withdraw his amendment. Now the question before the Houre is the withdrawal of the amendment moved by Shri Jatindra Kr. Majumder that the word "একই" in the third line of the resolution be deleted and subsituted by "১৯১০ টাকা" and after the word "করিতে" the following should be added— "এবং অমরপুর পাইলট প্রজেক্ট স্কীমে উপজাতিদের যে হারে সাহায্য দেওয়া হইতেছে অনুরূপ হারে তপশীলভুক্ত জাতিদেরও সাহায্য করিতে"

As many as are of that opinion will please say 'Ayes'

Voices—'Ayes'

As many as are of contrary opinion will please say "Noes"

No voice

I think Ayes have it, Ayes have it, Ayes have it.

The amendment is withdrawn.

Now the question before the House is the amendment moved by Shri Rajkumar Kamaljit Singh that— After the word "ঋণদানের" in the second & third line of the resolution, the words "ও আর্থিক সাহায্যের" be added.

As many as are of that opinion will please say 'Ayes'

Voices—'Ayes'

As many as are of contrary opinion will please say 'Noes'

No voice

I think 'Ayes' have it, 'Ayes' have it, 'Ayes' have it. The amendment is carried.

Now I am Putting the resolution with the amendment to vote.

The question before the House is that—" তপশীলভুক্ত জাতি, উপজাতি ও অন্যান্যদের মধ্যে ভূমিহীন হিসাবে ত্রিপুরায় সরকারী ঋণদানেরও আর্থিক সাহায্যের ক্ষেত্রে যে বৈষম্য আছে তাহা দূর করিয়া সকলকে একই হারে ঋণদানেরও আর্থিক সাহায্যের ব্যবস্থা গ্রহণ করিতে এই বিধান সভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে"

As many as are of that opinion will Please say 'Ayes'

Voice—'Ayes'

As many as are of cantrary opinion will please 'Noes".

No voice

I think, Ayes have it, Ayes have it, Ayes have it.

The resolution as amended is Passed. Next I would call on Shri Nishikanta Sarkar to move his resolution that— "এই বিধান সভা প্রস্তাব করিতেছে যে ত্রিপুরা সরকার কর্তৃক অনতি বিলম্বে পঞ্চায়েতের হাতে আইনানুগ ক্ষমতা হস্তান্তরিত করা হউক"।

The mover of the resolution is absent. So, the resolution is deemed to be withdrawn.

Next resolution of Shri Bidya Ch. Deb Barma. I would call on Shri Bidya Ch. DebBarma to move his resolution that "ত্রিপুরার বিভিন্ন মহকুমায় আরো ৩০টি হাই অথবা হায়ার সেকেণ্ডারী স্কুল গঠনের জন্য ত্রিপুরা বিধান সভা কেন্দ্রীয় সরকারকে প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করিতে অনুরোধ করিতেছে"।

*Sri. Bidya Ch. Deb Burma* :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে এই Resolution টি আসার কারণ হ'ল আমরা দেখতে পাই যে এখানে শিক্ষাখাতে যে সমস্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে তাতে আমাদের ত্রিপুরায় যে সমস্ত জায়গায় স্কুলের প্রয়োজনীয়তা দেখা দিয়েছে, সেই দিক থেকে যতটা হাই অথবা হায়ার সেকেণ্ডারী স্কুলের প্রয়োজন আছে সেই অনুপাতে ব্যয় বরাদ্দ অনেক কম ধরা হয়েছে। আমরা দেখতে পাই ত্রিপুরার নানান জায়গাতে বিশেষ করে শিক্ষার ব্যাপারে শিক্ষামন্ত্রীর নিকট অভিবাহকদের কাছ থেকে দরখাস্ত পড়েছে, আমি তার copy পেয়েছি। খোয়াই, রাজনগর বেহালবাড়ী প্রভৃতি স্থানে, মধুবনেও হায়ার সেকেণ্ডারী স্কুল খোলার যা কিছু Pre requisite আছে তার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু আজ পর্যন্ত তার কোন ব্যবস্থা হয়নি।

*Sri. Krishnadas Bhattcharjee (Finance Minister)* :—মাননীয় Speaker Sir. এই Subject এর মধ্যে Cut Motion ছিল এবং তা বাতিল করে দেওয়া হয়েছে। তাই এই reaolution এখানে আসতে পারে কি না?

*Mr. Speaker* :—Resolution আগে admitted করা হয়েছিল বলে same subject এর Cut Motion বাতিল করা হয়েছে।

*Sri. Bidya Ch. Deb Barma* :—এই সকল কারণে ত্রিপুরাতে আরও ৩০টি হাই অথবা হায়ার সেকেণ্ডারী স্কুল খোলা উচিত তাতে যদি Central Govt. এর অনুমোদন প্রয়োজন হয় তারও ব্যবস্থা করা উচিত। ত্রিপুরা রাজ্যের অধিবাসীরা গরীব, লেখাপড়া করার সুযোগ পায় না এমনকি বই কেনার সুযোগ ও তারা পায় না। সুতরাং তাদের শিক্ষার সর্বাঙ্গীন ব্যবস্থা সরকার থেকে করা উচিত। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

*Sri. Krishnadas Bhattacharjee* :—মাননীয় Speaker Sir. এ বৎসর Budget এ তিনটি হাই স্কুল ধরা হয়েছে এবং তিনটির বেশী করা এবৎসর সম্ভব নয়। এছাড়া 4th plan এ প্রতি বৎসরই তিনটি করে হাই স্কুল খোলবার ব্যবস্থা রাখা হয়েছে। এই ভাবে পাঁচ বৎসরে ১৫টি স্কুল খোলা হবে। সুতরাং এ প্রস্তাবটি অবান্তর ও বাতিল হওয়ার যোগ্য।

*Mr. Speaker* :—Now I am putting the resolution to vote. The question before the House is the resolution moved by Sri Bidya Chandra Deb Burma that – ত্রিপুরার বিভিন্ন মহকুমায় আরো ৩০টি হাই অথবা হায়ার সেকেণ্ডারী স্কুল গঠনের জন্য ত্রিপুরা বিধান সভা কেন্দ্রীয় সরকারকে প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করিতে অনুরোধ করিতেছে।

The Resolution was put to vote & lost.

There is another Resolution of Sri Kshitish Ch. Das that হাত তুলিয়া ভোট দেওয়ার প্রথা রহিত করিয়া পঞ্চায়েত ইলেকশানে সিক্রেট ব্যালট প্রথা চালু করা হউক। I would call on Sri. Kshitish Ch. Das to move his resolution.

Sri. Kshitish Ch. Das :— মাননীয় Speaker Sir, আমি আমার Resolution move করছি। This Assembly is of opinion that হাত তুলিয়া ভোট দেওয়ার প্রথা রহিত করিয়া পঞ্চায়েত ইলেকশানে সিক্রেট ব্যালট প্রথা চালু করা হউক।

ক্ষমতা বিকেন্দ্রীয়করণ ভারত সরকারের নীতি। এই সাথে এটাও প্রয়োজন যে প্রত্যেক গ্রামে, একটি করে পঞ্চায়েত, একটি প্রাইমারী স্কুল এবং একটি কো-অপারেটিভ থাকা উচিত। তা না হলে সেই সমাজতন্ত্রী পুরাপুরী ভাবে আমরা জনসাধারণের কাছে উপস্থিত করাতে পারবো না। পঞ্চায়েত রাজ প্রবর্তনের প্রয়োজনীয়তা জনসাধারণকে বুঝানোর চেষ্টা করা হয়েছে এবং জনসাধারণ ও তার প্রয়োজনীয়তা উপলব্ধি করতে সক্ষম হয়েছেন। জনসাধারণ আশা করে পঞ্চায়েত তাদের অনেক কিছু করবে। কিন্তু পঞ্চায়েত ত্রিপুরাতে বিশেষ করে কার্যকরী করা সম্ভব হয় না। একটি Directorate আছে। কিন্তু তার কাজকর্ম করবার বিশেষ ক্ষমতা আছে বলে আমি জানি না। জায়গায় জায়গায় পঞ্চায়েত সেক্রেটারীরা আছে কিন্তু তাদের কোন

কাজ নেই। পঞ্চায়েত ইলেকশানে ভোট দেওয়ায় যে পদ্ধতি তা অত্যন্ত ত্রুটি পূর্ণ। মানুষ ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে চায় তাই তারা ভোট দিতে যায়। কিন্তু ভোট দিতে গিয়ে যে অপরিসীম কষ্ট ভোগ করে নারী পুরুষ নির্বিশেষে তাহা অবর্ণনীয়। সকাল থেকে দাঁড়িয়ে থেকে অপরিসীম কষ্ট ভোগ করে তাদের ভোট দিতে হয়। তারপর এই হাত তুলে ভোট দেওয়ার পদ্ধতি ত্রুটি পূর্ণ এবং এই ভাবে হাত তুলে ভোট দিয়ে যথাযথ ভাবে প্রতিনিধি নির্বাচন সম্ভব কিনা তাতে আমরা যথেষ্ট সন্দেহ আছে। আগে পঞ্চায়েত প্রধান নির্বাচিত হন এবং তারপর সদস্য নির্বাচনে প্রধানেরই প্রভাব বিশেষভাবে কাজ করে। সুতরাং এখানে ঠিকমত নির্বাচন হয়না। সুতরাং আদিমযুগের হাত তুলিয়া ভোট দেওয়ায় প্রথাকে রহিত করে যাতে গোপন ভোটের প্রথা চালু করা যায় তার ব্যবস্থা করা উচিত বলে আমি মনে করি।

*Sri. Raj Kumar Kamaljit Singh* :– Hon'ble Speaker Sir, আজ যে resolntion টি মাননীয় সদস্য এনেছেন সেটাকে আমি সমর্থন করি। পঞ্চায়েতের প্রচলিত আইন অনুসারে হাত তুলে ভোট দেওয়ার প্রথা এখনও চালু আছে. যদিও এই প্রথা ত্রুটিপূর্ণ. এবং এর পরিবর্তন হওয়া উচিৎ। পঞ্চায়েৎ প্রথা আমরা এখনও পুরাপুরি ভাবে চালু করতে পারিনি আমাদের এখানে U.P. র সেই পুরান পঞ্চায়েৎ রাজ Act প্রচলিত আছে। যদিও U.P. তে এই Act র অনেক Amedment হয়েছে, কিন্তু আমাদের এখানে এখনও সেই পুরানো আইনই চালু আছে। U. P. তে যে 3 tyre Systen আছে আমরা তাহা গ্রহণ করেছি কিন্তু সেই System এই এক জেলা বিশিষ্ট ত্রিপুরাতে কি ভাবে প্রয়োগ করা যায় তাও চিন্তা করার বিশেষ দরকার। মাননীয় সদস্যের প্রস্তাবকে সমর্থন করে আমি বলব যে ত্রিপুরার বিভিন্ন অবস্থার পরিপ্রেক্ষিতে সমগ্র U. P. পঞ্চায়েত রাজ অ্যাক্ট সংশোধন হওয়া দরকার, এই বলে আমি বক্তব্য শেষ করছি।

*Mr. Speaker* :—Sri. Bidya Ch. Deb Barman

*Sri. Bodya Ch. Deb Barma* :—মাননীয় Speaker Sir, আমি প্রস্তাবটা সমর্থন করি। হাত তুলে ভোট দেওয়ার প্রথার বদল হওয়া দরকার, এইপ্রথায় ভোট দান গণতন্ত্রের পরিপন্থী, এই প্রথায় ভোট দানের ফলে। গ্রামের মধ্যে মারামারি কাটাকাটি সৃষ্টি হয়। তারপর প্রার্থী নির্বাচনও ঠিকমত হয় না এই প্রথায় ভোট দানের ফলে সুতরাং আমি বলব ব্যালট প্রথায় ভোট দানের ব্যবস্থা চালু করা করা উচিৎ, এবং এই Ballot প্রথা চালু করলেই গণতান্ত্রিক প্রথানুযায়ী ভোট দান করা যাবে এবং ঠিক ঠিক ভাবে প্রার্থী নির্বাচন করা সম্ভব হবে। সুতরাং এই প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

*Mr. Speaker* :—Sri. Jatindra Kr. Mujumder.

*Sri. Jatindra Kr. Majumder* :— আমি মাননীয় সদস্য ক্ষিতিশ বাবুর প্রস্তাব সমর্থন করি। প্রস্তাবটি খুবই মহান। কেবল মাত্র এই পঞ্চায়েতর ক্ষেত্রে হাত তুলে ভোট দানের প্রথা চালু আছে। এই যে হাত তুলে ভোট দেওয়ার প্রথা এটা সত্যই ত্রুটিপূর্ণ। যেখানে আমরা General election এ by Ballot ভোট দিচ্ছি সেখানে কেন পঞ্চায়েত election এর ব্যাপারে হাত তুলে ভোট দেওয়ার প্রথা চালু থাকবে ? তারপর এই প্রথা পুরাপুরি গণতান্ত্রিক প্রথাও নহে। তার বক্তব্য রাখতে যেয়ে মাননীয় সদস্য ক্ষিতিশ বাবু যে যুক্তি দেখিয়েছেন তা পুরাপুরি সত্য। পঞ্চায়েত Election এ ভোট দেওয়ার আগ্রহ মানুষের মধ্যে প্রবল, কেননা মানুষ ক্রমে ক্রমে গণতন্ত্রে বিশ্বাসী হচ্ছে। কিন্তু এই ভোট দিতে এসে পুরুষ মহিলা নির্বিশেষে সকলকে অপরিসীম কষ্ট ভোগ করতে হয়। এক একটি Election এ ৫০ | ৬০ জন প্রার্থী থাকেন এবং এই ৫০ | ৬০ জন প্রার্থীকে বার বার হাত তুলে ভোট দেওয়া কি যে কষ্ট আমি ব্যক্তিগত ভাবে তা জানি। সুতরাং এই হাত তুলে ভোট দেওয়ার প্রথার পরিবর্তন হওয়া দরকার। আমাদের এখানে U.P, পঞ্চায়েত রাজ এ্যাক্ট প্রচলিত আছে। কিন্তু সেই Act অতি পুরান। আমরা গত September এ এই U. P. পঞ্চায়েত রাজ অ্যাক্ট সংশোধন করবার প্রস্তাব পাশ করেছি। আমরা এই হাউসে একটা প্রস্তাব গ্রহণ করেছিলাম, সেটা হচ্ছে ইউ, পি, পঞ্চায়েত রাজ এ্যাক্ট যেটা ত্রিপুরাতে চালু করা হয়েছে সেটা ত্রিপুরার পরিবেশ এবং অবস্থার কথা চিন্তা করে amendment করা। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে সেই প্রস্তাব অনুসারে এখানে সেই amendment এই হাউসে আনা হয় নাই। এবং নূতন বিল আনা হলে সেখানে এই রকম একটা প্রভিশান রাখা যায় যাতে হাত তুলে ভোট দেওয়ার পরিবর্তে সিক্রেট বেলট প্রথা চালু হয়।

আমি বলতে চাই যে উত্তর প্রদেশে জনসাধারণ যেমন কনসাস হয়েছে আমাদের এখানের জনসাধারণ এখনও সেই রকম কনসাস হয় নাই। কথা হচ্ছে আমাদের ত্রিপুরায় শিক্ষিতের হার খুব কম। অনেক সময় দেখা যায় পঞ্চায়েৎ প্রার্থীদের কোন প্রতীক চিহ্ন থাকেনা, শুধু নাম পড়ে বলা হয় অমুককে যারা ভোট দিবেন তারা হাত তুলুন। তখন একটা হুড়াহুড়ি লেগে যায়। কার নাম যে পড়া হল তা হয়ত ঠিকমত বুঝা গেল না, তখন গ্রামের অশিক্ষিত জনসাধারণ অসুবিধায় পড়েন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভাল ভাবে না বুঝতে পেরে কেউ কেউ অর্দ্ধেকটা হাত তুলে রাখেন। তাদের উদ্দেশ্য হল যখন শুনতে আসবে তখন নামটা জেনে নিয়ে ভাল ভাবে হাত তুলবে বা নামিয়ে ফেলবে। এই সমস্যাটা আমি তুলে ধরতে চাই।

প্রকৃত গণতন্ত্রে হাত তুলে ভোট দেওয়া প্রথাটাই প্রযোজ্য। কিন্তু বর্তমানে এটার ডিমে-

রিটার্স্ হল এই যে আমাদের লোক এখনও কর্মসাম হয় নাই। তথাপি আজকে যে প্রস্তাবটা এসেছে এটা খুব গুরুত্বপূর্ণ প্রস্তাব, এটার যৌক্তিকতা আছে এবং এই জন্য আমি এই প্রস্তাবটিকে সমর্থন করি। কিন্তু যেহেতু আমাদের হাউসে আর একটা প্রস্তাব পাশ হয়েছিল এবং amendment আকারে পুনরায় এই সম্পর্কে বিল আসবে এবং আমি আশা করব সরকার অতিসত্বর সেই বিল আনবেন তখন সেই বিলে এই প্রস্তাবটা কার্যকরী করার সুযোগ আমরা পাব। সেখানে হাত তুলে ভোট প্রথার পরিবর্ত্তন করে সিক্রেট বেলট প্রথার প্রতিশন করা যেতে পারে। এই প্রস্তাব যিনি এনেছেন তিনি মহৎ উদ্দেশ্য নিয়েই এনেছেন। কিন্তু আমাদের চিন্তা করতে হবে এখনই এই প্রস্তাব গ্রহণ করলে ভাল হবে না মূল পঞ্চায়েত আইনের সংশোধনের সঙ্গে সঙ্গে করলে ভাল হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

শ্রী **বিনয়ভূষণ ব্যানার্জি** :—আজকে এই হাউসে মাননীয় সদস্য ক্ষিতীশ চন্দ্র মহাশয় হাত তুলে ভোট দেওয়ার পরিবর্ত্তে পঞ্চায়েত ইলেকশানে সিক্রেট প্রথা চালু করার জন্য প্রস্তাব এনেছেন। তিনি যে অবস্থার পরিপ্রেক্ষিতে এই প্রস্তাবটি উত্থাপন করেছেন তা আমি সম্পূর্ণ ভাবে উপলব্ধি করেছি। শাসন ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার জন্য গান্ধীজী চেয়েছিলেন পঞ্চায়েত রাজ। গ্রামের মানুষ দেশ গড়ার কাজে অংশ নেবে এই আশা নিয়ে আমরা গঠন করেছি পঞ্চায়েতরাজ। কথাছিল রাজনৈতিক চিন্তা ধারা, কোন দলগত চিন্তাধারা পঞ্চায়েতে বিঘ্ন সৃষ্টি যাতে করতে পারে সেই জন্য রাজনৈতিক দল পঞ্চায়েতে অংশ গ্রহণ করতে পারবে না, এই স্বীকৃতি দিয়ে আমরা পঞ্চায়েত গঠনে অগ্রসর হই। কিন্তুবাস্তবে আমরা দেখতে পাই গ্রামের প্রভাবশালী, গ্রামের ক্ষমতাবান ব্যক্তিরা তাদের প্রভাব বিস্তার করেন। কারণ গ্রামের গরীব দুর্বল জনসাধারণ তাদেরে ভয় পায় এবং ভবিষ্যৎ চিন্তা করে তাদের প্রস্তাবকে এড়াতে পারে না। কাজেই হাত তুলে ভোট দেওয়ারঅসুবিধা সম্পর্কে মাননীয় সদস্য যতীন্দ্র বাবু এবং কমলজিৎ বাবু যা বলেছেন তা সত্য। যে আশা এবং উদ্দেশ্য নিয়ে পঞ্চায়েতিরাজ গঠন কথা হয়েছে তাকে যদি সার্থক করতে হয় গরীব এবং দুর্বল ভোটারদের যদি অন্যদের প্রভাবমুক্ত না করতে পারি, গ্রামের জনসাধারণ যদি নির্ভয়ে এবং প্রভাব মুক্ত হয়ে ভোট দিতে না পারে সেই উদ্দেশ্য সফল হবে না, সেই দায়িত্ব কার? আমরা যারা রাজনৈতিক কর্ম্মী এবং রাজনৈতিক নেতা আছি সকলে যদি সেই ভাবে চেষ্টা করি তাহলে তা সম্ভব হতে পারে। আর একটু কথা হল আমাদের গরীব দেশ, প্রতিটি ইলেকশানে বিরাট অর্থ ব্যয় হয়। ত্রিপুরার প্রতিটি গ্রামপঞ্চায়েতে অনেক সদস্য দাঁড়ান। এখন যারা ত্রিপুরা রাজ্যের সমগ্র গ্রামপঞ্চায়েৎগুলির যদি বেলট পেপার এবং সিম্বল ছাপিয়ে ইলেকশান করতে হয় তবে বিরাট ব্যয় ভার আমাদেরে বহন করতে হবে। এমনিতে বিধান সভা এবং লোক সভা নির্বাচনে একটা বিরাট অঙ্ক আমাদের বাজেটে বরাদ্দ করতে হয়, তাহলে জনকল্যাণের গুরুত্ব কাজগুলি ব্যাহত হবে। মাননীয় সদস্য যে উদ্দেশ্য নিয়ে এই প্রস্তাব এনেছেন তা আমি উপলব্ধি করি। কিন্তু বর্তমান পরিস্থিতিতে এটা

এটা সম্ভব নয়। বরং মাননীয় সদস্য যতীন্দ্র বাবু যা বলেছেন যে পঞ্চায়েৎ আইনকে সংশোধন করে নূতন করে বিল আনার জন্য সেটাই আমি যুক্তি যুক্ত মনে করি এবং আমরা এই প্রস্তাব-টাকেও কার্য্যকরী করতে পারব। এবং সরকারকে আমি সেই ভাবে কাজ করার জন্য অনুরোধ করি। মাননীয় সদস্যের প্রস্তাবের যৌক্তিকতা আমি উপলব্ধি করি তথাপি বাস্তব পরিস্থিতিতে আমার চিন্তাধারা আমি রাখলাম এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় সদস্য শ্রীক্ষিতীশ চন্দ্র দাস মহাশয় প্রস্তাবটি তুলে যে বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষন করেছেন এবং অন্যান্য সদস্যরাও যেটা ব্যক্ত করেছেন ব্যক্তিগত ভাবে আমিও তার সঙ্গে একমত যে এর দ্বারা একটা অসুবিধার সৃষ্টি হচ্ছে। তারা অবশ্য অনেক বিস্তারিতভাবে বলেছেন। একটা বড় জিনিষ হল সারা দিন থাকতে হয় তারপর প্রকাশ্যে হয় বলে কেউ কেউ প্রভাব বিস্তার করতে পারেন। কোন কোন ক্ষেত্রে হওয়া ১০টা থেকে ৫ টার মধ্যেও ইলেকশান শেষ হয় না। কাজেই ইলেকশান শেষ না হওয়া পর্যান্ত থাকতে হয়। কোন কোন স্থানে আবার ৫০ | ৬০ জনের বেশীও সদস্য থাকে প্রত্যেকের ক্ষেত্রেই ভোট নিতে হয়।

আমাদের ভারতবর্ষের মধ্যে প্রথম ইউ, পিতে পঞ্চায়েত গঠিত হয়। তখন পঞ্চায়েতের যে আডিয়া বা আদর্শ ছিল যে গ্রামাঞ্চল পাঞ্চায়েৎ রাজ দ্বারা প্রভাবিত হবে না এবং ভারত-বর্ষে যে সকল পূর্ববর্ত্তী যে পঞ্চায়েৎ আছে তার মত ফ্রি অ দর্শ নিয়ে পঞ্চায়েৎ গঠিত হবে। সেই জন্যই U.P. পঞ্চায়েৎ এ্যাক্ট আমরা দেখি U.Pতে পঞ্চায়েৎ হচ্ছে সমগ্র গ্রাম পাঞ্চায়েৎ আর যারা ইলেক্‌টেড হচ্ছে তারা হচ্ছে Executive Body of the Panchayat. এখানে হচ্ছে U.Pর যে পাঞ্চায়েৎ তার কন্‌সেপশানের তারতম্য। কাজেই আসল যে পাঞ্চায়েৎ সেটা হচ্ছে গাঁও সভা। তার থকে সদস্য নিয়ে পঞ্চায়েতের একটা Executive Body তৈরী হচ্ছে এবং তার থেকে আবার ন্যায় পঞ্চায়েৎ তৈরী হচ্ছে এ নিয়ে আবার ন্যর-পঞ্চ তৈরী হচ্ছে আবার কোন কোন জায়গায় Secret Board এর ব্যবস্থাও আছে। কিন্তু সরাসরি পঞ্চায়েৎ Evecutive এরজন্য যে নির্ব্বাচন হয় সেখানে হাত তুলে ভোট দেওয়ার ব্যবস্থা আছে।

এই কয়েরক বৎসরের অভিজ্ঞতায় দেখা যায় ত্রিপুরার জনসাধারণের এই বিষয়ে বক্তব্য আছে আমির ব্যক্তিগতভাবে একমত। কিন্তু তা হলেও বর্ত্তমানে ঠিক যে আইনটি আছে তার সঙ্গে এটা যুক্তিতে খাপ খায় না। আজকে যদি শুধু মাত্র ভোটদান প্রথাটাকে বদল করতে হয় তা হলে সমগ্র আইনের কাঠামোটাকেই বদল করা দরকার। তার কারণ হচ্ছে এই যে Voting System আছে সোটাও লক্ষ্যণীয়। যতজন প্রার্থী দাড়াবে একজন লোকের ততটা

ভোট দেওয়ার অধিকার থাকবে। এটাও ইউ, পি'র একটা পিকিউলারিটি। ধরুন কোন পঞ্চায়েৎ Executive এর জন্য ২০ জন সদস্য নির্ব্বাচিত হবে কিন্তু প্রার্থী দাঁড়িয়েছে ৪০ জন। এখন ভোটার ৪০টা ভোটই দিবে এরমধ্যে যারা মেজরিটি হবে সেই ২০ জন নির্ব্বাচিত হবে। কাজেই Election এর মধ্যেও complecation এখন আমরা যদি হাত তোলা প্রথাটা বাদ দেই তাহলেও election এর complecation টা থেকেই যাবে। এবং সেই complecation টা সম্পর্কে কোন সুচিন্তিত অভিমত এই হাউসে রাখা হয় নাই। যদি আমাদের বেলটিং প্রথায় এই কম্‌-প্লিকেশান এড়াতে হয় তাহলে যতজন ইলেকটেড হবে ততটা ভোটই দিতে হবে। কিন্তু এই suggession টা এখানে কেউ রাখেন নাই। ইউ, পি'তে যতজন প্রার্থী ততটা ভোট দিতে হয়। যতজন নির্বাচিত হবেন ততটা নয়। এখন আমাদের যদি এই প্রথাটা সংশোধন করতে হয় তাহলে এটাও সংশোধন করতে হবে যে যতজন নির্বাচিত হবে ততটা ভোটই দিতে হবে যতজন প্রার্থী ততটা নয়। কিন্তু সেই বিষয়ে কোন suggession নেই, আমরাও কোন স্থির সিদ্ধান্তে আসিনি। কাজেই এই দিক দিয়েও আমাদের resolution এ একটা ফাক থেকে যাবে।

এই প্রস্তাবের উদ্দেশ্য যে মহৎ তা আমি অস্বীকার করিনা। কারণ হাত তোলা প্রথা অসু-বিধাজনক। কিন্তু বর্ত্তমান আইনটাকে রেখে শুধু যদি এই প্রথাটাকে বদলাতে হয় তাহলে এর সঙ্গে আরও কতগুলি কথা যুক্ত করা উচিৎ। পঞ্চায়েৎ আইন সংশোধন করতে হলে U. P. আইনের সম্পূর্ণ কাঠামোটাই বদলানো উচিৎ, যেমন অন্যখানে হচ্ছে। 'হাত তুলে' প্রথাটা উঠে গেলে ইলেকশানটা কি ভাবে হবে সেই সম্পর্কে বক্তব্য থাকা উচিৎ। এখন ২০ জন যদি প্রার্থী থাকে তাহলে ২০টা সিম্বল থাকতে হবে এবং ২০টা নামও থাকবে, এতে বেলট পেপার বিরাট বড় হবে।

এখন যদি দেখা যায় কোন গাঁও সভার মধ্যে ২০ জন লোক নির্ব্বাচিত হবে, তা হলে সেখানে এরকম suggession থাকতে হবে যে তার মধ্যে তার মধ্যে ৪।৫ টা constituency হোক এবং প্রত্যেকটা constituency তে ৫ জন করে সদস্য হোক তাহলে ৫ জনের বেশী আর কোন নির্বাচিত লোক থাকবে না। অথবা এরকম suggession ও থাকতে পারে যে প্রত্যেকটা cons-tituency র জন্য এক জন করে সদস্য হবে। প্রতিটা constituency র জন্য ৫ জন বা ৩জন থাকবে এই রকম suggession টা থাকা উচিৎ ছিল এবং তা হলেই বর্ত্তমান আইনকে সংশোধন করা সম্ভব হতো সেই দিক দিয়ে কোন সুচিন্তিত অভিমত বা suggession এই হাউসে এখনো আসে নাই কাজেই আমি মনে করি এই প্রস্তাবের দ্বারা বর্ত্তমান আইনকে রেখে যে ভাবে সংশোধ করতে চাওয়া হয়েছে তা মোটেই সম্ভব নয় এতে জটিলতা আরও বৃদ্ধি পাবে। আমার পূর্ব্বে এ একজন সদস্য বলেছেন যে এই ভাবে যদি এই আইনকে সংশোধন করা হয় তা হলে একটা বেলট পেপার বিরাট বড় হবে যত জন প্রার্থী থাকবে ততটা সিম্বল দিতে হবে ২৫।৩০ জন প্রার্থী হলে ২৫।৩০ টা সিম্বল খুঁজে বার করতে হবে। তারপর। গ্রামাঞ্চলের মেয়েরা সাধরণত

কম শিক্ষিত এবং অশিক্ষিত তাদের পক্ষে এই বেলট পেপারের সব কিছু মনে রাখা বা বুঝা সম্ভব নয়।

তারপর কথা হচ্ছে আমরা যে ইউ, পি, পাঞ্চায়েৎ এ্যাক্ট নিয়েছি সেই ইউ, পি তেও পাঞ্চায়েৎ এ্যাক্ট এর মধ্যেই পরিবর্ত্তন হয়েছে। ভারত বর্ষের প্রায় সব জায়গায়তেই বর্ত্তমান সমাজ ব্যবস্থার সঙ্গে মিল রেখে পাঞ্চায়েৎ আইনের পরিবর্ত্তন করা হয়েছে। কাজেই এখন যদি বদলাতে হয় ত' হলে আমার মনে হয় কোন কমিটির দ্বারা সমগ্র আইটাকে ত্রিপুরার বাস্তব অবস্থার সঙ্গে পর্য্যালোচনা করে যে ভাবে মঙ্গলজনক হয় সেই ভাবে করা উচিৎ। আমার যতদূর মনে হয় এই সম্পর্কে এই হাউসে একটা প্রস্তাব ও পাশ হয়েছিল। এবং সেই প্রস্তাব অনুসারে কতখানি কাজ এগিয়েছে এখনি আমি বলতে পারবনা।

প্রায় ৩ | ৪ বৎসর পুর্বে সারা ভারতবর্ষে একটা প্রস্তাব উঠল যে আজকের ওয়ান টায়ার পঞ্চায়েতের পরিবর্ত্তে থ্রি টায়ার পঞ্চায়েৎ করা হউক। এতে একটা এডভান্টেজও আছে। যেমন বিধান সভার উপর পার্লিয়ামেণ্ট আছে, কাজেই ডিষ্ট্রিক লেভেলেও গণতান্ত্রিক প্রতিষ্ঠান থাকা দরকার। পুর্ব্বে বাংলা দেশে এবং অন্যান্য স্থানে ইউনিয়ন বোর্ড এবং তার উপর ডিষ্ট্রিকট বোর্ড ছিল। কাজেই ডিষ্ট্রিকট লেভেলেও পঞ্চায়েৎ থাকা উচিৎ এবং তাই কোন কোন জায়গায় এখন থ্রি টায়ার হয়েছে। প্রথম হচ্ছে গ্রাম পঞ্চায়েৎ তারপর ব্লক লেভেলে ব্লক পঞ্চায়েৎ এবং ডিষ্ট্রিকট লেভেলে ডিষ্ট্রিকট পঞ্চায়েৎ। এই ব্যাপারে পুর্ব্বে যখন আলোচনা হয়েছিল তখন ত্রিপুরা ছিল মাত্র একটা ডিষ্ট্রিক, কাজেই থ্রি টায়ার পঞ্চায়েৎ গঠন করার এখানে অসুবিধা ছিল। এখন ত্রিপুরাকে তিনটা ডিষ্ট্রিক এ ভাগ করা হচ্ছে। আশা করা যায় শীঘ্র তা হয়ে যাবে। কাজেই এই থ্রি টায়ার পঞ্চায়েৎ এখন যা চিন্তা এবং আলোচনার স্তরে আছে তখন বাস্তব অবস্থার সঙ্গে এটাকেও বিবেচনা করে সমগ্র পঞ্চায়েৎ আইন পরিবর্ত্তন করা সম্ভব হবে এবং পরিবর্ত্তন যদি করতে হয় তা হলে ভারতবর্ষের অন্যান্য প্রগতিশীল ষ্টেট এর সঙ্গে মিল রেখে এবং ত্রিপুরার পরিপ্রেক্ষিতে সমগ্র আইনকে পরিবর্ত্তন করতে হবে এবং ইতিপুর্ব্বে হাউসে যে প্রস্তাব পাশ হয়েছিল সেই অনুসারে তা করা হবে। মাননীয় সদস্য আজকে যে প্রস্তাব এনেছেন তার প্রতি সরকারের দৃষ্টি আকৃষ্ট হয়েছে এবং এই বিষয়টাকেও চিন্তা করা হবে। আমি বলতে পারি যে প্রস্তাবকের উদ্দেশ্য সাধিত হয়েছে।

কাজেই পুর্ব্বেই যখন এই সম্পর্কে প্রস্তাব পাশ হয়েছে এবং সেই অনুসারে সরকার চিন্তা করছেন এবং কাজ করছেন এবং বর্ত্তমান প্রস্তাবটা ও চিন্তা করা হবে এই পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্যকে প্রস্তাবটা তুলে নিতে বলব। এবং আমি আশা করি আমার অনুরোধ রক্ষা করে মাননীয় সদস্য বর্ত্তমান প্রস্তাব withdraw করে নিবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

*Sri. Kshitish Ch. Das* :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই হাউসের সামনে আমি যে প্রস্তাব এনেছিলাম, বিভিন্ন সদস্যও মাননীয় মন্ত্রীমহোদয় তাদের বক্তৃতায় আমার এই প্রস্তাবের যৌক্তিকতা স্বীকার করেও বলেছেন যে এই প্রস্তাব গ্রহণ করলে বেলট পেপার বিরাট বড় হবে এবং এতে কিছু অসুবিধা দেখা দেবে। আমি বলতে চাই অতিপুরাতন সেই বস্তাপচা ইউ' পি র আইন সেটা এখানে এক্সটেণ্ড করাই আদৌ ঠিক হয়নাই। সেই অনেক আগে সেখানকার লোক সংখ্যা এবং তখনকার অবস্থা অনুসারে ইউ পি পঞ্চায়েৎ আইন তৈরী হয়েছিল। ইউ পি র সেই পঞ্চায়েৎ আইন ত্রিপুরায় হুবহু প্রয়োগ যে ঠিক হয় নাই তা আজ আমরা সকলেই উপলব্ধি করছি। তিনি আরও বলেছেন যে ইউ পি তে ও সেই পূর্ব্বের আইন পাল্টেগেছে। নূতন করে পাঞ্চায়েৎ আইন সেখানে হয়েছে। কাজেই ওরা যেখানে পুরাতন আইন পাল্টাচ্ছে সেখানে আমাদের এখানে ও যে সেই আইন পাল্টাতে হবে সেই বিষয়ে ত কোন প্রশ্নই উঠেনা। কাজেই আমি বলতে চাই যে ত্রিপুরারর লোক সংখ্যা ত্রিপুরার গ্রামগুলির অবস্থা পরিবেশ সবকিছু চিন্তা করে এই বিষয় নূতন ভাবে পাঞ্চায়েৎ আইন প্রণয়ন করা দরকার।

বেলট পেপার সম্পর্কে যা বলেছেন খুব বড় হয়ে যাবে এই সম্পর্কে আমি বলছি যে আজকে দেখা যায় এক একটি পঞ্চায়েৎ এলাকাতে ৩০ | ৩৫ জন সদস্য। ত্রিপুরার গ্রাম গুলিতে লোক সংখ্যা খুব কম। আমি পাকিস্থানের গ্রামগুলির তুলনায় বলছি, তাতে লোক সংখ্যা অনুপাতে সদস্য সংখ্যা হয়। এক জায়গায় ৩৩ কোথাও ৩৫ এবং আর এক জায়গায় ২৯ এই ক্ষেত্রে দেখাযায় যে কোথাও কোথাও মেম্বারের জন্য লোক খুজে পাওয়া যায়না। কাজেই উত্তরপ্রদেশের ঘন বসতি পূর্ণ এলাকার জন্য যে আইন তা হুবহু ত্রিপুরাতে প্রয়োগ সম্ভব হতে পারে না পাঞ্চয়েৎ ডিপার্ট-মেণ্ট এটা দেখেছে যে U. P. আইন এখানকার জন সাধারনের মধ্যে পপুলারিটী অর্জ্জন করতে পারেনাই তবু তারা নিশ্চেষ্ট। নূতন আইন করার জন্য কোন উদ্যোগ নেয় নাই। তবু পাঞ্চা-য়েৎ বিভাগ প্রমোশন দিয়ে ডাইরেক্টরেট করা হল।যেখানে আইনে গলদ সেখানে ডাইরেক্টরেট কি কাজ করবে। আমার মনে হয় ডাইরেক্টরেট না করে ডিষ্ট্রিকট পঞ্চায়েৎ অফিসার করা উচিৎ ছিল। কেন ডাইরেক্টরেট করা হল? তারপর আবার জেন কিনা হয়েছে। এই জেন দিয়ে কি কাজ করবে? যেখানে পাঞ্চায়েতের হাতে কোন ক্ষমতা দেওয়া হয় নাই। সেখানে এই ভাবে টাকা খরচ করা অনর্থক। তারা অন্তত: পরীক্ষা মূলক ভাবে দুই একটা পাঞ্চায়েতের হাতে ক্ষমতা দিয়ে দেখতেন কোন কাজ হয় কিনা? তারা ক্ষমতা দিয়ে দেখতে পারতেন পঞ্চায়েৎ কাজ করতে পারে কি না। কিন্তু তাত করেন নাই। এটা করলে অন্তত কিছুটা উন্নতি এ পর্য্যন্ত করা যেত।

বিভিন্ন সদস্য এবং মাননীয় মন্ত্রী মহোদয় বেলট প্রথার প্রয়োজনীয়তা স্বীকার করেছেন এবং স্বীকারকরেছেন যে শুধু বেলট পেপার চালু করলে হবেনা, মূল আইনটাকে পরিবর্ত্তন করতেহবে। কাজেই মূল আইনের পরিবর্ত্তনের প্রয়োজন যদি আজকে হাউস উপলব্ধি করে থাকেন তাহলে

যত তাড়াতাড়ি সম্ভব এই সম্পর্কে একটা যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করা হয় ততই মঙ্গল। তা না হলে পাঞ্চায়েৎ মানুষের কাছে অবহেলার বিষয় হয়ে যাবে।

আমি মাননীয় অধ্যক্ষের মাধ্যমে হাউসের এই দাবী রাখছি যে মাননীয় মন্ত্রীমহোদয় যে আশ্বাস এখানে দিয়েছেন তিনি যেন সেই আশ্বাস অনুসারে মূল আইনকে সংশোধন করে এই হাউসের নিকট উপস্থিত করেন। মাননীয় মন্ত্রী মহোদয়ের আশ্বাসের পরিপ্রেক্ষিতে আমি আমার আজকের প্রস্তাব withdraw করে নিলাম।

*Mr. Speaker* :—Now the Question before the House is that the Leave of the House to withdraw the resolution moved by Sri Kshitish Ch. Das be granted.

As many as are of that opinion will please say ,Ayes'— Voices 'Ayes'
As many as are of contray opinion will please asy 'Noes'— No voice
I think 'Ayes' have it, 'Ayes' have it 'Ayes' have it. The leave is granted. The resolution is withdrawn.

Early in the day I made a statement intimating the numbers of valid nomination papers and the names of condidates for the two financial Committees of the House viz Public Accounts Committee and the Committee on Estimates.

The Returning officer has just submitted a return from in which it is seen that ten candidates whose nomination papers were valid and submitted petitions for withdrawal of their candidatures. The names of the candidates who have requested for withdrawal of their candidature are as follows :—

From the Publice Accounts Committee

1. Sri Abdul wazid,
2. Sri Debendra Kishore Choudhury.
3. Sri Radhika Ranjan Gupta.
4. Sri Ershad Ali Choudhury.
5. Sri Raj Kumar Kamaljit Singh.

From the Committee on Estimates

1. Sri Rabindra Ch. Deb Rankhal.
2. Sri Upendra Kumar Roy.
3. Sri Debendra Kishore Choudhury.
4. Sri Promode Ranjan Das Gupta.
5. Sri Radhika Ranjan Gupta.

In view of the withdrawals there are six valid nomination papers for each of the two committees which is equal to the number of vacancies. This being so, the remaning candidates are declared elected. The names of the candidates committee-wise are as follows.

Public Accounts Committee

1. Sri Jaintndra Kumar Majumder.
2 Sri Ghanashyam Dewan.
3. Sri Naresh Roy.
4. Sri Promode Ranjan Dasgupta.
5. Sri Abhiram-DebBarma.
6. Sri Bajuban Riyan.

Committee on Estimates

1. Sri Benoy Bhusen Banerjee
2 Sri Nishi Kanta Sarker
3. Sri Manoranjan Nath
4. Sri Ershad Ali Choudhury
5. Sri Kshitish Chandra Das
6. Sri Abdul Wazid.

Regarding the appointment of Chairman for the Public Account Committee I would announce the name Later. Sri Monoranjan Nath, Dy. Speaker will be be the Ex-officio chairman of the of the committee on Extim-ates as per Proviso to Rule 165 of the Rules of Procedure and conduct of Business of the Tripura Legislative Assembly.

The House stands adjourned till 11 A. M. on Friday, the 17th April, 1970.

## PAPERS LAID NO THE TABLE

UN-STARED QUESTION NO. 360. by Sir Suresh Ch. Chowdhury

### QUESTION

Will the Hon'ble Minister in-charge of the Transport Department be pleased to state :—

১। বিলনীয়া বিভাগের ১৯৬৯ ও ১৯৭০ইং সনের মার্চ মাসের ১০ তারিখ পর্যন্ত কোন মাসে কতটা ওভার লোড কেস হইয়াছে ; এবং

২। ত্রিপুরায় টেক্সি গুলিতে সর্বদা ওভার লোড টানা হয়, ইহা কর্তৃপক্ষ জানেন কি ?

### ANSWER

১। ১৯৬৯ ইং সন

| | |
|---|---|
| জানুয়ারী—১০ | জুলাই—৪০ |
| ফেব্রুয়ারী—১৭ | আগষ্ট—১১ |
| মার্চ—৭ | সেপ্টেম্বর—১৭ |
| এপ্রিল—৮৪ | অক্টোবর—৩৬ |
| মে—৫৩ | নভেম্বর—২৫ |
| জুন—৩১ | ডিসেম্বর—৩১ |

১৯৭০ ইং সন ১০ই মার্চ পর্যন্ত

জানুয়ারী—১৮

ফেব্রুয়ারী—৮৬

মার্চ—৪৭

২। না।

Uu-Starred QuestionNo. 438.

By :—Shri Bidya Ch. Deb Barma.

Will the Hon ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

### প্রশ্ন

১) সরকার কি অবগত আছেন যে, বিলাতলী বাজারের নিকটবর্তী মহারাণী ছড়ার উপর কোন পুল না থাকার ফলে সেখানকার স্কুলের ছাত্র ছাত্রীরা বর্ষাকালে স্কুলে যাইতে অসুবিধা হইতেছে এবং যাতায়াতের জন্য অত্যন্ত অসুবিধা ভোগ করিতেছে।

২) যদি অবগত থাকেন তাহা হইলে সেখানে পুল নির্মাণের জন্য সরকার হইতে কোন ব্যবস্থা করা হইবে কি ?

উত্তর

(১ এবং ২) পুল নির্মানের জন্য প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে কাজটি হাতে নেওয়া হইবে।

UNSTARRED QUESTION NO :—469 By :—Sri Abdul Wazid.

Will the Hon'lbe Minister-in-Charge of P.W, Deptt. to be plased to starte

প্রশ্ন

১) আসাম আগরতলা রাস্তার কুমার ঘাট ব্লকের সম্মুখে দেও নদীর ভাংগার কলে রাস্তা রক্ষা করার জন্য যে হানা দেওয়া হইয়াছে বা হইতেছে তাহাতে এ যাবৎ সরকারের কত টাকা খরচ হইয়াছে ?

উত্তর

১) গত ৪ বৎসরে মোট ২৭,৪০০ টাকা।

UNSTARED QUESTION NO. 494. By :—Shri Ershad Ali Choudury.

Will the Hon'ble Minister in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

১) ১৯৬৯ ইং জানুয়ারী হইতে ১৯৭০ ইং সনের জানুয়ারী মাস পর্যন্ত বরো ফসল ও ইরি ধান্য ফসল করার জন্য উদয়পুর বিভাগীয় কোন কোন স্থানে বাঁধ দেওয়া হইয়াছে ?

২) কি পরিমান জমিতে উক্ত সময়ে জলসেচের ব্যবস্থা হইয়াছে ?

৩) ছড়া নালায় বাঁধ দিতে কি পরিমান ঐ সময়ে টাকা খরচ হইয়াছে ?

উত্তর

১) নিম্ন-বর্নিত স্থানে বাঁধ দেওয়া হইয়াছে :—

ক) কাচি গাঙ ছড়া (বাগমা)

খ) তারকা থুম ছড়া

গ) কোবামাড়া (ডাকমা জলা)

ঘ) নয়াছড়া (নাইলাবুড়া)

ঙ) কচিগাও ছড়া (বগাবাসা)

চ) গঙ্গাছড়া

ছ) হরিজলা (কাকড়াবন)

জ) জবাকর ছড়া

ঝ) ১নং তারকা থুম ছড়া

ঞ) নত্থু রায় ছড়া

ট) মহারাণী ছড়া

ঠ) গন্ডাছড়া ( জুলাইবাড়ী )

ড) ২ নং তার কাধুম ছড়া

ঢ) মাক্রা বিল্ল:

২) ১,৪৪০ একর।

৩) টা, ১০,৮৩৬·০০

UNSTARRED QUESTION NO. 507. By -- Sri Abhiram Deb Barma.

Will the Hon'ble Minister In-charge of the Agriculture Department be plased to state

QUESTION

১) ১৯৫০ হইতে ১৯৬৯ এর মধ্যে কোন বছর কৃষি দপ্তরে Grow More Food Scheme এ কত টাকা বাজেট বরাদ্দ হয় এবং কোন বৎসর কত টাকা খরচ হয় ;

৩) কোন বৎসর সম্যক টাকা খরচ না হইলে তাহার কারণ ?

ANSWER

১। } ১৯৫৯—৬০ইং হইতে ১৯৬৮—৬৯ইং পর্যান্ত Grow More Food Scheme বাবতে
২। } কৃষি বিভাগের বাজেট বরাদ্দ, খরচ এবং সম্পূর্ণ টাকা খরচ না হইয়া থাকিলে তাহার কারণ দর্শাইয়া একটি বিবরণ এতৎ সঙ্গে সংশ্লিষ্ট করা হইল।

( Answer to Parts (1) & (2) of the unstareed Question NO. 507.

Statement showing the Budget Provision, Expenditure and Reasons for short-fall in expenditure, if any, in respect of the Grow More Food Schemes under the Agriculture Department for the years 1959-60 to 1968-69.

| Year. | Total Bueget provision | Total Expenditure | Main Reasons for short-fall in expenditure, if any. |
|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 |
| 1959-60. | 6,89,500 | 4,88,645 | The short-fall of Rs. 2,00, 855 is on account of<br>(a) non-adjustment of expenditure incurred by the P. W. Deptt. on account of different works<br>(b) Non-receipt of Bone Digester.<br>(c) Non-adjustment of subsidy on paddy seeds and fertilizers. |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 1960-61. | 8,44,500 | 5,44,914 | The short-fall of Rs. 2,99,586 is on account of the following :—<br>(a) Non-adjustment of subsidies, B. T. Bills and expenditure by the P. W. Deptt. for construction in seed farms.<br>(b) Vacancy in the posts. |
| 1961-62. | 15,09,400 | 7,52,699 | The short-fall of Rs. 7,56,701 is on account of the following mainly :—<br>(a) Delay in obtaining technical approval to Plan schemes.<br>(b) Vacancy in posts.<br>(c) Non-receipt of sanction in respect of Soil Conservation Schemes. |
| 1962-63. | 17,58,700 | 10,12,023 | The short-fall of Rs. 7,46, 671 is mainly due to the following :—<br>(a) Vacancy in technical posts.<br>(b) Late receipt of sanction.<br>(c) Non-execution of reclamation works by the P. W. D.<br>(d) Non-adjustment of B. T. Bills, subsidy, cost of Pumping Sets and expenditure incurred by P. W. D.<br>(e) Non-finalisation of acquisttion of land for Model Orchard due to non-receipt of Govt. of India's sanction.<br>(f) Non-execution of reclamation works by contractor at Chandrapur Colony.<br>(g) Non-establishment of Demonstration Farm due to public agitation. |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 1963-64. | 14,56,500 | 11,41,629 | The short-fall of Rs. 3,14,871 is mainly due to non-execution of reclamation works in different lakes and dighis by the P. W. Deptt. |
| 1964-65. | 19,18,100 | 13 54,196 | The short-fall of Rs. 5,63,904 is mainly due to the following ;— (a) Deferring of construction of spill-way gate at Kathaliacherra and Rudrasagar Regulator. (b) Vacancy in posts. (c) Non-adtustment of cost of reclamation and construction of Fish Farm etc. incurred by the P. W. Deptt. (d) Non-adjustment of cost of Pumping Sets. (e) Non-adjustment of cost of construction in different seed farms by the P. W. Deptt. |
| 1965-66. | 16,57,400 | 16,41,602 | The short-fall of Rs. 15,798 is on account of staff charges and other miscellaneous expenditure. |
| 1966-67 | 24,24,800 | 20,29,118 | The short-fall of Rs. 3,95,682 is mainly due to the following :— (a) Non-creation of posts. (b) Reduction in rates of subsidies on Plant Protection Chemicals and Fertilizers. (c) Non-utilisation of grant money to Fishery loanees. (d) Non-utilisation of cost of reclamation of water area in full. |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 1967-68. | 32,50,100 | 25,53,037 | The short-fall of Rs. 6,97,063 is mainly due to the following :—<br>(a) Non-implemention of schemes due to non-receipt of technical approval.<br>(b) Reduction in rates of subsidies on Plant Protection Chemicals, Seeds, Fertilisers etc.<br>(c) Non-acquision of Orchard.<br>(d) Non-creation of posts.<br>(e) Non-undertaking of demonstrations under Multi-crop Demonstration Scheme due to late receipt of sanction.<br>(f) Non-completion of Soil Conservation Works by the contractor. |
| 1968-69. | 34,97,300 | 23,81,878 | The short-fall of Rs, 11,15,422 is mainly due to the following :—<br>(a) Non-creation of posts under H. V. P. Scheme/other schemes.<br>(b) Non-receipt of sanction of Improved Seeds and Seed Farm scheme and Organisation and financing of Fisheries Cooperative Scheme.<br>(c) Non-implementation of Fertilizer Demonstration Scheme.<br>(d) Reduction in rates of subsidies and also non-adjustment of subsidies in respect of P. P. [illegible]emicals, fertilizers etc.<br>(e) Non-undertaking of reclamation works under Fishery scheme as per Plan Programme.<br>(f) Less acceptance of Plan provision in respect of Fishery loans. |

PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT : 1963.

**April 17, 1970**

The House met in the Assembly Chamber, Agartala at 11 A.M. on Friday, the 17th April, 1970.

PRESENT

Shri Manindra Lal Bhowmik, Speaker in the Chair, four Ministers, the Deputy Speaker, Deputy Minister and twenty four Members.

QUESTIONS

**Mr. Speaker**—To-day in the List of Business are the following questions to be answered by the Minister concerned. Short Notice Question—Shri Kshitish Ch. Das.

**Shri Kshitish Ch. Das**—Short Notice Question No. 580.

**Shri Tarit Mohan Dasgupta**—Short Notice Question No. 580, Sir.

QUESTION

(a) শ্রীধরণী কুমার চাকমা (সেনিটারী ইনস্পেক্টার) ৮ বৎসর যাবৎ পিওরিডিকেল ইনক্রিমেণ্ট পাইতেছেন না—ইহা সত্য কিনা ?

ANSWER

(a) Shri Dharani Kumar Chakma was an L. D. Clerk in the scale of Rs. 55—130/- in the District Magistrate Office from 18-7-1955. He served in the said Office upto 19-3-56. There after, he was appointed as Malaria Inspector (Junion) on 20-3-56 under the Malaria Office and he served there upto 19-10-57. He was subsequently appoited as Sanitary Inspector in the scale of Rs. 130—5—180/- on 21-10-57 under the Directorate of Health Services and is still holding the said post. During the period from 1955 to 1967 ( 12 years ) Shri Chakma did not open his service book which is a pre-requisite for one to get increment. After several requests he opened his service book during the middle of 1967. He did not get increment from 11-12-60 ( Rs. 145/- ) to 11-12-67 ( Rs. 180/- ). from 11-12-67 he is getting his gay @ Rs. 180/- p.m. i.e. the maximum of the scale. His arrear claim is under the active consideration of the Govt. Shri Chakma will be paid this arrear

| QUESTION | ANSWER |
| --- | --- |
| | increment only after the pre-audited authority from the Accountant General, Assam and Nagaland. |

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—স্যার, আমার প্রশ্নটা ছিল শ্রীধরণী কুমার চাকমা সেনিটারী ইন্সপেক্টার ৮ বৎসর যাবত পিওরিডিক্যাল ইনক্রিমেণ্ট পাইতেছেন না, ইহা সত্য কিনা? —মন্ত্রী মহোদয়, তার উত্তর দিতে গিয়ে বলেছেন যে সার্ভিস বুক খোলা হয় নাই, তাহলে কি সেনিটারী ইন্সপেক্টার কারো সার্ভিস বুক খোলা হয় নাই।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—স্যার, আমি বলেছি যে সে ১১-১২-৬০ থেকে ১১-১২-৬৭ পর্য্যন্ত পিওরিডিক্যাল ইনক্রিমেণ্ট পায়নি, তবে ১৯৬৭ থেকে সেটা রেগুলারাইজড হয়েছে। কাজেই তার এই কেসটা পরিস্কার করে বুঝার জন্য আমি আগে থেকে শেষ পর্য্যন্ত সমস্ত বিষয়টা এখানে বিবৃত করলাম।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে সার্ভিস বুক খোলা হল না সেজন্যই কি তার পিওরিডিক্যাল ইনক্রিমেণ্ট বন্ধ হয়ে আছে এবং এই সার্ভিস বুক খোলার দায়িত্ব কি ঐ ডিপার্টমেণ্টের নয়?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—এই দায়িত্ব উভয়েরই।

**শ্রীক্ষিতীশচন্দ্র দাস**—মাননীয় মন্ত্রীমহোদয়, এই সার্ভিস বুক খোলার জন্য ঐ সেনিটারী ইন্সপেক্টার, ধরণী কুমার চাকমাকে কোন চিঠি দেওয়া হয়েছে কিনা?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—এই সার্ভিস বুক খোলার দায়িত্ব যেমন ডিপার্টমেণ্টের অফিসারের আছে, তেমনি আবার যার সার্ভিস বুক খোলা হবে অর্থাৎ পার্টি কনসার্নেরও আছে। কেন না পার্টি কনসার্ণ যদি তার প্রয়োজনীয় ইনফরমেশান না দেন তাহলে ডিপার্টমেণ্ট থেকে সার্ভিস বুক খোলা সম্ভব হয় না।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—মাননীয় মন্ত্রী মহোদয়, সার্ভিস বুক খোলার জন্য প্রয়োজনীয় ইনফরমেশান তার থেকে না পাওয়ার দরুণই কি তার পিওরিডিক্যাল ইনক্রিমেণ্ট না পাওয়ার কারণ কি না?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—স্যার, আমি তো বলেছি যে ১৯৬৭ইং সন থেকে সে তার পিওরিডিক্যাল ইনক্রিমেণ্ট পেয়ে যাচ্ছে।

**Mr. Speaker**—Shri Kshitish Chandra Das.

**Shri Kshitish Ch. Das**—Starred Question No. 307.

**Shri Tarit Mohon Dasgupta**—Starred Question No. 307, Sir.

| QUESTION | ANSWER |
|---|---|
| ক) ইহা কি সত্য যে উদ্বাস্তুদের ঋণ মকুব হইয়াছে? এবং | ক) ও খ) প্রতি ঋণ গ্রহীতার ক্ষেত্রে আংশিক ভাবে ১০০০ টাকা পর্য্যন্ত ঋণ মকুব হইয়াছে। |
| খ) সত্য হইয়া থাকিলে কত টাকা পর্য্যন্ত মকুব হইয়াছে? | |

**শ্রীনরেশ রায়**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে কোন সন থেকে এই ঋণ মকুব করা হয়েছে?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া অর্ডার দিয়েছেন ২১-৫-৬৪।

**শ্রীআবদুল ওয়াজিদ**—মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বললেন যে আংশিকভাবে মকুব করা হয়েছে, তাহলে তাদের টোট্যাল লোন কত ছিল, সেটা বলতে পারেন কি?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—লোন বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন রকম ছিল।

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে লোনের প্রিন্সিপ্যাল অ্যামাউন্টটা মকুব করা হয়েছে না তাদের ইনটারেষ্টটা মকুব করা হয়েছে ?

**Shri Tarit Mohon Dasgupta**—According to the Order of the Govt. of India a certain categories of loans to the extent of Rs. 1000/- in each case and if any balance after the remission of Rs. 1000/-, in case of amount of Rs, 1000/- will also be remitted. The following categories of loans are not elegible for remission as Tripura is concerned; Contributory Housing & Building Loan and Preferential loan paid to the Medical Practitioners and Legal Practitioners etc. Loan sanctioned after 31-4-64—loans paid to the displaced persons migrating after 31-2-63, loans paid by Rehabilitation & Finance Administration, Industrial loan paid to displaced persons by Rehabilitation Deptt., has been transferred to the Industry Deptt., do not falls under this remission Order.

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কোয়েশ্চানটার রিপ্লাই দেওয়া হল না। আমি জানতে চাইছি, এই যে ১০০০ টাকার লোন ইনটারেষ্ট মকুব হয়েছে কিনা না শুধু প্রিন্সিপালটাই মকুব করা হয়েছে ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—ফর দ্যাট আই ওয়ানট নোটিশ, স্যার।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত**—মাননীয় মন্ত্রীমহোদয়, জানাবেন কি যে ১৯৬৪সন থেকে আজ পর্য্যন্ত ত্রিপুরা সরকার এই খাতে কত টাকা ঋণ মকুব করিয়াছেন ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে লোন মকুব করা হয়েছে, এটা আদৌ রিফিউজিদের জানানো হয়েছে কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** – আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআবদুল ওয়াজিদ**– মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে হাউসিং এণ্ড বিলডিং লোন যেটা উদ্বাস্তদের দেওয়া হয়েছে, সেটা আদায় করার জন্য সরকার থেকে কোন ব্যবস্থা করা হয়েছে কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীনরেশ রায়**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন কতজন উদ্বাস্ত এই ঋণ মকুবের আওতায় পড়েছে ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআবদুল ওয়াজিদ**—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে বাকী টাকাটা সরকার আদায় করছেন না, সেজন্য এটা যে তারা মকুব পেয়েছে, এটা আমরা ধরে নিতে পারি কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—এই রকম কোন প্রিজাম্পশান আমি করতে পারি না।

**শ্রীনরেশ রায়**—মাননীয় মন্ত্রী মহোদয়, এই লোন মকুব করা সম্পর্কে সরকার কি কারণ দর্শাইয়াছেন, বলতে পারেন কি ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআবদুল ওয়াজিদ**—মাননীয় মন্ত্রী মহোদয় অবশিষ্ট যে টাকাটা উদ্বাস্তদের কাছে রয়ে গেছে, সেটা মকুব করবার জন্য রাজ্য সরকার চিন্তা করছেন কিনা জানাবেন কি ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**— আই ডিমাণ্ড নোটিশ, স্যার।

**শ্রীএরসাদ আলী চৌধুরী**—মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি এই যে ঋণ মকুবের কথা, এটা জনসাধারণের মধ্যে সরকার থেকে ব্যাপকভাবে প্রচার করা হয়েছে কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**--কাগজে উঠেছে, এটা আমি বলতে পারি। কিন্তু প্রত্যেক ইণ্ডিভিজুয়েলকে জানানো হয়েছে কিনা সেটা আমার জানা নেই। কাজেই এজন্য আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**—মাননীয় মন্ত্রী মহোদয়, রিহেবিলিটেশান ডিপার্টমেন্ট থেকে বিভিন্ন সময়ে যে বিভিন্ন ঋণ দেওয়া হয়েছে, সেগুলি মকুব করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—বর্তমানে যেটা আছে, সেটার কথা আমি এখানে বলেছি।

**শ্রীরাধিকা রঞ্জন গুপ্ত**—এই যে উদ্বাস্তুদের লোন দেওয়া হয়েছে, জমি দেওয়া হয়েছে, সেই জমি দেওয়ার জন্য কোন নজর সেখানে ধার্য্য করা হয়েছে কিনা এবং সেই ঋণের সাথে সংযুক্ত কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ, স্যার।

**Mr. Speaker**—Shri Rajkumar Kamaljit Singh.

**Shri Rajkumar Kamaljit Singh**—Starred Question No. 437.

**Shri Tarit Mohon Dasgupta**—Starred Question No. 437, Sir

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Is it a fact that some land has been alloted to All India Women Food Council or Nikhil | 1) Yes. |

| QUESTION | ANSWER |
| --- | --- |
| Bharat Mahila Khadya Parishad for a construction of a building ; | |
| 2) If so, quantity of land and amount for grant or the construction of the said building ; | 2) 5 gandas 5 dhures ; Revenue Department has no information of Grant. |
| 3) What is the purpose of alloting the land and granting the amount for the construction of the building ; | 3 & 4) No such information is available at present with the Department. |
| 4) What are the activities of the Institution ? | |

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—স্যার, ২নং প্রশ্নের উত্তরটা কি দেওয়া হল, আমি সেটা বুঝতে পারি নি।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত**— ৫ গণ্ডা ৫ ধুর।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—এই যে ৫ গণ্ডা ৫ ধুর জমি দেওয়া হয়েছে, এটা কার নামে এলট করে দেওয়া হয়েছে, মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি ?

**Shri Tarit Mohan Das Gupta**—For further information, I demand notice.

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—কি পারপাসে এই জমিটা দেওয়া হল জানতে পারি কি ?

**শ্রীতড়িত মোহন দাসগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—জায়গা দেওয়া হল অথচ কিসের ভিত্তিতে এই জায়গাটা দেওয়া হল সেটা কি মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন না ?

**Shri Tarit Mohan Das Gupta**—Whatever information is with the Department, I have given this. For further information I demand notice.

**Shri Sunil Ch. Datta**—The question is very definite. So the answer should be given by the ministers. If answer is not given we should think that our right is curtailed here. Department should know and Department should supply the materials and the ministers are in a position to answer and it is his duty to answer.

**Mr. Speaker**—Yes, I agree.

**Shri Rajkumar Kamaljit Singh**—This is a postponed question. Some days back the question came in this House and they said that the replies were under collection. After a few days the replies have come and the reply is incomplete.

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—একটা পার্টিকুলার ডিপার্টমেণ্ট থেকে যতটুকু ইনফরমেশান পাওয়া গিয়েছে এবং বিকজ ইট ইজ এ পোষ্টপণ্ড কোয়েশ্চান, তার জন্য যতখানি ইনফরমেশান অ্যাভেলেবল সেটাই এই হাউসে উপস্থত করা হয়েছে।

**মিঃ স্পীকার**—মাননীয় মন্ত্রী মহোদয়, এই প্রশ্নটা এই নিয়ে দুবার পোষ্টপণ্ড হল। সেকেণ্ড টাইমে যখন হল তার উত্তর কমপ্লিট হবে বলে মাননীয় সদস্যরা আশা করছেন।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার, স্যার, অসুবিধা হয়। কারণ যখন

প্রশ্ন করা হচ্ছে এই ডিপার্টমেন্ট থেকে কোন গ্র্যান্ট দেওয়া হয় নি। কাজেই আমার ডিপার্টমেন্ট থেকে জানতে হবে কোন্ ডিপার্টমেন্ট থেকে গ্র্যান্ট দেওয়া হয়েছে। অনেক ডিপার্টমেন্টে লেখা হয়েছে। এখনও উত্তর আসেনি। কাজেই হোয়াটেভার বিপ্লাই ইজ দেয়ার বিকজ ইট ইজ এ পোষ্টপণ্ড কোয়েশ্চান, আই হ্যাভ ফারনিশড দিস। কাজেই রেভিনিউ ডিপার্টমেন্ট থেকে গ্র্যান্টের কোন টাকা দেওয়া হয় নি। This much information for the present I can give.

**Shri Rajkumar Kamaljit Singh**—My question is, 'to whom the land was allotted" Whether it is an individual person or an institution? That information the Revenue Department should supply, they should have record of this.

**Mr. Speaker**—Yes, there should be a record to whom the land in question has been allotted.

**Shri T. M. Das Gupta**—According to my information the land was allotted to the Secretary, Mahila Samity. Further information is not with me for the present.

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি এই পারপাসে দুই দফায় ১০,০০০ টাকা গ্র্যান্ট দেওয়া হয়েছে, ৫,০০০ করে?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**--I have said that so far as Revenue Department is concerned I have no other information,

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং**—যখন জায়গাটা দেওয়া হয় তখন নিশ্চয়ই অ্যাপলিকেশান ছিল, কি পারপাসে জায়গাটা চাওয়া হয়েছে, মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—যদি সেপারেট কোয়েশ্চান আসে তাহলে আমি তার উত্তর দিতে পারি। সুতরাং আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং**—আমার থ্রি কোয়েশ্চানে বলা আছে। What is the purpose of alloting the land and granting the amount for the construction of the building ? Granting the amount এই কথাটা বলাতে রেভিনিউ ডিপার্টমেণ্ট থেকে আসে নি। এলটমেনটের জায়গাটা রেভিনিউ ডিপার্টমেনটের স্যার। What was the purpose of asking for allotment of the land, that whould be cleared.

**Shri T. M. Das Gupta**—I gave my reply also that the Revenue Department has got no further informatiou ab^o^ut this matter.

**Mr. Speaker**—Hon'ble Minister says that Revenue Department has not received any information.

**Shri Rajkumr Kamaljit Singh**—How is that ? The land has already been allotted. অ্যালটমেণ্ট হয়ে গেল ৫ গণ্ডা ৫ ধুর। কিন্তু অ্যালটমেণ্ট হওয়ার আগে পর্যন্ত কি পারপাসে দেওয়া হল তার কোন রেকর্ড নিশ্চয়ই আছে। হোয়াই দি ইনষ্টিটিউশন ওয়াণ্টেড দি অ্যালটমেণ্ট। কেন দেওয়া হয়েছিল এবং গভর্ণমেণ্ট কেন আনকণ্ডিশন্যালী চিলড্রেন পার্কের মত ইম্পোর্টেণ্ট জায়গাতে—আমার প্রশ্ন হচ্ছে এটা স্যার।

**Mr. Speaker**—Yes, you mean to say that the Government should kno≥ the purpose of allotment of this land before the allotment is made.

**Shri Rajkumar Kamaljit Singh**—Yes.

**Shri Naresh Roy**—আমার মনে হয় যে ৪নং প্রশ্নের উত্তরটা ঠিক ক্লিয়ার হয়নি। 'হোয়াট ইজ দি অ্যাকটিভিটিজ অব দিস ইনষ্টিটিউশন' ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার, স্যার, তাহলে আমি বলব যে কোয়েশ্চানটা টু মেনি ডিপার্টমেণ্টকে কনসার্ণ করে। Revenue Department is concerned with settlement and other things. If it is a question of grant, if the Hon'ble

Member has to get some information, the question could be put in that line. Then it would have been more easier to get the information quicker. Because no period is mentioned, nothing of the grant or such from record is found that such land stands in the name of somebody, that information I could not give. If there is any particulars or yearwise mentioned then further enquiry could be made in the old record. The matter may be of 10 years old. This house has been constructed probably during the time of Nanjappa. So it is a question of history Sir. So it is not possible for the Department which has got a history of 10 years back unless the specific period is mentioned. That protection also department should get Sir.

**Shri Sunil Ch. Dutta**—Hon'ble Speaker, Sir, we are not here to something vague. The Hon'ble Minister should not say something from his memory. We want to know the fact and the Ministers are in a position to collected facts. If the Department snpplies evasive replies it is the duty of the Ministers to write to them to give definite question. We are not concerned about the stories. We want definite answer for definite question.

**Mr. Speaker**—Now it reveals to me that the Hon'ble Minister is not a position now to reply supplementaries put by the Hon'ble Members.

**Shri P. R. Dasgupta**– স্পীকার, স্যার, একটা কথা হচ্ছে কি, এটা আজকেই নয়। আমরা যে ১৮ তারিখ থেকে বসেছি তখন থেকেই এই হাউসে এটাই চলে আসছে, টু অ্যাভয়েড দি রিপলাইজ। তবে আমার মনে হয় এই কোয়েশ্চান সম্বন্ধে কি হবে না হবে তারজন্য জিরো আওয়ার্স হাফ এন আওয়ার ডিসকাশন হওয়া উচিত। মাননীয় স্পীকারের কাছে আমার আবেদন যে হাউসের সেণ্টিমেণ্ট বুঝে আপনি একটা রুলিং দিন যে হোয়াট উইল বি দি কোর্স।

**মিঃ স্পীকার**—অ্যাজ রিগার্ডস ?

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত**—অ্যাজ রিগার্ডস রিপ্লাই অব দি পোষ্টপণ্ড কোয়েশ্চান অ্যাণ্ড আদার্স। কারণ আপনি অনেকবার বলেছেন যে আপনি মিনিষ্টারদের ফোর্স করতে পারেন না

রিপলাই দিতে। সত্য কথায় আপনি কোস্ করতে পারেন না। কিন্তু এই যে প্রতিদিন যদি এক জিনিষই চলে প্রশ্ন করলেই মেটেরিয়ালস আর আণ্ডার কালেকশন এবং সাপলিমেণ্টারী প্রশ্নের উত্তরে নোটিশ ডিমাণ্ড করেন, এই জিনিষটা কি হওয়া উচিত, না উচিত নয় এই বিষয়ে আপনার একটা রুলিং দিন। আমরা সেটাই চাচ্ছি। কারণ তাদের কাছ থেকে আমরা হাউসে একবারে কিছুই পাই না।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—এই প্রশ্নটা কোন্ মিনিষ্টারের রিপলাই দেওয়ার কথা?

**মিঃ স্পীকার**—মিনিষ্টার ইন চার্জ্জ রেভিনিউ।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—তিনি এখানে উপস্থিত আছেন কিনা?

**মিঃ স্পীকার**—নো, হী হ্যাজ বীন অথরাইজড।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত**—আমি সব মন্ত্রীদের লক্ষ্য করেই এটা বলছি এই যে মেটেরিয়ালস আণ্ডার কালেকশন এবং আই ডিমাণ্ড নোটিশ এইগুলি আননেসেসারী। পজিটিভ প্রশ্ন থাকে, কোন পারপাসে অ্যালট করা হয়েছে ল্যাণ্ড। এটা পোষ্টপোণ্ড কোয়েশ্চান। এই রকম আরও অনেক হয়েছে এই হাউসে। ৬৮ থেকে আমরা হাউসে বসেছি। দেখেছি ফিফটি পারসেনট মেটেরিয়ালস আণ্ডার কালেকশান সব ইভাছিভ রিপলাই। দ্যাট গুড নট গো ফর গুড। এইজন্য আমি বলছি পার্লামেন্টারী প্র্যাকটিসে কি হওয়া উচিত এই সম্বন্ধে একটা রুলিং যদি দেন, আমাদের মন্ত্রীরাও তাদের সেক্রেটারীদের উপর চাপ দিতে পারেন, উনারা যদি চাপ দেন তা হতো আসবে। ন হলে তো আসবে না।

**মিঃ স্পীকার**—এই বিষয়ে আমি রুলিং অনেক আগেই দিয়েছি।

**শ্রী প্রমোদরঞ্জন দাশগুপ্ত**—দিয়েছেন ভাল করেছেন। উই এপ্রিসিয়েট দিস। কিন্তু সেক্রেটারীদের উনারা বলতে পারেন যে যাতে তারা রিপলাইগুলি ফার্নিশ করে।

**মিঃ স্পীকার**—একবার যখন এই বিষয়ে রুলিং আমি দিয়েছি, আবার এই বিষয়ে রুলিং

দেওয়ার প্রয়োজন আছে বলে কি মনে করেন আপনারা ? On this particular issue I have already given my ruling.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত**—আপনি এর উপর রুলিং দিয়েছেন লাষ্ট সেশানে, সেই রুলিংয়ের কতটুকু সম্মান এই সেশানে রাখা হয়েছে, সেটাই দেখার বিষয়। সেইজন্যই আমি বলেছি। লাষ্ট সেশানের যে রুলিংয়ের অভিজ্ঞতা, সেটা আমাদের মনে একটা তিক্ততা এনে দিয়েছে, স্যার।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য জিরো আওয়ারে এই বিষয়ে ত্রিশ মিনিট ডিসকাশন করুন।

**শ্রীএরসাদ আলী চৌধুরী**

**শ্রীএরসাদ আলী চৌধুরী**—কোয়েশ্চান নাম্বার ৫০০।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—কোয়েশ্চান নাম্বার ৫০০ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ক) ১৯৬৯ইং সন হইতে ১৯৭০ইং সনের ফেব্রুয়ারী মাস পর্যান্ত G. R. Fund এর কত টাকা কতজন দুর্গতদের মধ্যে বিলি বন্টন করা হইয়াছে, এবং | ক) ৪৭,৬০৯,৪৬ টাকা ২৩৬৫ জন দুর্গতদের মধ্যে বিলি করা হইয়াছে। |
| খ) বর্ত্তমানে ঐ Fund এ আর কত টাকা রহিয়াছে ? | খ) ফাণ্ডে ১,২৫,৭৫০'০০ টাকা ছিল। |

**শ্রীএরসাদ আলী চৌধুরী**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, এক লক্ষের উপর যে টাকা ছিল; তার মধ্যে ৪৭ হাজার টাকা দেওয়ার কারণ কি, আর কি কোন দুর্গত ছিল না ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—সারা ত্রিপুরায় সমস্ত সাবডিভিশনে দেওয়া হয়েছে। ফর ফারদার ডিটেলস আমি নোটিশ চাই স্যার।

**শ্রীএরসাদ আলী চৌধুরী**— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, সারা ত্রিপুরা রাজ্যে কতজন দুর্গত এই এক লক্ষ টাকার জন্য দরখাস্ত করেছিল ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—কতজন এ্যাপলাই করেছিল আমার কাছে সেই ইনফরমেশান নেই, তবে কোন্ সাবডিভিশনে কতজন পেয়েছে তার ইনফরমেশান আমি দিচ্ছি—.

সদর—১০২, কৈলাশহর—২৪১. সোনামুড়া—৪১১, ধর্মনগর—৪১০, খোয়াই—৪৮৭, উদয়পুর—২৫৬, অমরপুর—২২৬, সাব্রুম—৩২, বিলোনীয়া—৯৬, কমলপুর—২৪ জন।

**শ্রীএরসাদ আলী চৌধুরী**—বাকী যে টাকা রয়ে গেছে, দেওয়া হয়নি, সেই টাকাটা এখন কি অবস্থায় আছে মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**---বাজেট শেষ হয়ে গেলে যে অবস্থাকে স আছে।

**শ্রী নরেশ রায়**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি এই সাহায্য উর্দ্ধতম কত এবং নিম্নতম সাহায্যের পরিমাণ কত ?

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত**—আমি নোটিশ চাই স্যার।

**মিঃ স্পীকার**—শ্রীমনোরঞ্জন নাথ :

**শ্রী মনোরঞ্জন নাথ**—কোয়েশ্চান নাম্বার ৫২৮।

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত**—কোয়েশ্চান নাম্বার ৫২৮ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ক) ধর্ম্মনগর তহশীলাধীন পদ্মবিল মৌজায় ৫৫ নং জোতের মোং এক দ্রোণ তের গণ্ডা ১৪৯-১৯৫৮ নং মোকদ্দমা এবং | |

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ৩৩৫ নং জোতের ,মাং বার কাণি ১৪-১৯৫৭ নং মোকদ্দমা certificate case মূলে কোন সনে নীলাম হইয়াছিল ? | |
| খ) উক্ত নীলামের জায়গার দখল নীলাম খরিদ্দারগণকে বুঝাইয়া দেওয়া হইয়াছে কি ? | ক) খ) ও গ) অধ্যাবধি সংগ্রহাধীনে আছে। |
| গ) যদি বুঝাইয়া না দেওয়া হইয়া থাকে ইহার কারণ কি ? | |
| ঘ) যদি বুঝাইয়া না দেওয়া হয় তবে উক্ত নীলাম খরিদ্দারগণকে সুদ সহ নীলাম ডাকের টাকা অবিলম্বে ফেরত দেওয়া হইবে কি ? | |

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় অধ্যক্ষ মহোদয় এটা আমার পোষ্টপণ্ড কোয়েশ্চান।

**মিঃ স্পীকার**—শ্রীঘনশ্যাম দেওয়ান।

**শ্রীঘনশ্যাম দেওয়ান**—কোয়েশ্চান নাম্বার ৫৬১।

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত** - কোয়েশ্চান ৫৬১ স্যার।

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| কৈলাশহর বিভাগের মনুঘাটে সরকারী তত্ত্বাবধানে ইদানিং একটি নূতন বাজার চালু হইয়াছে তাহার উন্নতির জন্য সরকার কি কি পরিকল্পনা করিয়াছেন ? | কোন পরিকল্পনা করা হয় নাই। |

**শ্রীঘনশ্যাম দেওয়ান**—জনস্বার্থে বাজার ডেভলাপমেন্ট করার প্রয়োজনীয়তা সরকার মনে করেন কি না ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত**—বাজার ডেভলাপমেন্ট করার প্রয়োজনীয়তা সরকার মনে করেন। কিন্তু সেটা অর্থ সম্পত্তির উপর নির্ভর করে। কাজেই এক একটা পরিকল্পনায় কতকগুলি বাজার নেওয়া হয় এবং করা হয়, সব বাজার এক সঙ্গে করা সম্ভব নয়।

**শ্রীঘনশ্যাম দেওয়ান**—যেহেতু এই বাজারটা নূতন সেহেতু সরকারী সাহায্যে প্রয়োজনীয়তা আছে, সেটা মন্ত্রী বাহাদুর মনে করেন কি না?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত**—প্রয়োজন ত্রিপুরার সর্বজায়গায় আছে, অর্থ সম্পত্তি না থাকলে সব জায়গায় এক সঙ্গে করা যায় না।

**শ্রীনরেশ রায়**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, সরকার বর্তমানে ঐ বাজার কি কি তত্বাবধান করছেন ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত**—অন্যান্য বাজার যে ভাবে তত্বাবধান করা হয়, সেই ভাবে করা হচ্ছে।

**মিঃ স্পীকার**—শ্রীইউ, কে, রায়।

**শ্রীইউ, কে, রায়**—কোয়েশচান নাম্বার ৫৬৪ স্যার।

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) The total area of land —Khas or made khas that is available in the West Hills of Be- | |

| QUESTION | ANSWER |
|---|---|
| lonia comprising Rajnagar, Radhanagar and Siddhinagar Tehsil ; | 1) 3,000 acres. |
| 2) how much of this land has been settled with the landless families scheduled tribe, scheduled caste and other landless agriculturists ; | 2) Scheduled tribes— 228.00 acres<br>Scheduled castes— 64.00 acres<br>Other agriculturists.— 34,00 acres.<br>326 00 acres. |
| 3) if the answer to Question (2) above is in the negative, what is the reason thereof ? | 3) Does not arise. |

**শ্রী ইউ, কে, রায়**—মাননীয় স্পীকার মহোদয়, এই যে ল্যাণ্ড এ্যালট করা হয়েছে তার মধ্যে ডিষ্ট্রিবিউট করা যেতে পারে, সেটেলমেন্ট দেওয়া যেতে পারে, কি পরিমাণ জায়গা আছে ?

**শ্রী তড়িৎ মোহন দাশগুপ্ত**—আমি নোটিশ চাই স্যার।

**শ্রী ইউ, কে, রায়**—মাননীয় স্পীকার মহোদয়, আমার একটা সিষ্টার কোয়েশ্চান ছিল। কারণ আমরা প্রশ্নোত্তরের সময় যে রকম মন্ত্রী মহোদয়দের কাছ থেকে সব ইভাসিভ রিপ্লাই পাচ্ছি, তাতে আমার সন্দেহ ছিল ঠিক ঠিক প্রশ্নোত্তর পাব না, সেই জন্য একটা সিষ্টার কোয়েশ্চান আমি দিয়েছিলাম সেটা হচ্ছে—What is the number of landless families—Schedu e Caste, Sch. Tribe and other landless families in those three tehsils how many of them have been settled on land ?' But unfortunately that question has not been included in the list of questions. So I could not get the desired reply regarding this.

**শ্রী তড়িৎমোহন দাশগুপ্ত**—কতজন ল্যাণ্ডলেস ফেমিলি ছিল সেই ইনফরমেশন আমার কাছে নেই, তবে কতজনকে দেওয়া হয়েছে, সেটা বলতে পারি—সিডুল ট্রাইব—১৮ ফেমিলি,

সিডুল্ড কাষ্ট—২৬ ফেমিলী, আদার এ্যাগ্রিকালচারিষ্টস—১৭ (গোল্ডস্মিথ)।

**Shri U. K. Roy**—Will the Hon'ble Minister kindly give reply who are those families to whom the land has been settled and the total number of families out of them have been allotted lands ?

**Shri Tarit Mohan Das Gupta**—I demand Notice Sir.

**Shri U. K. Roy**—That was a question Sir which was asked in the session before last session. The particular question—one was total area, another question was total number of families, Sch. Caste families, Sch. Tribe families and other landless families. I do not know whether this portion has been omitted or has not been included in the List of Business. But that was an old question to which the reply "materials are under collection" was given. Now, how I get the facts.

**Mr. Speaker**—Now, I would request the Hon'ble Minister to say.

**শ্রী তড়িৎমোহন দাশগুপ্ত**—স্যার, আমার কাছে যেটা আছে, সেটা তো আমি বলে দিয়েছি। কিন্তু আগে উনার কি কোয়েশ্চান ছিল, সেটা তো আমার জানা নেই। তিনি বলেছেন যে আগের সেসানে উনার এই কোয়েশ্চানটা ছিল।

**শ্রী উপেন্দ্র কুমার রায়**—আগের সেসানের আগের সেসানে।

**Shri Tarit Mohan Dasgutpa**—That information is not with me at present Sir.

**শ্রী রাজকুমার কমলজিৎ সিং**—এই যে রাজনগর, রাধানগর এবং সিদ্ধিনগর তহশীল এলাকায় সেটেলমেন্ট দেওয়া হয়েছে, এটা ট্রাইবেল রিজার্ভ এরিয়া কিনা মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—গ্যাট ইজ এ সেপারেট কোয়েশ্চান স্যার, সো আই ডিমাণ্ড নোটিশ।

**Shri Upendra Kr. Roy**—Mr. Speaker Sir, will the Hon'ble Minister can give the verdict that this question is a separate question ?

**Mr. Speaker**—No, he can't do so. But he feels that this may be a separate question.

**Shri Tarit Mohan Dasgupta**—As I am feeling so, that is why I am saying that this is a seperate question, Sir.

**Mr. Speaker**—Shri Promode Rn. Dasgupta.

**Shri Promode Rn. Dasgupta**—Starred Question No. 575.

**Shri Tarit Mohan Dasgupta**—Mr. Speaker Sir, Starred Qnejsion No. 575.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। গত ১৮ \| ২ \| ৭০ইং তারিখে সদর সাবডিভিসনের সিধাই থানার বনতলামারা গ্রামের ভাগচাষী শ্রীসূর্য্যদেব তাহার জমির মালিক শ্রীরাখাল রায়ের বিরুদ্ধে তাহাকে তাঁহার ভাগচাষের প্রাপ্য ধান না দিয়ে জোরপূর্ব্বক আটক করে রাখার অভিযোগ জানিয়ে সদর S. D. O. এর নিকট দরখাস্ত করিয়াছেন কি ? | |

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ২। দরখাস্ত করিয়া থাকিলে ভাগ চাষী শ্রীসূর্য্যদেবের অভিযোগ তদন্তক্রমে তাহাকে তাহার ভাগচাষের প্রাপ্য ধান দেওয়ার কোন ব্যবস্থা Sadar S. D. O. এ পর্য্যন্ত নিয়াছেন কি ? | তথ্যাদি সংগ্রহাধীন আছে। |
| ৩। এ পর্য্যন্ত কোন step না নেওয়া হইলে তাহার কারণ ? | |

**Shri Upendra Kr. Roy**—Mr. Speaker Sir, you are to give your ruling now.

**Mr. Speaker**—Yes, I have a ready allotted 15 minutes discussion on this issue and Hon'ble members may get chance to express their views.

Shri Kshitish Chandra Das.

**Shri Kshitish Ch Das**—Starred Question No. 529

**Shri Tarit Mohan Das Gupta**—Mr. Speaker Sir, Starred Question No. 529

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| (ক) কমলপুর S. D. O.র অফিসে contingent menial হিসাবে শ্রীশশীমোহন শব্দকর sweeper এর কাজ করিতেছেন ৩০ বৎসর যাবত ইহা সত্য কি না ? | (ক) শ্রীশশীমোহন শব্দকর ৫।১' ১৯৪৮ইং সন হইতে কমলপুর S D O'র অফিসে সুইপার ( a contingent menial হিসাবে কাজ করিতেছে। চাকুরীর কার্য্যকাল ২২ বৎসর ৩ মাস। |

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস**—এই শশীমোহন শঙ্কর এতদিন যে কন্টিনজেন্ট মেনিয়েল হিসাবে কাজ করছেন, তাকে রেগুলারাইজড করার কোন সুযোগ আছে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি ?

**Shri Turit Mohan Dasgupta**—Creation of a post of Sweeper under regular establishment is under consideration of the Government.

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—সেটা তো সরকার কন্সিডার করবেন, কিন্তু কথা হচ্ছে, এই যে শশীমোহন শঙ্কর মহারাজার আমল থেকে কন্টিনজেন্ট হিসাবে কাজ করে আসছেন, এখন তাকে রেগুলার করার জন্য সরকার চিন্তা করছেন কিনা, সেটা মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—আমি তো বললাম যে এটা সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—স্যার, গত ৩০ বছর ধরে তো সরকার বিবেচনা করে আসছেন কিন্তু আমার কথা হল সে মরলে কি তাকে রেগুলারাইজড করা হবে না মরার আগে তাকে রেগুলেরাইজড করা হবে ?

( হাসির রোল )

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—স্যার, সে থাকতেই হবে, এটা বলা যেতে পারে।

**Mr. Speaker**—Shri Promode Ranjan Datgupta.

**Shri Promode Rn. Dasgupta**—Starred question No. 574

**Shri Tarit Mohan Dasgupta**—Mr. Speaker Sir, Starred Question No. 574

| QUESTION | ANSWER |
| --- | --- |
| 1. What is the reason for cancelling the licence of Shri Upendra Chandra Paul for fair price shop, No. 2/RA, Town Pratapgarh on 23. 11. 68 ; | 1. Dealership of Shri Upendra Ch. Paul, dealer fair price shop No. 2/RA, was cancelled for making supplies of foodgrains against an unauthorised ration document, |
| 2. Whether the then Chief Commissioner directed the Food Department to restore the said licence No. 2/RA, Town Pratapgarh in favour of Shri Upendra Chandra Paul on 14. 2. 69 ; and | 2. A decision to set aside the order has been taken recently. |
| 3. if so, the reasons for not sanctioning the licence in favour of Shri Upendra Chandra Paul ? | 3, Action is being taken to restore dealership of fair price shop No. 2/RA to Shri Upendra Chandra Paul. |

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে চীপ কমিশনার এর উপর কি নোট দিয়েছেন ?

**Shri Tarit Mohan Dasgupta**—That can not be divulge in public interest.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে যেটা ক্যান্সেল করা হয়েছে সেটাকে সেট এসাইড করা হয়েছে এবং সেই রেশন সপটাকে রেষ্টোর করার জন্য চীফ কমিশনার অর্ডার দিয়েছেন কিনা ?

**Sri Tarit Mohan Dnsgupta**— That I said in reply to question No. 3 that the action is being taken to restore dealership of fair price shop No. 2/RA to Shri Upendra Ch. Paul.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি যে ফুড সেক্রেটারী ফুড ডাইরেক্টারকে এমন কোন অর্ডার দিয়েছেন কিনা যাতে করে সেই রেশন সপটাকে ইমিডিয়েটলি রেষ্টোর করা হয় ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আমার কাছে যে ইনফরমেশান আছে সেটা আমি বলেছি—that the action is being taken to restore dearlership of fair price shop,

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—সেখানে কার ডিলারসীপ রেষ্টোর করার জন্য বলা হয়েছে—উপেন্দ্র চন্দ্র পালের ডিলারসীপ রেষ্টোর করার জন্য বলা হয়েছে না অন্য কারো ?

**Shri Tarit Mohan Dasgupta**—That I have been said—action is being taken to restore dealership of fair price shop No. 2/RA to Shri Upendra Ch. Paul.

**Mr. Speaker**—Shri Kshitish Chandra Das.

**Shri Kshitish Ch. Das**—Starred Question No. 511

**Shri Tarit Mohan Dasgupta**—Mr. Speaker Sir, Starred Question No. 511

| QUESTION | ANSWER |
|---|---|
| ক) কমলপুর, মাণিকভাণ্ডার, হালাহালি ইত্যাদি বাজারের উন্নতির জন্য কোন Estimate সরকার হইতে ধরা হইয়াছে কিনা ? | ক) কেবলমাত্র কমলপুর বাজারের জন্য। |
| খ) ধরা হইয়া থাকিলে কোন বাজারে কত ধরা হইয়াছে তাহার পরিমাণ কত ? | খ) ৭৫,০০০ টাকা। |

| QUESTION | ANSWER |
| --- | --- |
| গ) মাছের হাট, তরকারীর হাট ও অন্যান্য বাজেমাল দোকানীদের বসবার জন্য কমলপুর বাজারের একটা Estimate Revenue Deptt. P. W. Deptt. এর Executive Engineer Ambassa হইতে পাইয়াছেন কি ? | গ) না। |

**Mr. Speaker** – Shri Rajkumar Kamaljit Singh.

**Shri Rajkumar Kamaljit Singh**—Starred Question No. 557

**Shri Tarit Mohan Das Gupta**— Mr. Speaker Sir, Starred Question No. 557.

| QUESTION | ANSWER |
| --- | --- |
| 1. How the Non-Gazetted A. S Os. have continued in that position so long where there is no provision in the Tripura Land Revenue & Land Reforms Act, '60 for appointment of two categories of A.S. O-s, . | 1. All Assistant Settlement Officer irrespective of Gazetted and Non-Gazetted rank have been appointed as Assistant Survey and Settlement Officers for the purposes of the Tripura Land Revenue and Land Reforms Act, 1960. |
| 2. Is not the appointment of Non-Gazetted A. S. Os, a centravention to the T. L. R. & L. R. Act, 1960 ; | 2. No. |

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—এখানে টি. এল. আর গেজেটেড আর নন-গেজেটেডের কোন প্রশ্ন নয়—কেন না, সেকশান ফোরে এসিসটেন্ট সেটেলমেনট অফিসারের পদের কোন উল্লেখ নেই। Then how the non-gazetted Assistant Settlement Officers are coming to existence ?

**Shri Tarit Mohon Dasgupta**—That I have heen told, all Assistant Settlement Officer irrespective of Gazetted and non-Gazetted rank have been appointed as Assistant Survey & Settlement Officer fot the purposes of the Tripura Land Revenne & Land Reforms Act, 1960.

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—টি. এল. আর. এক্টে নন-গেজেটেড এর কোন প্রশ্ন নাই। এক্টের সেকশান ফোরে নন-গেজেটেড এসিসটেনট সেটেলমেনট পদের কোন উল্লেখ নাই। এখানে হাউ ইট ক্যান কাম ইনটু নন-গেজেটেড একজিসটেনস ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আমি এখানে বলেছি যে—All Assistant Settlement Officer irrespective of Gazetted and Non-Gazetted rank have been appointed as Assistant Survey and Settlement Officers for the purposes of the Tripura Land Revenue and Land Reforms Act, 1960.

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—সমস্ত এসিসটেন্ট সেটেলমেন্ট অফিসারকে সার্কেল অফিসারের পাওয়ার দেওয়া হয়েছে কিনা গেজেটেড এণ্ড ননগেজেটেড ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—ফর দ্যাট আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—যারা এসিসটেন্ট সেটেলমেন্ট অফিসার নন-গেজেটেড মিউটেশান করে আসছে ইহা কি ঠিক আণ্ডার সেকশান ৪৬ ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—ফর দ্যাট আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—এসিসটেনট সেটেলমেনট অফিসার গেজেটেড এবং নন-গেজেটেড এর বেতনের সঙ্গে কোন পার্থক্য আছে কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—ইহা কি সত্য যে পার্থক্য রয়ে গেছে, তারজন্য গভর্ণমেনটের কাছে তারা অ্যাপীল করেছে ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—ফর দ্যাট আই ডিমাণ্ড নোটিশ

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—গেজেটেড এবং নন-গেজেটেড করে, ডিসক্রিমিনেশনের কারণ কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—গভর্ণমেনট কনসিডার্ড ইট নেসেসারী।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—গেজেটেড অফিসারগণ যে প্রিভিলেজ পান তা থেকে নন-গেজেটেডদের ডিপ্রাইভ করা হচ্ছে কিনা ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—ইট ইজ এ কোয়েশ্চান অব অপিনিয়ন স্যার।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—হাউ ইট ইজ এ কোয়েশ্চান অব অপিনিয়ন। যারা গেজেটেড আছে তারা গেজেটেড অফিসারদের সুযোগ সুবিধা পাচ্ছে আর যারা নন-গেজেটেড তারা সেই সুযোগ সুবিধাগুলি পাচ্ছে না। ইজ ইট এ কোয়েশ্চান অব অপিনিয়ন ?

**মিঃ স্পীকার**—আপনার প্রশ্ন কি ছিল ?

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—আমার প্রশ্ন ছিল যে গেজেটেড অফিসারগণ যে প্রিভিলেজ পান তা থেকে নন-গেজেটেড এ, এস, ও'দের ডিপ্রাইভ করা হচ্ছে কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—আমি তো বললাম স্যার যে ইট ইজ এ কোয়েশ্চান অব অপিনিয়ন।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—গেজেটেড যারা তারা পাবে ২০০ টাকা বেতন আর নন-গেজেটেড যারা তারা পাবে ১৫০ টাকা। এটা কি অপিনিয়নের প্রশ্ন হচ্ছে স্যার ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—কি হচ্ছে না হচ্ছে সেটা হল আপনার অভিমতের প্রশ্ন। কাজেই অভিমতের প্রশ্নের বেলায় পার্লামেনটেও উত্তর দেওয়ার নিয়ম নাই।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং**—টি, এল, আর, এক্ট নন-গেজেটেড বলে কোন প্রভিশন নাই। আণ্ডার হোয়াট রুল এণ্ড এক্ট নন-গেজেটেড এ, এস, ও, হ্যাভ বীন এপয়েনটেড ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—আই অলরেডি রিপলাইড স্যার।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—রিপলাইয়ে বলেছেন এ, এস, ও, এর জন্য প্রভিশন করেছেন। আণ্ডার হোয়াট এক্ট ? এটা কোন সেকশান মূলে নন-গেজেটেড কথাটা এল ?

**মিঃ স্পীকার**—উনার প্রশ্ন হচ্ছে এ, এস, ও, যারা এপয়েনটেড হয়েছেন তারা নন-গেজেটেড যে হলেন—

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—আমি তার উত্তর দিয়েছি স্যার যে ইট ইজ এ কোয়েশ্চান অব অপিনিয়ন।

**শ্রীক্ষিতীশচন্দ্র দাস**—নন-গেজেটেড এবং গেজেটেড এ, এস, ও'দের বেতনের তারতম্য আছে কিনা ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—ফর দ্যাট আই ডিমাণ্ড নোটিশ

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—এই এক্টের মধ্যে নন-গেজেটেড এ, এস, ও, এর প্রভিশন যেখানে নাই সেখানে কোন্ সেকশান অনুযায়ী গভর্ণমেনট ইজ এমপাওয়ার্ড টু এপয়েনট নন-গেজেটেড এ, এস, ও, ?

**শ্রী তড়িত মোহন দাশগুপ্ত**—এর উত্তর আমি এক নম্বরে ভাল করেই দিয়েছি—All Assistant Settlement Officers irrespective of Gazetted and Non-Gazetted rank have been appointed as Assistant Survey and Settlement Officers for the purposes of the Tripura Land Revenue and Land Reforms Act, 1960.

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ**—সেকশন ফোরে এটা ডিফাইন করা হয়েছে যে অ্যাসিষ্টেন্ট সেটেলমেন্ট অফিসারগণ গেজেটেড। নন-গেজেটেডের কোন প্রভিশন নাই। এইজন্য আমার প্রশ্নটা হচ্ছে যেখানে নন-গেজেটেড এর জন্য কোন প্রভিশন নাই। সেখানে কি করে নন-গেজেটেড অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল ? এই এ্যাক্টের কোন্ প্রভিশন অনুযায়ী ?

**মিঃ স্পীকার**—মাননীয় মন্ত্রী মহোদয় বলছেন যে তিনি তার উত্তর দিয়েছেন।

**শ্রীরাজকুমার কমলজিত সিং**—গত সেশনে প্রশ্নের উত্তরে বলা হয়েছে নন-গেজেটেড এ, এস, ও, এর কোন প্রভিশন নাই। আজকে বলছেন অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। এটা কি করে হল ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—আই হ্যাভ অলরেডি রিপ্লাইড।

**শ্রী নরেশ রায়**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে কোন পারপাসকে সার্ভ করার জন্য এ্যাক্ট এবং রুলস ছাড়াই অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যায় কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—গভর্ণমেন্টের যদি ক্ষমতা থাকে তাহলে গভর্ণমেন্ট আদার্স রুলসেও আদার পোষ্ট ক্রিয়েট করতে পারেন এবং অ্যাপয়েন্টমেন্ট দিতে পারেন।

**মিঃ স্পীকার**—গভর্ণমেন্ট সর্বশক্তিমান।

**শ্রী রাজকুমার কমলজিত সিং**—ইহা কি সত্য যে ডিষ্ট্রিক্ট মেজিষ্ট্রেট থেকে যারা নন-গেজেটেড এ, এস, ও, তাদের মিউটিশান করার ক্ষমতা নাই বলে, এই মর্মে এক সারকুলার দেওয়া হয়েছে ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—ফর দ্যাট আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রী রাজকুমারকমলজিৎ সিং**—১৯৬০ সালের ল্যাণ্ড রেভেনিউ অ্যাক্ট এনফোর্স হওয়ার পর থেকে নন-গেজেটেড এ, এস, ও,রা মিউটেশান করে আসছে। এটা সত্যি কিনা আণ্ডার সেকশান ৪৬ ?

**Shri T. M. Dasgupta**—We are going beyond the scope of the question sir.

Mr, Speaker—Now, there are 8 Unstarred Questions to-day. The Ministers may lay on the Table of the House replies to the Unstarred Questions.

**Mr. Speaker**—Now I would request the Hon'ble Member Shri Promode Rn. Das Gupta to start his discussion on the point raised by him.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—অনারেবল স্পীকার স্যার, আজকে আমরা এই হাউসে কোয়েশ্চানের উপর যে হাফ এন আওয়ার ডিসকাশন করার স্কোপ পেয়েছি তার জন্য আমি আন্তরিক ধন্যবাদ আমার স্পীকার মহোদয়কে জানাচ্ছি কারণ আজকে এই হাউসের মধ্যে দুটি জিনিস, আমরা যখন কোয়েশ্চান করি তখন দেখি এই চিন্তা করেই কোয়েশ্চান করি যে কোয়েশ্চানটা পাবলিক ইমপোর্টেন্ট, অর্থাৎ জনসাধারণের স্বার্থে আমরা কোয়েশ্চান করি এবং যে জিনিষটা আমরা জানতে চাই সেটা জনসাধারণের স্বার্থে অ্যাজ ওয়েল অ্যাজ আমাদের ডিপার্টমেন্ট এবং মিনিষ্টার্স কনসারণ্ড তাদের অবগতির জন্য যে কোথায় কোন অভিযোগ আছে এবং যখন আমাদের স্পীকার মহোদয় এই কোয়েশ্চানটা এডমিট করেন তখনি বুঝা যায় এটা পাবলিক ইম্পোর্টেন্স এবং কোয়েশ্চান যখন অ্যাডমিট করা হয় প্রত্যেকটা মেম্বার তখন এনটাইটেলড টু রিপ্লাই। কিন্তু আজকে একটার পর একটা কোয়েশ্চান করা হয়, কোনটার উত্তর মেটেরিয়ালস আর আণ্ডার কালেকশান। ফার্ষ্ট

আমি মনে করি মেটেরিয়ালস আর আণ্ডার কালেকশান বলতে পারেন। কিন্তু রুলসে আছে ১৫ দিনের মধ্যে সেটার রিপ্লাই দিতে হবে। সেখানেও আবার বলা হয় মেটেরিয়ালস আর আণ্ডার কালেকশান। অনেক সময় দেখা যায় আমরা যে প্রশ্ন করি, যেমন কত একর ল্যাণ্ড এখানে আছে, সেটা রেভিনিউ ডিপার্টমেন্ট থেকে জানতে চেয়েছেন আমাদের কমলজিত বাবু। কি পারপাসে দেওয়া হয়েছিল সেই পারপাসটা আমরা জানতে পারি নি। শুধু তাই নয়, এর আগেও এইরকম হয়েছে। কাকে ল্যাণ্ড দেওয়া হয়েছে, রুলস্ অবজার্ভ করা হয়েছে কিনা, সেই সব প্রশ্নের উত্তরে বলা হয়েছে মেটেরিয়ালস আর আণ্ডার কালেকশন। তাতে হচ্ছে কি ? হাউসের যে রাইট কোয়েশ্চানের উত্তর পাবার, হাউসের মাধ্যমে জনতার ডিফেন্সকে রিড্রেস করবার যে স্কোপ সেটা ডিনাইড। মাননীয় স্পীকার আপনি সেই সম্বন্ধে ফীল করেছেন যে আমাদের মাননীয় স্পীকারের রুলিং থাকা সত্বেও সেক্রেটারীরা হাউসের প্রশ্নের উত্তর দেওয়ার ব্যাপারে ক্যালাস। সেই ক্যালাসনেসের উপর আপনি আপনার মন্তব্য করেছেন এবং সেই মন্তব্য আমাদের মন্ত্রী মহোদয়ের মারফতেই না কি করা হয়েছে। কিন্তু এবারেও দেখলাম একই রিপ্লাই, একই মেটেরিয়ালস আর আণ্ডার কালেকশান। ৫০ পারসেন্ট অব দি কোয়েশ্চান প্রায় মেটেরিয়াল আণ্ডার কালেকশান অথবা ডিমাণ্ড নোটিশ বলে চলে যাচ্ছে। আমি আর বেশী সময় নেবনা। আমি শুধু এইটুকু বলতে চাই যে পার্লামেণ্টারী প্রেকৃটিস এণ্ড প্রসিডিওরে এই জিনিষটা আছে যখন যে কোয়েশচান করা হয় এবং সেই কোয়েশচানটা যদি স্পীকার এডমিট করেন এবং তার উপর যদি পজিটিভ রিপ্লাই দেবার স্কোপ থাকে, সেখানে কোন অবস্থায়ই কোন মেম্বারকে ডিপ্রাইভ করা উচিৎ নয়। তাই আমরা আবেদন করব এই ব্যাপারে কি করা যায়, যদি প্রয়োজন হয় স্পীকার মহোদয় মিনিষ্টারদের সংগে বসে আলোচনা করুন এবং যাতে ভবিষ্যতে আমাদের হাউসের আমাদের সদস্যদের রাইটকে যেন কার্টেল করা না হয়। এতে হাউসের ডেকরাম হয় এবং লোকের কাছে আমরা কিছু বক্তব্য রাখতে পারি না।

**শ্রী রাজকুমার কমলজিৎ সিংহ**—মাননীয় স্পীকার স্যার, একটা জিনিষ আমরা অবজার্ভ করে আসছি যে যখন নাকি পষ্টপণ্ড কোয়েশচান, যেগুলি গত সেশনে রিপ্লাই দেওয়া হয় নি, অনেক প্রশ্ন রয়ে গেছে, সেগুলি রিজেক্টেড হয়ে গেছে কিনা জানি না। সেই প্রশ্নগুলি কি হয় সেই সম্পর্কে আমাদের জানা দরকার। আরেকটা জিনিষ অবজার্ভ করেছি স্যার, এই হাউসের মধ্যে আমরা দেখছি যে অনেক কোয়েশচান এর উত্তর মেটেরিয়ালস আর আণ্ডার কালেকশান বলা হয়েছে এবং সেটা আবার হাউসের মধ্যে আসছে,আমার এইরকম দুইটি কোয়েশচান আবার এখানে লিষ্ট অব বিজনেসে দেওয়া হয়েছে। প্রথমবারও বলা হয়েছে মেটেরিয়ালস আণ্ডার কালেকশান, দ্বিতীয়-বারেও বলা হয়েছে মেটেরিয়ালস আর আণ্ডার কালেকশান। তারপর তিন চার দিন পরে আবার যখন বলা হল তখন অর্দ্ধেক রিপ্লাই দেওয়া হল, অর্দ্ধেক দেওয়া হল না। এতে একটা জিনিষ হচ্ছে স্যার—উই আর কম্সাণ্ড উইদ দি মিনিষ্টার, উই আর নট কন্সারণ্ড উইদ দা সেক্রেটারী

অব দি ডিপার্টমেন্ট। মিনিষ্টার কন্সারণ্ড ইজ রেসপন্সিবল ফর ইট। কাজেই মেম্বাররা হাউসে যাতে তাদের ডেফিনিট উত্তর পান, সেইদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি স্যার। আজকে উইমেন কাউন্সিল সম্পর্কে একটা কোয়েশ্চান এসেছে এটা একটা ভাইটাল পয়েন্ট। তার কারণ হচ্ছে যে সারা ভারতবর্ষের অবজেকটিভ নিয়ে অন্নপূর্ণা ভাণ্ডার করা হয়েছে, সেটার অবজেকটিভ—সেই পার্পাস সার্ভ হচ্ছে না। কিন্তু অত্যন্ত দুঃখের এবং লজ্জার কথা স্যার, সেই রেষ্টুরেন্ট'এ মাছ, মাংস বিক্রি হচ্ছে এবং সেখানে রীতিমত একটা অনাচার সৃষ্টি হয়েছে। এদিকে সেই অন্নপূর্ণার নাম দিয়ে লক্ষ লক্ষ টাকা সেখানে দেওয়া হয়েছে। চিলড্রেন্স পার্কের মত একটা ইম্পোর্টেন্ট জায়গায় যে পারপাসে সেটা দেওয়া হয়েছে, সেই পারপাস সার্ভ হচ্ছে না বরঞ্চ সেখানে একটা অনাচার সৃষ্টি হয়েছে। সেই ফ্যাক্টটা জানবার জন্য এই প্রশ্নটা দেওয়া হয়েছিল। কিন্তু সেই প্রশ্নের উত্তর আদৌ পাই নাই। কাজেই আমরা পিপলস রিপ্রেজেন্টেটিভ, আমাদের জনসাধারণের কাছে আমরা তাদের কাজ যদি না করতে পারি, তাহলে আমি মনে করব যে আমাদের রাইট হাউসে কার্টেল করা হচ্ছে। এইজন্য এই হাউসে আমাদের এই বিষয়ে কি করা যায়, সেইদিকে মাননীয় স্পীকার মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীএর্সাদ আলি চৌধুরী**—মাননীয় স্পীকার স্যার, আমার কথা হল, কাউল বা মের' রেফারেনন্স আমি এখানে না—ই বা টানলাম কারণ আমাদের টাইম সর্ট। আমাদের যে রুলস অব প্রসিডিউর আছে, সেখানে সেকশান ৪১এর সাব সেকশান (২)তে আছে—A Question shall be replied on the date on which it is listed. Shall be roplied—এখানে ফোর্স দেওয়া আছে। তবুও যদি কোন কারণে মিনিষ্টার উত্তর দিতে না পারেন—If the information required by the member is not available, the Minister shall state the position accordingly স্তাল সেট দি পজিশন। কিন্তু সেটা হাউসে বলা হল না, এখানে আছে তার কারণ হাউসকে জ্ঞাত করতে হবে যে কি কারণে সেই রিপ্লাই দেওয়া গেল না। কিন্তু মিনিষ্টাররা সেটা বলেন না, উনারা পরিষ্কার বলে দেন মেটেরিয়্যালস আর আণ্ডার কালেকশান। এখানে উনারা রুলসকে ভায়লেট করছেন। তদুপরি আছে—and the Speaker may allow such further time as he may under the circumstances deem proper and fix a date for the answer. আমাদের রুলসে আছে স্পীকার স্তাল ফিক্স এ ডেট্, কিন্তু ঐ তারিখের মধ্যে যদি না দেন, তারপর কি হবে, সেটা আমাদের রুলসে নেই, সেটা আমাদের স্পীকার মহোদয় ঠিক করবেন। এর থেকে বুঝা যাচ্ছে যে ডেট মাননীয় স্পীকার মহোদয় দেবেন, সেই ডেটের মধ্যে দিতে হবে এণ্ড দায়ার স্যুড বি নো অলটারনেটিভ

**শ্রীনিশিকান্ত সরকার**—মাননীয় অধ্যক্ষ মহোদয় হাউসের মধ্যে যে আলোচনা রাখা হয়েছে তার কারণ হচ্ছে আমরা প্রশ্ন করি, আমরা বিভিন্ন এলাকা থেকে আসি, কতকগুলি ব্যাপার দেখে আসি, জনসাধারণের টাকা অপব্যয় হচ্ছে, তাকে ঠিক ঠিক ভাবে পাহারা দেওয়ার জন্য আমরা এখানে এসেছি, তার জন্য আমরা কতকগুলি প্রশ্ন এখানে রাখি। কিন্তু তার উত্তর আমরা ঠিক ঠিক ভাবে পাচ্ছিনা। কেন একথা বলছি, আমি এখানে এমন কতকগুলি প্রশ্ন দিয়েছি, তার উত্তর একেবারে কিছুই না। প্রশ্ন হচ্ছে কোন বি, ডি, ও কত টাকা পেট্রল খরচ করেছে, কত টাকা টি, এ, ডি, এ নিয়েছে, ইত্যাদি ইত্যাদি। এই বি, ডি, ও আফিস আমাদের গুণের মধ্যে কিন্তু দুই দুইটি সেশন চলে গেছে, একবার বলা হল তথ্য সংগ্রহ করা হচ্ছে এতে আমার মনে হয় মিনিষ্টারদের তারা এইভাবে কতকগুলি ভুল তথ্য দিয়ে দেয়। তাতে হয় কি স্যার যেমন বিলোনিয়ার কথা প্রশ্ন করা হল, তিনটি তহশীলে টাকা দেওয়া হয়েছে, কিন্তু সেখানে কোন নাম নেই। কাজেই এই বিষয়ে কিছু চেক করা দরকার সত্য তথ্য দিল কি না? কেননা আমি বিভিন্ন সময়ে প্রশ্ন দিয়েছি যেটা নাকি আমি নিজে উপলব্ধি করেছি যে জনসাধারণের টাকা এইভাবে নষ্ট হচ্ছে। সেই ব্যাপারেও আমি দেখছি যে উত্তর এসেছে তথ্য সংগ্রহ করা হচ্ছে। এবং এর পরের সেশানে দেখা যায় মেটেরিয়্যালস আর আণ্ডার কালেকশান ইত্যাদি ইত্যাদি। তারজন্য বলছি স্যার, আমি দেখেছি যে দুইটি কোয়েশ্চান এর উত্তর দুইটি সেশান পরেও আমি পাই নাই। এই কারণে আমি বলছি স্পীকার মহোদয়, আমাদের জনসাধারণকে জবাব দিতে হয়। এবং সেটাকে আমরা যাতে চেক দিতে পারি সেইজন্য অন্ততঃ আমরা যে প্রশ্ন দেব সেটার ঠিক ঠিকভাবে উত্তর আমাদের পাওয়া চাই, একথা আমি মাননীয় স্পীকার মাধ্যমে এখানে রাখছি।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য ইউ, কে রায়, আপনি কিছু বলবেন কি, আপনার এই বিষয়ে কিছু বক্তব্য আছে? আপনার বলার আছে আপনাকে আমি একটা বিষয় জানাচ্ছি যে, আজকে যে প্রশ্নটা ছিল আপনার ৫৬৪, সেটার নোটিশ আপনি দিয়েছিলেন ৩১/৩/৭০এ। এটাতো এ্যাডমিট হয়েছে এবং আজকের অর্ডার পেপারে দেখানো হয়েছে। আগে যে প্রশ্ন আপনি দিয়েছিলেন, সেটা আমার মনে হয় ডিসপোস হয়ে গেছে।

**শ্রী ইউ, কে, রায়**—৫৬৪নং কোয়েশ্চানটাতো এবারে দিয়েছি। সিমিলার কোয়েশ্চান আমি গত সেশনের আগের সেশানে দিয়েছিলাম, সেই সংগে আরও পাঁচটি কোয়েশ্চান ছিল। একবার ঐগুলি মেটেরিয়্যালস আর আণ্ডার কালেকশান বলা হলে, সেগুলি উত্তর পনের দিনের মধ্যে যে দেওয়া, সেটা দেওয়া হয় নাই। এই সেশানের ৩১ তারিখও চলে গেছে, এখনও তার রিপ্লাই দেওয়া হয় নাই, সেইজন্য আমাকে আবার ক্রস করে এটা দিতে হয়েছে। সেটাকেই আমি আবার রিপীট করে দিয়েছি। কারণ এর রিপ্লাই পাওয়ার কোন উপায় আমি দেখলাম না। আমাদের যে ষ্ট্যান্ডিং

রুলস আছে, মাননীয় সদস্য শ্রীএর্শাদ আলী মহাশয় এখানে বলেছেন যে স্পীকার ইচ্ছা করলে যে কোন ডেট ফিক্স করে দিতে পারেন। আমাদের ষ্ট্যান্ডিং কনভেনশানও আছে এইভাবে সেটা চলে আসছে যে মেটেরিয়্যালস আণ্ডার কালেকশান বললে পরে সেটার উত্তর পনের দিনের মধ্যে দিতে হবে। এটা বাইণ্ডিং। এখন সেখানে দুই সপ্তাহ গেল, তারপর ছয় সপ্তাহ গেল, আরেকটা সেশান গেল, তারপরও সেটা আসেনা। সুতরাং আর কি করা যাবে। এর জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করব এটা নিয়ে একটা ষ্ট্যানডিং রুল করে দেওয়া যাক যে যখন নাকি' ডিম্যাণ্ড নোটিশ' এটা কিছুইনা, ( জানিনা আমি রাইট কি নং ) যে সমস্ত কোয়েশ্চান এ্যাসেম্বলী বা পার্লামেন্টে করা হয়, সেখানে পাবলিক ইন্টারেষ্টে কিছু ফ্যাক্ট জানবার জন্য কোয়েশ্চান করা হয় এবং অন্যান্য এ্যাসেম্বলীতে দেখেছি যে মিনিষ্টারদের লক্ষ্য থাকে এটাকে যতদূর সম্ভব ক্লীয়ার করে দেওয়া। কিন্তু আমাদের এখানে টেনডেন্সী আছে কি করে না দেওয়া যায়। কিভাবে চালাকি করে, ফাঁকি দিয়ে সদস্যদের ভুলিয়ে রাখা যায়, এটাই যেন তাদের কাছে একটা বাহাদুরীর ব্যাপার। Sir, I may be mistaken and for that I am to apologise. স্যার, এই সম্বন্ধে আমি আরও একবার এই হাউসে বলেছিলাম যে ইভাসিং রিপ্লাই দেওয়া চলবে না। কিন্তু প্রত্যেকটি প্রশ্নের উত্তর দিতে গিয়ে মন্ত্রীরা সেই ইভাসিং রিপলাই দিয়ে যাচ্ছেন—যদি বলা হয় যে একটু আন্দাজ করে বলুন না কেন? তখন তারা বলবেন—আমি তো আগেই বলেছি, যখন সম্ভব হয় তখন দেওয়া হবে, তথ্য সংগ্রহাধীন আছে ইত্যাদি প্রশ্নের উত্তর দেওয়ার এই যে টেণ্ডেন্সী, তাতে আমাদের কনভেনশানের মধ্যে যেন কোথাও একটা ভ্রান্তি আছে। কাজেই আমি মনে করি আমাদের এই অভ্যাসটাকে দূর করতে হবে। আর এটাই হল মাননীয় স্পীকারের কাছে আমার অনুরোধ, এটা উনার একটা মস্ত বড় বক্তব্য, তিনি এটাকে ইমপ্রুভ করুন মন্ত্রীদের সঙ্গে আলাপ আলোচনা করে। কেননা এতে করে মেম্বারকে ডিপ্রাইভ করা হয় না। কারণ মেম্বারেরা তো জনগণের দ্বারা নির্ব্বাচিত হয়ে এসেছেন এবং সেই জনগণের স্বার্থেই তারা এখানে প্রশ্নগুলি করছেন। কাজেই তাদের প্রশ্নগুলির উত্তর যদি ঠিকমত না দেওয়া হয় তাহলে সেখানে মেম্বারদের ডিপ্রাইভ করা হয় না, ডিপ্রাইভ করা হয় জনসাধারণকে। কাজেই মেম্বারদের প্রশ্নগুলি উত্তর দেওয়ার ব্যাপারে একটা সুস্থ কনভেনশান গড়ে তোলা দরকার যাতে করে জনসাধারণের মনে আমাদের মন্ত্রীদের সম্পর্কে একটা ভাল ধারণা জন্মে। এরজন্য আমাদের যে রুলস আছে, সেগুলি নিয়েও মাননীয় স্পীকার মহোদয় মন্ত্রীদের সঙ্গে কনসাল্ট করতে পারেন। তিনি অবশ্য সেক্রেটারীদের উপর উনার একটা মন্তব্য রেখেছেন, এটা হয়তো আউট অব কারটসী। কিন্তু Secretary is not the concerned with the Assembly. It is the minister, who will be responsible to the Assembly and so if the Hon'ble Speaker wishes to give any direction or guidance, he should do so to the ministers. এই যে টেণ্ডেন্সী এটা এখানে চলতে পারে না, এটাকে যে কোন প্রকারে দূর করা দরকার। কেননা, আমাদের এই হাউসে সত্য ঘটনা যেটা সেটাই জানানো কর্ত্তব্য এবং যদি সত্য ঘটনাকে লুকিয়ে রেখে, সেক্রেটারীদের কোন দোষ ত্রুটি ঢেকে রেখে বা সরকারের মধ্যে

যদি কোন গলদ থাকে, সেটাকে ঢেকে রেখে যাওয়ার জন্য ইভাসিভ একটা রিপলাই দেওয়াটা ঠিক হবে না। কাজেই প্রশ্ন করা এবং তার উত্তর দেওয়ার ব্যাপারে যাতে একটা সুস্থ কনভেনশান গড়ে তোলা হয়, সেজন্য মাননীয় স্পীকারের কাছে আমার বিশেষ অনুরোধ থাকবে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোনও প্রশ্নের উত্তর দিতে গিয়ে মাননীয় মন্ত্রীরা 'আই ডিমাণ্ড নোটিশ' এই কথাটা আমাদের ত্রিপুরা এ্যাসেম্বলীতে বহুদিন ধরে ব্যবহার করে আসছে। এই কারণে মাঝে মাঝে আমি মন্ত্রীদের বিরুদ্ধে প্রিভিলেজ মোশান মুভ করে থাকি, তাছাড়া মাননীয় স্পীকার মহোদয় এই 'আই ডিমাণ্ড নোটিশ' টা না বলার জন্য ইতিপুর্ব্বে, একটা রুলিংও দিয়েছিলেন কিন্তু কার্য্যক্ষেত্রে দেখা যাচ্ছে যে মন্ত্রীরা স্পীকারের সেই রুলিংটা মানছেন না। আগে আমরা দেখতাম যে মেম্বারদের প্রশ্নগুলির উত্তর দেওয়ার জন্য চেষ্টা করতেন কিন্তু এখন আর মন্ত্রীদের সেই চেষ্টা নেই বরং কিভাবে উত্তর না দিয়ে সেগুলি এড়িয়ে যাওয়া যায়, সেই চেষ্টাই চলছে। এই সেসানে আমরা দেখতে পেয়েছি তারা মেম্বারদের প্রশ্নগুলির উত্তর দিতে গিয়ে কখনও বলেছেন তথ্য সংগ্রহাধীন আছে, কখনও বলেছেন আই ডিমাণ্ড নোটিশ, আবার কখনও এমন সব অসত্য উক্তি করে যাচ্ছেন যাতে করে প্রশ্নগুলির উত্তর দেওয়া থেকে এড়িয়ে যাওয়া যায়। কথা হলে তারা অসত্য উক্তি করে যেতে পারেন। কিন্তু আমি দিন তারিখ বিশেষভাবে কতগুলি পার্টিকুলার্স দিয়ে যে প্রিভিলেজ মোশান মুভ করেছিলাম, স্পীকার মহোদয়, আমার সেটাকে নাকচ করে দিয়েছেন, যেহেতু কেসটা প্রাইমাফেসী এষ্টাবলিষ্ট হয়নি। কিন্তু এখানে নাকচ করে দেওয়াটা বড় কথা নয়। কথা হল তারা যেভাবে প্রশ্নগুলির উত্তর দেওয়া থেকে এড়িয়ে যেতে চাইছে, সেটা কি করে বন্ধ করা যায় সেটা স্পীকার মহোদয়ের ভেবে দেখতে হবে। কেননা মেম্বারেরা যে প্রশ্নগুলি করেন, সেগুলি করেন জনসাধারণের স্বার্থে। কাজেই মেম্বাররা যদি সেগুলির উত্তর যথাযথভাবে না পান, তাহলে জনসাধারণের স্বার্থকে ধোকা দেওয়া হবে। এবং জনসাধারণের যে রাইট, সেই রাইট থেকে তাদের বঞ্চিত করা হবে। এই তো কিছুদিন হল আমার একটা প্রশ্ন ছিল—আগরতলা শহরে সূর্য্য সাহার ঘর থেকে লেফটেনানট গভর্ণারের আদেশে আটা সীজ করা হয়েছিল কিনা—এটার উত্তর দিতে গিয়ে মন্ত্রী মহোদয় সরাসরি বলে দিলেন যে—'নো'। এই যে অসত্য উক্তি মন্ত্রীরা করছেন, এর জন্য যদি মন্ত্রীদের বিরুদ্ধে প্রিভিলেজ মোশান মুভ করা হয়, তখনও বলে দেওয়া হবে যে এটা প্রাইমাফেসী এস্টাবলিষ্ট হয়নি। কাজেই এই বলে প্রিভিলেজ মোশানটা নাকচ করে দেওয়া হবে এবং এতে করে মন্ত্রীদের অসত্য উক্তি করার জন্য আরও বেশী করে এনকারেজ করা হবে। কাজেই মাননীয় মন্ত্রীরা যাতে এখানে সত্য ঘটনার কথা উল্লেখ করেন, সেদিকে নজর দেওয়ার জন্য আমি মাননীয় স্পীকার মহোদয়কে অনুরোধ করব। আজকেও অনেক সদস্য এখানে অভিযোগ করেছেন যে আজকাল মন্ত্রীদের কথায় কথায় আই ডিমাণ্ড নোটিশ কথাটা বলা তাদের যেন একটা অভ্যাস হয়ে গেছে। আবার তারা কোন কোন সময়ে বলেন— ইট ইজ এ সেপারেট কোয়েশ্চান। আমি বলতে চাই কোন কোয়েশ্চানটা রিলিভেন্ট বা ইরিলিভেনট সেটা কে ঠিক

করবেন? সেটাতো স্পীকারই ঠিক করবেন। মন্ত্রীরা সেটা কোন সময়ে ঠিক করতে পারেন না। কাজেই তাদের এসব বলার থেকে এটা সহজে অনুমান করা যায় যে তারা ইচ্ছা করে প্রশ্নগুলির উত্তর দেওয়াটা এভয়েড করেন, আবার অনেক ক্ষেত্রে সেগুলি সাপ্রেস করেন আবার কোন্ কোন সময়ে সত্য উক্তিও করেন। কিন্তু এই ধরণের উত্তর যদি মন্ত্রীরা এ্যাসেম্বলীর মধ্যে দিতে থাকেন, তাহলে সেটা কনভেনশানের পক্ষে খুবই খারাপ হবে এবং এরকম করতে থাকলে কোন এই ব্যাপারে একটা সুস্থ কনভেনশান কখনও গড়ে উঠবে না। তাছাড়া মন্ত্রীরা আর মেম্বারেরাই যে এ্যাসেম্বলীতে থাকে এমন নয়। এই সভার দর্শকের গেলারীতে বাহির থেকেও অনেক শিক্ষিত লোক আসেন এবং প্রেস গেলারীতেও প্রেসম্যানেরা থাকেন। কাজেই এই সভাতে যদি এই রকম অবস্থা চলতে থাকে তাহলে এই সভা সম্পর্কে জনসাধারণের মনোভাব কি হতে পারে, এটা আমাদের একবার ভেবে দেখা দরকার। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী**--স্যার, আমার বক্তব্য হল যে সব ঘটনা এই হাউসে ঘটেছে এবং অন্যান্য মেম্বারেরা যে সব কথা বলেছেন তাতে আমি বুঝতে পারছি যে কয়েক বছরের সঞ্চিত একটা দুঃখ এবং ক্ষোভ আজকে এখানে প্রকাশ পেয়েছে। কাজেই মাননীয় স্পীকার মহোদয় আমাদের এই দুঃখ দেখে সেটার একটা প্রতিকার করবেন বলে আমরা আশা করছি। তবে আমার কয়েকটা কথা আছে, সেটা হল আজকে এই যে মন্ত্রীরা এখানে বসে আছেন, তাদেরকে প্রশ্নের উত্তর দেওয়ার জন্য হয়তো পার্মিশান দেওয়া হয় না, না হয়তো বা তাদের কোন ক্ষমতা নেই বা আছে কিনা সেটা আমি অবশ্য বলতে পারছি না। কারণ আমরা যে এখন এতগুলি লোক আমাদের মনের কথা বলছি, সেগুলি শুনার পর যিনি উত্তর দিবেন তিনি যদি এখানে উপস্থিত থাকেন, তাহলে তিনি আমাদের মনের ভাবটা বুঝতে পারবেন। কিন্তু দুঃখের বিষয় উনি আজ এখানে আমাদের কথা শুনবার জন্য নেই। তবে আমরা যেসব কথা এখানে প্রকাশ করছি সেগুলি হয়তো মাননীয় স্পীকার মহোদয় কাগজে কলমে লিখে উনাকে জানাবেন। সেটা হল একটা মারফতের কথা। কিন্তু তিনি যদি এখানে উপস্থিত থাকতেন তাহলে আমরা এখানে যা কিছু প্রকাশ করছি, তাতে তিনি আমাদের মনের ভাবটা বুঝতে পারতেন। তাই আমি আশা করছি উনি উপস্থিত থেকে যদি এই জিনিষটা দেখতেন তাহলে ভাল হত।

**মিঃ স্পীকার**—আজকে তো সভার কাজ শেষ হয়ে যাচ্ছে।

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী**—আজকে এ্যাসেম্বলী শেষ হলে কি হবে স্যার, আমরা তো আরও কিছু দিনের জন্য থাকব। কেন না জনগণ তো আমাদের ৫ বছর এর জন্য এখানে পাঠিয়েছেন।

কাজেই আমরা ২।৩ বছর থাকছি, আমরা এখনই চলে যাচ্ছি না। কাজেই আমরা আর ২।৩ বছর ক্ষমতায় থাকছি। আজকে আমরা যাদেরকে মন্ত্রীর গদিতে বসিয়েছি তারা আমাদের দেওয়া প্রশ্নগুলির উত্তর দিতে পারছেন না, এটা বলার মত ঔদ্ধত্য আমার নেই। তবে আমরা দেখছি যে তারা আমাদের প্রশ্নগুলির উত্তর দেন না। সেজন্য আমি আবেদন রাখব যাতে করে স্পীকার মহোদয় অনুগ্রহ করে একটা সময় দেন, যখন নাকি তিনি এখানে উপস্থিত থাকতে পারেন এবং আমাদের মনের ভাবটা বুঝতে পারেন, তাহলে সেটা অনেকটা কাজের মত কাজ হবে।

**শ্রী সুনীল চন্দ্র দত্ত**—স্পীকার স্যার, মাননীয় সদস্যরা এখানে এই ব্যাপারে বিস্তারিত ভাবে আলোচনা করেছেন। আমি শুধু বলব যে আমরা প্রশ্নগুলি করি জনসাধারণের স্বার্থে। কেন না জনসাধারণ আমাদেরকে এখানে নির্ব্বাচন করে পাঠিয়েছেন তাদের প্রতিনিধিত্ব করবার জন্য। কাজেই আমরা জনসাধারণের স্বার্থে যেসব প্রশ্ন করি সেগুলির উত্তর পাওয়ার অধিকার আমাদের আছে। কিন্তু কোন কোন ক্ষেত্রে মন্ত্রী মহোদয়রা আমাদের প্রশ্নের উত্তর দিবেন না, সেগুলিও আমাদের যে আইন বা রুলস্ আছে তাতে লেখা আছে। যেমন ইন্টারনেশান্যাল যদি কোন প্রশ্ন হয়, পররাষ্ট্র নীতির সম্বন্ধীয় যদি কোন প্রশ্ন হয় জনসাধারণের স্বার্থে উত্তর পাওয়ার অধিকার আমাদের আছে। কোন কোন ক্ষেত্রে মন্ত্রী মহোদয়রা উত্তর দিতে নাও পারেন। সেই ক্ষেত্রগুলি আইনে নির্দিষ্ট আছে। ষ্টেটের ইন্টারেষ্টের বিরুদ্ধে যদি প্রশ্ন থাকে, যদি ইন্টারন্যাশনেল কোন প্রশ্ন এরাইজ করে, ষ্টেট সিক্রেসী যদি ডাইভালজড হয় তাহলে মন্ত্রীরা ষ্ট্রেইট বলে দিতে পারেন যে আমরা দিব না। না দেওয়ার অধিকার তাদের আছে কিন্তু আর বাদ বাকী যেসব প্রশ্ন করা হয়, অ্যাজ কর ইনষ্টেন্স, আগরতলা সেক্রেটারীয়েট থেকে যেসব প্রশ্নের উত্তর দেওয়ার কথা তার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়েরা যদি সময় চান তবে এটা অত্যন্ত দুঃখের বিষয় এবং তাহলে আমরা মনে করব যে মন্ত্রীরা, আমরা জনসাধারণের নির্ব্বাচিত প্রতিনিধি, আমরা মন্ত্রী সভা ঠিক করেছি, তারাও জনসাধারণের প্রতিনিধি এবং জনসাধারণের স্বার্থে তারা মন্ত্রী। এইটুকু যদি তারা লক্ষ্য না রাখেন, সেক্রেটারীয়েট উত্তর দিতে সক্ষম, সেই উত্তরটা যদি ১৫ দিনের মধ্যে না আসে এবং সেক্রেটারীয়েট সময় চেয়ে পাঠায় সেটা অত্যন্ত দুঃখের কথা এবং লজ্জার কথা এবং জনসাধারণের স্বার্থ ক্ষুণ্ণ হয়। কাজেই জনসাধারণের স্বার্থের দিকে লক্ষ্য রেখে আমি অনুরোধ রাখব মাননীয় স্পীকার মহোদয় যে আমাদের এই আলোচনার এইটুকু ফল আমি আশা করি ভবিষ্যতে আমরা যেসব প্রশ্ন করব সেটা যেন মন্ত্রীরা বিশেষভাবে লক্ষ্য করেন যে এই প্রশ্নের উত্তরের জন্য সময় চাওয়া হচ্ছে, সেই সময় চাওয়ার কোন প্রয়োজনীয়তা আছে কিনা। সেক্রেটারীয়েট লিখে পাঠানো যে সময় দেওয়া দরকার। আর উনারা হাউসে বললেন সেটা আমরা চাই না। কারণ তাহলে জনসাধারণের নির্ব্বাচিত প্রতিনিধি দ্বারা সরকারের কোন অর্থ থাকে না। সত্যিকারের জনসাধারণের যে সরকার সেই সরকার জনসাধারণের স্বার্থে কাজ করবে এটা আমি আশা করব এবং মন্ত্রীরা আমাদের প্রশ্নের যথাযথ জবাব দিবেন নির্দিষ্ট সময়ের মধ্যে এইটাই আশা করব এবং পোষ্টপোণ্ড কোয়েশ্চান একবারের বেশী দুবার পোষ্টপোণ্ড হতে পারে

আমার ধারণা নাই। একটা সরকার বর্ত্তমান থাকা অবস্থাতেই এবং আমাদের সরকার, দুঃখের সংগে বলতে হচ্ছে, আমরা বলতে বাধ্য যে এটা টপ হেভী। কারণ একটা ডিষ্ট্রিক্ট এর মধ্যে প্রভিনসিয়াল সেট আপ আছে, বিভিন্ন সেক্রেটারী আছে। এত সব সেক্রেটারী থাকা সত্ত্বেও একটা প্রশ্নের জবাব আসেনি। এর চেয়ে দুঃখের কথা আর কিছু হতে পারে না। কাজেই ভবিষ্যতে যদি আমরা সাবধান হই এবং মাননীয় সদস্যরা জনসাধারণের স্বার্থে যেসব প্রশ্ন উথাপন করেন তার জবাব যেন আমরা নির্দ্দিষ্ট সময়ের মধ্যে পাই।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আপনি যেটা ডিসকাশন এলাও করেছেন সেটা সম্পর্কে অনেক মাননীয় সদস্যই বলেছেন। কথা হচ্ছে আমাদের যেসব প্রশ্ন আসে সেগুলি আমরা টাইমলী অ্যাসেম্বলী সেক্রেটারীয়েটে দিই এবং সেগুলি যথাসময়ে ডিপার্টমেন্টে চলে যায়। কিন্তু আমরা এখান থেকে অনেক সময় লক্ষ্য করি যে সম্ভাব্য সাপ্লিমেন্টারী যেসব হবে সেগুলি ডিপার্টমেণ্ট থেকে ডিটেল পার্টিকুলার্স দিয়ে দেওয়া হয়, এই হচ্ছে নিয়ম। কিন্তু অত্যন্ত দুঃখের সংগে লক্ষ্য করেছি যে মাননীয় মন্ত্রীরা যখন প্রশ্নের উত্তর দেওয়ার জন্য ফাইলটা উঠান তখন নেংটির মত একটা কাগজ থাকে উত্তর দেওয়ার জন্য, একটা কাগজের সিট। আমার মনে হয় এই অবস্থা দূর করা দরকার। এতে মিনিষ্টাররা হাউস অনেক সময় লজ্জা পান এবং হাউসের ডিগনিটি নষ্ট হয় এবং আমরা জনসাধারণের প্রতিনিধিরা তার উত্তর ঠিক ঠিক মত পাইনা। আর একটা প্রশ্ন হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেটা হচ্ছে যে আপনি বলেছেন ডিসকাশন করতে আমাদের এলাও করেছেন, আমরা করছি। কিন্তু আমার মনে হয় আমাদের যেন এই বিষয়ে ডিসকাশন আর করতে না হয়। কারণ আগামী সেসান যখন আরম্ভ হবে ঠিক সেই সময়েও যেন আপনি সেটা মাননীয় মন্ত্রী মহোদয়দের বলেন এবং মন্ত্রীরা যেন ডিপার্টমেণ্টকে বলেন অথবা যেভাবেই হোক আমরা আগামী সেশানে যেন আমাদের প্রশ্নের উত্তর ঠিক ঠিক ভাবে পাই। নাউ লেট আস ওয়েট অ্যান্ড সী। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী রেনু চক্রবর্ত্তী**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে ডিসকাশন এনেছেন সেটা সত্যি বিশেষ প্রয়োজনীয়। কিন্তু যেহেতু তারা মন্ত্রী সেই কারণে তার জন্য তারা দায়ী, কিন্তু এখানকার সবাই যেমন জনপ্রতিনিধি ঠিক সেই রকম মন্ত্রীরাও জনপ্রতিনিধি। সুতরাং তাদের যে ডিপার্টমেণ্ট কনসার্ণড আছে তারাও তাদের সংগে দায়ী। কারণ এই অফিস থেকে প্রশ্নটা সংগে সংগে সেই অফিসগুলিতে চলে যায়। আমি বড় বেশী প্রশ্ন করিনা, কমই করি। সেই প্রশ্নের উত্তর আমি নিজেও সেটা উপলব্ধি করছি। কারণ পেন্‌সান প্রাপ্তদের সম্বন্ধে জানতে চেয়েছিলাম যে ১৯৭০ সাল পর্য্যন্ত কতজন পেনসন প্রাপ্ত আছেন। যারা নাকি সারা জীবন চাকরী করার পর অবসর

গ্রহণ করার পর পেনসন না পান এবং আর্থিক দিক দিয়ে বিপর্য্যস্ত হয়ে পড়েন, তারা যে কতটুকু অসুবিধা ভোগ করেন তাদের খবর পেয়ে আমি সেই সম্বন্ধে একটা প্রশ্ন করেছিলাম। হয়ত ষ্টেটিসটিক্স থাকে। কিন্তু কেন যে মন্ত্রীরা পান না সেটা বুঝতে পারি না। কিন্তু তখন দেখতে পাওয়া যায় যে তারা সেটা দিতে সক্ষম হন না। কিন্তু তার জন্য যে সম্পূর্ণ মন্ত্রীরাই দায়ী, তা নয়। সেটা সমস্ত অ্যাডমিনিষ্ট্রেটিভ মেশিনারী আমার মনে হয় তার জন্য দায়ী। তাদের সেইরকম কর্মদক্ষতা নাই বলেই মনে হয়। কিন্তু যেহেতু মন্ত্রীরা রয়েছেন সামনে সেইজন্য আমরা মন্ত্রীদেরই দায়ী করি। কিন্তু অ্যাভয়েডিং টেনডেন্সি যেটা মাননীয় সদস্য উপেন্দ্র বাবু বলেছেন আমি সেটা স্বীকার করি না। কারণ মাননীয় মন্ত্রী মহোদয়দের অ্যাভয়েড করার কোন কারণ থাকতে পারে না, কারণ মেম্বারদের চেয়েও মাননীয় মন্ত্রীমহোদয়ের আরও বেশী জনসাধারণকে ফেস করতে হয়। আর যদি কোন অসত্য তথ্য দিয়ে থাকেন তা হলে যদি কোন মেম্বার বের করতে পারেন তাহলে স্পেসিফিক কোন প্রমাণ দিয়েছেন কিনা যে এটা অসত্য না সত্য তথ্য পরিবেশন করেছেন তা হলে আমি বুঝতে পারতাম এইরকম একটা উদাহরণ আছে কিনা যে মন্ত্রীরা অসত্য তথ্য পরিবেশন করেছেন সেই বিষয়ে আমি একমত হতে পারছি না। তারপর আজকে যে ডিসকাশনটা হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহোদয় যে সুযোগ দিয়েছে সেই বিষয়ে আমি বলব যে কোন মাননীয় সদস্য বলেছেন যে চীফ মিনিষ্টার এখানে থাকা উচিত ছিল। কিন্তু সব সময় যে চীফ মিনিষ্টার থাকতে হবে এমন কোন কথা নয়। তিনি সুস্থ বা অসুস্থ হতে পারেন। অসুখ বিসুখ মানুষ মাত্রই হয়ে থাকে। কিন্তু কোন মিনিষ্টারকে যদি অথরাইজ করে দেন তা হলে চীফ মিনিষ্টারের হয়েই তিনি উত্তর দেন। সুতরাং তিনি অসুস্থ হলেও যে এখানকার আলোচনা শুনতে পাবেন না সেটা সত্যি নয়। আমাদের যে প্রসিডিং হয় সেই প্রসিডিংস থেকেও হয়ত মাননীয় মন্ত্রী মহোদয়েরা কেন জনসাধারণও জানতে পারেন। তিনি উপস্থিত না থাকলেও তিনি জানতে পারবেন না বা শুনবেন না সেটা আমার মনে হয় না। আমার নিজের ধারণা যেটা সেটা বললাম। তবে মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি অনুরোধ করছি যতটুকু সম্ভব হয় সদস্যদের প্রশ্নের উত্তর দেওয়ার ব্যবস্থা যেন মন্ত্রী মহোদয়েরা করেন এবং তারা সরকারকে যেন সেই ভাবে পরিচালনা করেন। এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে ডিসকাশন হচ্ছে, মাননীয় অনেক অভিজ্ঞ সদস্য অনেক আলোচনা করেছেন। তবে একটা জিনিষ এই যে কোয়েশ্চান আমরা যথা সময়ে অফিসে পেশ করি। অফিস থেকে যথা সময়ে ডিপার্টমেন্টে পাঠানো হয়। তা সত্বেও এই কোয়েশ্চানের রিপ্লাই অনেক ক্ষেত্রে পাওয়া যায় না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আসল কথাটা হল যে আজকে জনসাধারণের স্বার্থে কোয়েশ্চান করবার অধিকার আমাদের আছে। সেই জনসাধারণের স্বার্থকে এখানে খর্ব্ব করা হয়। কারণ দেখা যায় যে যেখানে মিনিষ্টাররা ঠেকে যাবেন বলে মনে হয় সেখানে সোজা বুদ্ধি আছে আই ডিমাণ্ড নোটিশ এবং মেটেরিয়্যালস আর আণ্ডার কালেকশন বলে দেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার অনুগ্রহে আমরা গত বছর

হয়, সেগুলি যাতে সংশোধন করা হয়, সেইদিকে দৃষ্টি রেখে ডিপার্টমেন্টাল যে হেড আছে, তাদের দিকে যাতে উনারা সতর্ক দৃষ্টি দিয়ে প্রশ্নের উত্তর ঠিকভাবে যাতে দেওয়া হয় এবং সেইসব দোষ ত্রুটিগুলির সংশোধনের ব্যবস্থা করবেন, তাহলে পরে ভাল ফল পাওয়া যেতে পারে এবং জনসাধারণও বুঝতে পারে যে আমাদের যে জনপ্রতিনিধি, আমাদের অসুবিধা দূর করবার জন্য বলেছেন এবং সেটা সংশোধন হবে। আমরা আমাদের প্রসীডিংস ছাপাই, সেটা ডিপার্টমেন্ট দেখছে, জনসাধারণ দেখছে কিন্তু তার কোন প্রতিকার হচ্ছে না, কিন্তু তার প্রতিকার প্রয়োজন। প্রতিকারের জন্যই আমরা প্রশ্ন করি। কাজেই অনুরোধ রাখব যাতে আমার ঠিক জবাব পাই তার যেন ব্যবস্থা করা হয়। এই বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীপ্রফুল্ল কুমার দাস**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় সদস্যরা এতক্ষণ যাবৎ যে আলোচনা করেছেন আমি উনাদের সংগে একমত যে সদস্যদের তরফ থেকে যে প্রশ্ন করা হয়, সেগুলি উত্তর পাওয়া সম্পর্কিত যে অধিকার রুলসে স্বীকৃত, সেটা যাতে রক্ষিত হয়, সেটা দেখা উচিত। এই বিষয়ে সন্দেহের কোন অবকাশ নেই। প্রসংগত এই আলোচনা করতে গেলে কখনও কখনও কোন কোন সদস্য ফ্ল্যাটলি একথাটা বলেছেন যে মিনিষ্টারদের ইচ্ছা প্রশ্নোত্তর যাতে এড়িয়ে যাওয়া যায়, এটা আমি মেনে নিতে পারছি না এবং তাদের সংগে এই বিষয়ে একমত হতে পারছি না। মিনিষ্টাররা যখন নোটিশ ডিম্যাণ্ড করেন, তখনকার মত উত্তর দেওয়ার ব্যবস্থা না থাকলে পরেই সেটা বলেন, সেই সম্পর্কে তাদের কতখানি রাইট আছে, সেটা মাননীয় অধ্যক্ষ মহোদয়ই বিচার করে দেখবেন। একটা একটা প্রশ্নের উত্তর উনারা কত সময়ের মধ্যে পেতে পারেন, সেই সম্পর্কে নির্দিষ্ট রুলস আছে। তারপরেও হাউসে ফারদার টাইম দেওয়া যায় কিনা, সেটা নূতন করে কোন কনভেনশান বা নিয়ম সৃষ্টি করা যায় কিনা, সেটা নিশ্চয়ই স্পীকার মহোদয় বিবেচনা করে দেখবেন— আপটিমেটলী মেম্বারসদের রাইটস যাতে কারটেল না করা হয়, সেটা নিশ্চয়ই তিনি দেখবেন। কিন্তু মাননীয় মন্ত্রীরা ইচ্ছা করে কোন প্রশ্নের উত্তর দেন না, এই কথাটা উনাদের ঠিক নয়। ঠিক এমনিভাবে বিরোধী দলের মাননীয় এক সদস্য বলেছেন মিনিষ্টারেরা বাহিরে যেতে পারেন না যেহেতু তারা প্রশ্নের উত্তর ঠিক মত দিতে পারেন না, সেজন্য তারা বাহিরে যেতে পারেন না। কাজেই আমি তাদের এই সমস্ত অবাস্তব কথার তীব্র প্রতিবাদ করি। আমার মনে হয় তিনি আসল ব্যাপারে না গিয়ে বাজে ব্যাপারে নিয়ে আলোচনা করেছেন। আর একজন মাননীয় সদস্য বলেছেন যে মুখ্য মন্ত্রী অন্যান্য মন্ত্রীদের প্রশ্নের উত্তর দেওয়ার জন্য ক্ষমতা দেন না। উনার এই কথায় আমার মনে হচ্ছে যে মাননীয় সদস্য প্রকৃত ব্যাপার সম্পর্কে ওয়াকিবহাল নয় কেন না, আজকে যিনি চীফ মিনিষ্টারের ডিপার্টমেন্ট সম্পর্কিত প্রশ্নগুলির উত্তর দিয়েছেন, তিনি যথাযথভাবে সেগুলির উত্তর দিয়েছেন এবং উনাকে ঐ ডিপার্টমেন্ট সম্পর্কিত প্রশ্নগুলির উত্তর দেওয়ার জন্য যথাযথভাবে অথরাইজড করা হয়েছে। আর একটা কথাও চিন্তা করার দরকার, সেটা হল মাননীয় সদস্যরা যেভাবে সাপ্লিমেন্টারী করেন, সেগুলি এত বেশী ওয়াইড হয় যে সেগুলি রিলেভেন্ট না ইরিলেভেন্ট সেটা এট এট দি মমেন্ট যখন প্রশ্ন করা হয়, এটা এত সুক্ষ্ম ব্যাপার যে......

**শ্রীসুশীল চন্দ্র দত্ত**—স্পীকার উইল ডিসাইড দীস

**শ্রীপ্রফুল্ল কুমার দাস**—ঠিক আছে, তাহলে আমি আর সেই প্রসঙ্গে যাচ্ছি না। আমিও আপনাদের সংগে একমত। কারণ কোন কোন সদস্যের সেন্টিমেন্ট এই রকম দেখলাম যে প্রশ্নের উত্তর দিতে গিয়ে নোটিশ চাওয়া যাবে না, এই রকম যেন একটা ভাব। আমি এখানে বলতে চাই যে মাননীয় সদস্যদের যে রাইট আছে যাতে তাহা রক্ষিত হয় সেজন্য আমরা সব সময়ে চেষ্টা করে থাকি। আজকে যদি বিশেষ সারকমসটেন্সে বেশী সময়ের প্রয়োজন হয় তখন নিশ্চয় মিনিষ্টারেরা সেই সময়টা দাবী করতে পারেন। আমি আশা করব মাননীয় সদস্যরা যাতে তাদের প্রশ্নগুলির উত্তর পেতে পারেন এবং সেগুলির মেটারিয়েলস সংগ্রহ করার জন্য মাননীয় সদস্যরা যাতে আমাদের সংগে সহযোগীতা করেন, সেটাও তাদের দেখা দরকার। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে বিষয়টা নিয়ে আলোচনা হচ্ছে, এটা খুবই গুরুত্বপূর্ণ। এখানে মাননীয় সদস্যরা অভিযোগ করেছেন, যে তারা ঠিকমত তাদের প্রশ্নগুলির উত্তর পাচ্ছেননা, বা অনেকদিন পোষপোণ্ড থাকে বা ডিমাণ্ড নোটিশ ইত্যাদি চাওয়া হয় বা কোয়েশ্চনের materials ইত্যাদি সংগ্রহ করার জন্য সময় চান। তাদের এসব কথা যেমন ঠিক, তেমনি আবার এটাও ঠিক যে উনারা এমন কতগুলি প্রশ্ন করে থাকেন যেগুলির মধ্যে তারা আসলে কি জানতে চান, সেই মূল উদ্দেশ্যই থাকে না এবং পরে তারা সেটা সাপ্লিমেন্টারী প্রশ্ন করে জানতে চান। কিন্তু কথা হল তারা অরিজিন্যাল যে প্রশ্নটা করেন, সেটা এমনভাবে করেন যে তার মধ্যে কি জানতে চাওয়া হয়েছে বা তার উপর কি ধরণের সাপ্লিমেন্টারী হতে পারে, সেটা বুঝা যায় না। ফলে তাদের সাপ্লিমেন্টারী প্রশ্নগুলিই তাদের মূল প্রশ্ন হয়ে দাঁড়ায়। এতে হয় কি ? এতে হয় তাদের যে প্রকৃত ইনটেনশান যে জিনিষটা জানার, সেটা তারা অনেক সময়ে জানতে পারেন না এবং আজকে যে অসুবিধার কথা উঠেছে, এটাও ঠিক এই রকম একটা কারণে। কাজেই প্রশ্নগুলির মাধ্যমে প্রশ্নকর্ত্তা ঠিক যে জিনিষটা জানতে চান, সেই জিনিষটা উনার ঐ প্রশ্নে থাকা দরকার আর সাপ্লিমেনটারীগুলিও এমন হওয়া দরকার যে সেগুলি ঐ মূল প্রশ্নের সঙ্গে যে সব বিষয়বস্তু আনার দরকার সেগুলি যেন থাকে। অর্থাৎ আমি যে অরিজিন্যাল প্রশ্নের জবাব দিতে যাচ্ছি, সেটাকে ক্লারিফাই করার জন্য যতটুকু প্রয়োজন, ঠিক ততটুকু হবে সাপ্লিমেন্টারী। কিন্তু এখন আমি লক্ষ্য করছি যে উনাদের বেশীর ভাগ সাপলিমেনটারী কোয়েশ্চানই মেইন কোয়েশ্চান। কাজেই আমি আশা করব যে মাননীয় স্পীকার মহোদয় এদিকে মনোযোগ দেবেন। অনেক সময়ে এমন কতগুলি প্রশ্ন হয়, যেগুলির উত্তর দেওয়ার জন্য আমাদের সময় চাইতে হয়। কেননা সেই সব প্রশ্নগুলি এমন হয় যে সেগুলির থেকে কোন সাপলিমেনটারী হতে পারে না, অথচ সাপলিমেনটারী জিজ্ঞাসা করা হচ্ছে। কাজেই সেগুলি উত্তর দেওয়া সম্ভব নয়। কাজেই এগুলিও

মাননীয় স্পীকার মহোদয় বিচার বিবেচনা করে দেখবেন। আজকে যদি স্পীকার মহোদয় যে কোন অধিবেশনের প্রসিডিংস খুলে দেখেন, তাহলে দেখতে পাবেন যে সেখানে কি ধরণের অরিজিন্যাল প্রশ্ন করা হয়েছে এবং কি ধরণের সাপলিমেনটারী প্রশ্ন করা হয়েছে এবং সেগুলি মূল প্রশ্নের সঙ্গে রিলিভেনট কিনা। আজকে যদি মাননীয় অধ্যক্ষ মহোদয় মনে করেন যে আরও ফারদার ইনফরমেশান সাপলিমেণ্টারীতে থাকা দরকার, তাহলে আমরা সেটা দেওয়ার জন্য চেষ্টা করব। কিন্তু মোটামোটি যদি একটা ইনষ্ট্রাকশান থাকে তাহলে আমাদের পক্ষে সেগুলি মেনে চলার সুবিধা হবে। যেমন সাপ্লিমেণ্টারী কতটুকু হতে পারে বা তার উত্তর কতটুকু দেওয়া যেতে পারে। এই বিষয়ে যেন মাননীয় অধ্যক্ষ মহোদয় বিচার বিবেচনা করেন। যেমন একটা প্রশ্ন করা হয়েছিল সরকারের প্রত্যেকটি ডিপার্টমেণ্টে গত তিন বছরে কত ওভার টাইম ড্র করা হয়েছে? এই প্রশ্নটার উত্তর কালেকশান করতে অনেক সময় লাগবে। কারণ ডিপার্টমেণ্ট অনেক আছে, আর শুধু ডিপার্টমেণ্ট নয় সেই ডিপার্টমেণ্টের আবার অনেকগুলি শাখা প্রশাখা ত্রিপুরা রাজ্যের সর্বত্র ছড়িয়ে আছে। কাজেই প্রত্যেকটি ডিপার্টমেণ্টের সেই সব শাখা প্রশাখা হতে ইনফরমেশান কালেক্ট করতে হলে অনেক সময় লাগবে। কাজেই এই জিনিষটা মাননীয় সদস্যদের বুঝা দরকার। তারপরে কিছুদিন আগে আর একটা প্রশ্ন করা হয়েছিল মেডিক্যাল ডিপার্টমেণ্ট সম্পর্কিত— ম্যালেরিয়ার উপদ্রব সম্পর্কে এবং সেখানে কি কি ঔষধ দেওয়া হয়েছে? তখন মেডিক্যাল ডিপার্টমেন্টের মন্ত্রী মহোদয় উপস্থিত ছিলেন না, আমি সেই প্রশ্নটার উত্তর দিয়েছিলাম। কিন্তু কি কি ঔষধ দেওয়া হয়েছে? এই ধরণের যদি সাপলিমেনটারী করা হয়, তাহলে তার উত্তর দেওয়া সম্ভব নয়। কেননা ম্যালেরিয়া উপদ্রব বন্ধ করতে হলে অনেক রকমের ঔষধ দেওয়া যেতে পারে, সেই ঔষধগুলির নাম অনেক আছে। সবগুলি নাম এক সঙ্গে বলা সম্ভব নয়। কাজেই সেক্ষেত্রে বাধ্য হয়ে উত্তর দেওয়া হল যে ম্যালেরিয়া রোগের উপদ্রব বন্ধ করার জন্য প্রয়োজনীয় ঔষধপত্র দেওয়া হয়েছে। কাজেই এটাও যে মাননীয় সদস্যরা বুঝেন না, এমন নয়। কাজেই এগুলি দেখতে হবে এবং এই ব্যাপারে মাননীয় স্পীকার মহোদয় বিচার বিবেচনা করবেন, এই আশা আমার আছে। এই যে সাপলিমেনটারী করা হচ্ছে, সেগুলি অফিস থেকে যেটুকু ইনফরমেশান দেওয়া সম্ভব হচ্ছে, সেগুলি দেখে আমরা তার উত্তর দিচ্ছি বা কাজ করতে করতে আমাদের যে ধারণা হচ্ছে, তার উপর নির্ভর করেও আমরা অনেক সময়ে এগুলির উত্তর দিয়ে থাকি। কেননা সেগুলির সঠিক উত্তর দেওয়ার জন্য প্রয়োজনীয় ইনফরমেশান আমাদের কাছে থাকে না। অনেক সময়ে অনুমানের উপর ভিত্তি করে আমরা সেগুলির উত্তর দিয়ে থাকি। আমি আগেই বলেছি যে উনারা যেসব মূল প্রশ্ন করেন তাতে কি ধরণের সাপলিমেনটারী হতে পারে সেটা আগে থেকে বুঝা যায় না। তাই আমাদেরও ঐগুলির উত্তর দিতে অনেক অসুবিধা হয়। কাজেই সাপলিমেনটারী উইল অলসো বি রেষ্ট্রিক্টেড। কাজেই আমি সেদিক দিয়ে মাননীয় স্পীকারের মাধ্যমে বলব যে মাননীয় সদস্যদের যেটুকু রাইট আছে মিনিষ্টার হিসাবে আমরা সেগুলি রক্ষা করার চেষ্টা করব এবং তারা যেসব প্রশ্ন করবেন সেগুলি যদি যথাযথভাবে দেওয়া হয়, তাহলে আমরা সেগুলির উত্তর দেওয়ার জন্য

বিশেষভাবে চেষ্টা করব। কাজেই এই সব অবস্থার কথা চিন্তা করে মাননীয় স্পীকার ঠিক করবেন যে আমাদের পক্ষ থেকে কতটুকু দেওয়া সম্ভব। এখন স্পীকার মহোদয় যদি বলেন যে এতটুকু দেওয়া সম্ভব তাহলে নিশ্চয় আমরা দেখব যে আমরা কতটুকু দিতে পারি আর কতটুকু দিতে পারি না।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—মিঃ স্পীকার স্যার, প্রশ্ন করে তার উত্তর পাওয়ার আমাদের মাননীয় সদস্যদের যেমন একটা রাইট আছে, তেমনি মন্ত্রী মহোদয়দেরও সেগুলির উত্তর দেওয়ার একটা কর্ত্তব্য আছে। তার কারণ হচ্ছে মেম্বারেরা এই যে প্রশ্নগুলি করেছেন, সেগুলি করছেন জনসাধারণের স্বার্থে এবং সেই সব প্রশ্ন করে সরকার কি করছেন বা কি করছেন না, সেগুলি জানবার অধিকার আমাদের সদস্যদের আছে। আর সেটা জানতে হলে আমাদের এই হাউসের যে একটা রুলস আছে, সেই রুলস অনুসারে আমাদের এই হাউসের লেজিসলেটিভ বিজনেস ঠিক করতে হয়। এই যে এখানে প্রশ্ন করা হচ্ছে এবং তার উত্তর দেওয়া হচ্ছে, সেটার জন্যও একটা রুলস আছে। কাজেই আমরা সবাই সেই রুলস অনুসারে কাজ করে চলছি। আমরা রুলসে দেখছি যে কোয়েশ্চানের জন্য ১ ঘণ্টা রাখা হয়েছে, এই ১ ঘণ্টার মধ্যে যে যে মন্ত্রীর যে যে ডিপার্টমেনট আছে সেগুলিতে কি হচ্ছে না হচ্ছে ইত্যাদি বিষয়ে প্রশ্ন করে যে যে উত্তর পেল সেটা তারা আবার জনসাধারণের দৃষ্টিতে আনতে পারেন। মাননীয় স্পীকার মহোদয়, আজকে যে একটা সর্ট নোটিশ কোয়েশ্চান হল সেটার মাধ্যমে প্রশ্ন কর্ত্তা যে বিষয়ে জানতে চেয়েছেন, সেটা যদি উনাকে পরিস্কারভাবে বুঝানো যায়, তাহলে তার অদ্যোপান্ত বলে তার উত্তরটা দিতে হবে। তা না হলে উনি যে বিষয়ে জানতে চেয়েছেন, সেটা বুঝা উনার পক্ষে সম্ভব নয়। স্যার আমি এটা একটা দৃষ্টান্তস্বরূপ বলছি। তারপরে মফঃস্বলের কোন একটা বিষয়ে যদি প্রশ্নকর্ত্তা প্রশ্ন করেন, তাহলে সেটার জন্য প্রয়োজনীয় যে ইনফরমেশান দরকার, সেটা আনতে হলেও বেশ কিছু সময়ের দরকার। কাজেই সেই প্রশ্নটার উত্তর তাড়াতাড়ি দেওয়া সম্ভব নয়, সেই ক্ষেত্রে আমরা অনেক সময়ে সময় চাইতে বাধ্য হই। এখন আমি এই পিরিয়ডের জন্য চার্জে আছি। এটার বিষয়ে একটুখানি পারসোন্যাল এক্সপ্ল্যানেশান আমি দিতে পারি। দিয়ে আমি আশা করি আমার সিনসিয়ারিটি প্রকাশ করতে পারব। এই শর্ট নোটিশ কোয়েশ্চানটা গত রাত্রে সাড়ে আটটা নয়টার সময়ে এসেছে। তখন আমাকে এই ইনফর-মেশনটা দিতে দুটি বিষয়ে ডিভিশান নিতে হয়েছে। একটা হচ্ছে রিপ্লাই না দিয়ে টাইম চাওয়া অথবা রিপ্লাই দিয়ে দেওয়া। কিন্তু যেহেতু এটা পোসপোণ্ড কোয়েশ্চান সেই হেতু স্বভাবতঃই আমার টেণ্ডেন্সী হল এর জন্য টাইম চেয়ে কাজ নেই। টাইম চাওয়া উচিত নয়। যতটুকু ইনফরমেশান ডিপার্টমেন্ট থেকে জানা যায় ততটুকু দিতে হবে। শুধু মিনিষ্টারদেরই যে ডিফিকালটি হয় তা নয়, কোন কোন ক্ষেত্রে কেরাণীদেরও ডিফিকালটি হয়। ইলিভেন্থ আওয়ারে যদি কোন প্রশ্ন আসে যে কাউকে কোথায় কত ল্যাণ্ড দেওয়া হয়েছে এবং কত গ্র্যান্ট দেওয়া হয়েছে তাহলে দুটি ডিপার্টমেণ্টকেও মাঝে মাঝে কনসালট করতে হয়। ল্যাণ্ডের জন্য রেভিনিউ ডিপার্টমেণ্টকে আবার গ্র্যাণ্টের জন্য হয়ত এডুকেশান ডিপার্টমেণ্টকে। হয়তো কোন্ ডিপার্টমেণ্ট থেকে গ্র্যাণ্ট দেওয়া

হয়েছে সেটা খুব তাড়াতাড়ি বের করা সম্ভব হয় না। সুতরাং মেম্বার যদি আরও কনক্রিট করে প্রশ্নটা রাখতেন তাহলে সেটা বের করা হয়তো তাড়াতাড়ি হত। অনেক সময়ে প্রশ্ন এমন থাকে যে আমি নিজেও বুঝতে পারি না যে কোন জিনিসটা এখানে মেনশান করা হয়েছে। যদি সেটা পরিষ্কার করে মেনশান থাকে তাহলে সেটা সহজেই উত্তর দেওয়া যায় এবং মিনিষ্টাররাও বুঝতে পারেন যে কি ধরণের সাপলিমেণ্টারী আসতে পারে। মিনিষ্টারদের চিন্তাধারা লিমিটেড এবং এক একজন এক এক দৃষ্টিভংগী নিয়ে সাপলিমেণ্টারী করেন তাদের আলাদা আলাদা দৃষ্টিভংগী নিয়ে। কাজেই মিনিষ্টার বুঝতে পারেন না যে কতগুলি সাপলিমেণ্টারী আসবে এবং সেগুলি কি কি ধরণের হতে পারে। কিন্তু হাউসে দেখা যায় যে অনেক বেশী সাপলিমেণ্টারী হয়। সুতরাং সব সাপলিমেনটারী প্রশ্নের উত্তর দিতে মিনিষ্টাদের নিশ্চয়ই কিছু সময় লাগবে। আমি নীতির দিক থেকে এটা স্বীকার করি যে যদি আরও বেশী উত্তর দিতে পারতাম তাহলে ভাল হত। আমি ব্যক্তিগতভাবে চাই যে আরও বেশী ইনফরমেশান থাকুক এবং মেম্বারদের তরফ থেকেও দেখা উচিত যে তাঁরা যখন প্রশ্ন করেন তাঁরাও সেটা দেখবেন যে মিনিষ্টার কতটুকু ইনফরমেশান দিতে পারবেন বলে তাদের ধারণা হয়। বাইরে কোথায় কয়টা পুল হয়েছে সেই ইনফরমেশান মিনিষ্টারের পক্ষে সময়মত পৌছানো সম্ভব নাও হতে পারে। যখন কোন প্রশ্নের নোটিশ দেওয়া থাকে সেই ইনফরমেশান দেওয়ার পর মিনিষ্টার মনে করেন যে তার ডিউটি ইজ অভার। এখন যদি কোন ডেট অব স্যাংশান সাপলিমেণ্টারী করে জানতে চান তাহলে মিনিষ্টারদের কাছে ইনফরমেশান থাকলে তারা তাও দিতে পারেন, নতুবা তারা নোটিশ চাইতে পারেন। তবে আমি মনে করি যে মিনিষ্টারদের এটা ইচ্ছা নয় যে প্রশ্নের উত্তর না দেওয়া। অন্ততঃ আমি আমার নিজের দিক থেকে এই অভিমত পোষণ করি।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্যবৃন্দ, আজ আপনারা এখানে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আলোচনা করেছেন। বিষয়টা গুরুত্ব উপলব্ধি করে আমি আপনাদের আলোচনার সুযোগ দিয়েছি এবং আপনাদের আলোচনার পর আমার অবজার্ভেশান আমি আজকে হাউসে উপস্থিত করব এবং যাতে করে আপনাদের য অধিকার, সেটা যাতে অক্ষুন্ন থাকে সেই দিক দিয়ে আমার পূর্ণ দৃষ্টি থাকবে।

( হাত তালি )

**Mr. Speaker**—There is one Calling Attention notice given notice of by Shri Kshitish Ch. Das on the 16th April, 1970 to which the Minister concerned agreed to make a statement to-day the 17th April, 1970 I would request the Minister-in-charge of the Department to make a statement on the subject—"Medical Officer trained for Blood Bank transferred to Malaria Section of Medical Deptt., resulting dislocation of work in Blood Bank."

**Shri T. M. Dasgupta**—Mr. Speaker, Sir, Dr. K N Ghosh, Malaria Officer was due for retirement on superannuation with effect from 30-3-70 (afternoon). It was considered necessary to train an officer in Malariology to replace Dr. Ghosh. For selection of candidates to undergo training in Malariology application were invited from qualified Medical Officers. Out of the candidates applying for undergoing training Dr. S. R Choudhury who also got training in the working of Blood Bank was considered suitable and was finally selected for training in Malariology. Dr. Choudhury completed his training in December, 1969, the duration of which was six weeks and he joined again in the same post on the 8th December, 1969. As the spraying work would start from 1st of May, 1970 it was considered essential that Dr. Choudhury should join the new post with effect from 10-4-70 leaving charge with Dr. A. K. Sinha, trained in Bacteriology, who would look after the work of the Blood Bank. However, subsequently Dr. Ghosh was given re-employment for six months in anticipation of the Govt. of India's approval. Dr. Choudhury, in addition to his own duties, has also been requested to look after the work of the Blood Bank in order to help Dr. Sinha in the morning hours.

**Shri Jatindra Kr. Majumdar**—Point of clarification. ডক্টর চৌধুরী ট্রেনিং নিয়ে ব্লাড ব্যাঙ্কে এসেছিলেন। পরে যে ডক্টর সিংহকে দেওয়া হল তিনি কি ট্রেণ্ড ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—না তিনি ব্লাড ব্যাঙ্কের বিষয়ে ট্রেণ্ড নন।

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস**—ডঃ চৌধুরীর ম্যালেরিয়ার ট্রেনিং আছে কি না ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত**—এই ট্রেনিং আগে উনাকে দেওয়া হয়েছে।

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস**—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে ডঃ চৌধুরীকে ব্লাড ব্যাঙ্কের ট্রেনিংও দেওয়া হয়েছে এবং পরে ম্যালেরিওলজীতেও ট্রেনিং দেওয়া হয়েছে। ম্যালেরিওলজীতে ট্রেনিং এর জন্য আর কি কোন ডাক্তার পাওয়া যায় নি ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—যারা অ্যাপ্লাই করেছিলেন তাদের মধ্যে তিনি ছিলেন স্যুটেবল।

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস**—ডঃ কে, এম, পাল এর জন্য অ্যাপ্লাই করেছিলেন কিনা ?

**মিঃ স্পীকার**—দিস ইজ কোয়েশ্চান।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—হয়তো করেছিলেন। আমি স্মৃতি থেকে বলছি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার**—এটা কি সত্যি যে একজন ট্রেণ্ড ডাক্তার চার্জে না থাকার দরুন ব্লাড ব্যাঙ্কে অসুবিধা হচ্ছে ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—কিছুটা অসুবিধা হচ্ছে এবং তার জন্য ডঃ চৌধুরীকে সকাল বেলা কাজ করতে বলা হয়েছে ব্লাড ব্যাঙ্কে।

**শ্রীবি. দাস**—ডঃ সিন্‌হা ব্যকটারিওলজিতে ট্রেণ্ড। উনি কি ব্লাড ব্যাঙ্কের কাজ ভালভাবে চালাতে পারবেন। তাকে ইমারজেন্সির জন্য রাখা হয়েছে। ডঃ চৌধুরী সকালে কাজ করবেন। কিন্তু বিকালে কে চালাবেন।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**—ব্ল'ড ব্যাঙ্কের যে ট্রেনিং থাকে মাননীয় সদস্যরা জানেন এটা অফিসের কোন ট্রেনিং নয় কিছুদিন তারা কাজ দেখে আসেন। কোন জায়গায় দুই সপ্তাহ হয় আবার কোন জায়গায় তিন সপ্তাহ হয়। ব্লাড ব্যাঙ্ক এর জন্য আলাদা কোন ট্রেনিং নাই। কিন্তু ডাক্তাররা ব্লাড ব্যঙ্কে গিয়ে কাজগুলি হাতে কলমে দেখে আসেন। এখানে যারা ডাক্তার আছেন তারাও সেটা পারেন। তবে সিরাম টিরাম ইত্যাদি যদি হয়, ইন কেস অব এমারজেন্সী তারা সেটা করতে পারেন এবং সেই দিক দিয়ে অসুবিধা হবে না।

**Mr. Speaker** – The House stands adjourned till 2 P. M. today.

## INTIMATION REGARDING PRESIDENT'S ASSENT TO THE BILL.

**Mr. Speaker**—Next item of the Business is the Appropriation Bill, 1970 ( Bill No. I of 1970 ), received the Assent of the President on the 26th March, 1970.

This is for information of all Members.

Now, I announce the name of Shri Ghanashyam Dewan as the Chairman of the Public Accounts Committee.

## ANNOUNCEMENT BY THE SPEAKER REGARDING FORMATION OF COMMITTEE FOR THE YEAR 1970-71.

**Mr. Speaker**—In exercise of the powers conferred by rule 163(1) of the Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly, I do hereby nominate the following Members to be Members of the Committees as mentioned below :—

1.—RULES COMMITTEE :

| | | |
|---|---|---|
| 1. | Speaker | Chairman, Ex-Officio. |
| 2. | Deputy Speaker | Member. |
| 3. | Shri Umesh Lal Singh | —do— |
| 4. | ,, Rajkumar Kamaljit Singh | —do— |
| 5. | ,, Monomohan Deb Barma | —do— |
| 6. | ,, Bidya Ch. Deb Barma | —do— |

2.—BUSINESS ADVISORY COMMITTEE :

| | | |
|---|---|---|
| 1. | Speaker | Chairman Ex-Officio. |
| 2. | Deputy Speaker | Member. |
| 3. | Shri Rabindra Ch. Deb Rankhal | —do— |
| 4. | Dr. Benode Behari Das | —do— |
| 5. | Shri Promode Rn. Das Gupta | —do— |
| 6. | ,, Bidya Ch. Deb Barma | —do— |

3.—COMMITTEE ON PRIVILEGES :

| | | |
|---|---|---|
| 1. | Deputy Speaker | Chairman, Ex-Officio. |
| 2. | Shri Jatindra Kr. Majumder | Member. |
| 3. | ,, Rajkumar Kamaljit Singh | —do— |
| 4. | ,, Sunil Ch. Dutta | —do— |
| 5. | ,, Benoy Bhusan Banerjee | —do— |
| 6. | ,, Aghore Deb Barma | —do— |

4,—COMMITTEE ON PETITIONS :

| | | |
|---|---|---|
| 1. | Shri Umesh Lal Singh | Chairman |
| 2. | ,, Angju Mag | Member. |
| 3. | Smti Renu Chakraborty | —do— |
| 4. | Shri Radhika Rn. Gupta | —do— |
| 5. | ,, Monomohan Deb Barma | —do— |
| 6. | ,, Aghore Deb Barma | —do— |

5.—COMMITTEE ON ABSENCE OF MEMBERS :

| | | |
|---|---|---|
| 1. | Shri Upendra Kr. Roy | Chairman. |
| 2. | ,, Radhika Ranjan Gupta | Member. |
| 3. | ,, Kshitish Ch. Das | —do— |
| 4. | ,, Naresh Roy | —do— |
| 5. | ,, Debendra Kishore Choudhury | —do— |
| 6. | ,, Abhiram Deb Barma | —do— |

### 6.—COMMITTEE ON DELEGATED LEGISLATION :

| | | |
|---|---|---|
| 1. | Shri Manoranjan Nath, Dy. Speaker | Chairman, Ex-Officio. |
| 2. | „ Sunil Ch Dutta | Member. |
| 3. | „ Nishi Kanta Sarkar | —do— |
| 4. | „ Suresh Ch. Choudhury | —do— |
| 5. | „ Ershad Ali Choudhury | —do— |
| 6. | „ Aghore Deb Barma | —do— |

### 7.—HOUSE COMMITTEE :

| | | |
|---|---|---|
| 1. | Dr. Benode Behari Das | Chairman. |
| 2. | Shri Abdul Wazid | Member. |
| 3. | „ Baju Ban Riyan | —do— |
| 4. | „ Ghanashyam Dewan | —do— |
| 5. | „ Angju Mag | —do— |
| 6. | Smti. Renu Chakraborty | —do— |

### 8.—LIBRARY COMMITTEE :

| | | |
|---|---|---|
| 1. | Shri Sunil Ch. Dutta | Chairman. |
| 2. | „ Debendra Kishore Choudhury | Member. |
| 3. | „ Rabindra Ch. Deb Rankhal | —do— |
| 4. | „ Suresh Ch. Choudhury | —do— |
| 5. | „ Rajkumar Kamaljit Singh | —do— |
| 6. | „ Upendra Kr. Roy | —do— |

## DISCUSSION ON MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE FOR SHORT DURATION :

**Mr. Speaker**—Next business of the House is the discussion on Matters of urgent Public Importance for short duration on—"ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেণ্টকে ডাইরেক্টোরেটে পরিণত করা সম্পর্কে।"

Notice has been given by Shri Kshitish Ch. Das. I call on Shri Das to start discussion.

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই হাউসের সামনে একটা সর্ট ডিসকাশান রেইজ করছি, সেটা হল ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টকে ডাইরেক্টরেটে পরিণত করা সম্পর্কে। বর্তমানে এই ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেণ্টকে পরিচালনা করার ভার দেওয়া হয়েছে একজন এ. ডি. এম-এর উপর কিন্তু আমি মনে করি যে ঐ এ ডি. এমকে অন্যান্য ফাংকশান করার পর, অতিরিক্ত দায়িত্ব হিসাবে এই ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের কাজ পরিচালনা করতে অনেক অসুবিধা হয়। আজকে এই ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেনটের কাজকর্ম যেভাবে চলছে তাতে মনে হচ্ছে এই ডিপার্টমেনটের যেসব প্লেন প্রোগ্রাম আছে, সেগুলি যেন একটা নিয়ম কানুন বহির্ভূত ভাবে হচ্ছে, যখন যা খুসী হয় ঠিক তেমনিভাবে চালানো হচ্ছে। এই যে ১৯৬৯-৭০ সালের মার্চ মাস গেল, তাতে এই ডিপার্টমেনটের জন্য যে সব ব্যয় বরাদ্দ ধরা হয়েছিল, সেটা কয়েক লক্ষ টাকার ব্যাপার, কিন্তু কোন কাজ না করার জন্য লেপস হয়ে গেছে। আজকে আমাদের এটাও মনে রাখা দরকার, আমরা আমাদের রাজ্যের কল্যাণের জন্য যে টাকা পাচ্ছি, সেটা কেন্দ্রীয় সরকার থেকে পাচ্ছি। কিন্তু এই টাকা যদি আমরা ঠিক ঠিকভাবে ব্যয়িত না করতে পারি তাহলে সেগুলি লেপস হওয়া ছাড়া আর কি হতে পারে এবং সেজন্য কেন্দ্রীয় সরকার ভাববে যে তাদেরকে যে টাকা দেওয়া হচ্ছে, সেটা ঠিক ঠিকভাবে তারা ব্যয় করতে পারছে না বা তাদের আর কোন টাকার প্রয়োজন নেই। কিন্তু আমরা তো সেই কথা মোটেই চিন্তা করতে পারি না, কেননা আমাদের যথেষ্ট প্রয়োজন আছে। কিন্তু আমরা আমাদের প্রয়োজনের তুলনায় এই সিডিউলড কাষ্ট/ট্রাইবসদের তেমন কোন উন্নতি করতে পারিনি। তাই বলছিলাম যে আজকে যেভাবে একজন এ. ডি. এম-এর উপর এই ডিপার্টমেনটের ভার ন্যাস্ত করা হয়েছে, তাতে এই ডিপার্টমেনট ছাড়াও তাঁর আরও অনেক ফাংশান আছে এবং সেগুলি করার পরই তিনি এই ডিপার্টমেনটের কাজগুলি করেন। ফলে এই ডিপার্টমেন-টের কাজকর্মগুলি ঠিক মত হচ্ছে না, সেখানে আমাদের সিডিউলড কাষ্টদের এবং সিডিউলড ট্রাইবস-দের উন্নতি, অগ্রগতি করার জন্য যে সব কাজ করার দরকার, সেগুলি করতে গিয়ে অনেক গলদ দেখা দিয়েছে বা সেইসব কাজকর্ম করা তাঁর পক্ষে অসুবিধা হয়ে উঠেছে। এটা যে শুধু আমি বলছি এমন নয়, এই সিডিউলড কাষ্টদের/ট্রাইবসদের জন্য যে কমিশন আছে, সেই কমিশনের রিপোর্টেও এইসব কথা বলেছেন, তাই আমি এখানে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে সেই রিপোর্টের কিছু অংশ পড়ে শুনাব। সেটা হচ্ছে— The economic development of the scheduled castes and scheduled tribes is one of the most important measure to bring them at per with the other communities in the country in future. It is however, the matter of concern that the backward classes is the section for which in various five years plan adequate care has not been taken for development of scheduled caste and scheduled tribes They also expect to get the full share of general programme undertaken in the country as they part of the general population. The position, however, h.s alre.dy pointed out in the previous report of the Commissioner is that due benefit of the general programme is not being made availab'e to scheduled castes and

scheduled tribes and even under the centrally sponsered scheme of the Ministry of Food & Agriculture, Community Development and Cooperation e. g for reclamation of land and re-settlement of landless scheduled castes and scheduled tribes persons have not been benefited to the desired degree. এই যে সিডিউলড কাষ্ট/ট্রাইবস কমিশন, এটাও সরকারের মনোনিত কমিশন। তাতে বলা হচ্ছে যে সিডিউলড কাষ্ট এণ্ড সিডিউলড ট্রাইবসদের জন্য যা কিছু করার ছিল, সেটা করা হয়নি এবং তাদের কোন উন্নতি বা অগ্রগতি হয়নি। কাজেই আজকে শুধু তাদের ইকনোমিক ডেভলাপমেনট নয়, তাদের চাকুরীর ব্যাপারে, তাদের শিক্ষা দীক্ষার ব্যাপারে নানাদিক থেকে গুরুত্বপূর্ণ এই যে একটা ডিপার্টমেন্ট, তার দায়িত্ব দেওয়া হয়েছে একজন এ, ডি, এম-এর উপর। আমি এটাকে কোন মতেই সমিচীন মনে করি না। কাজেই এসব দিক দিয়ে চিন্তা করে আজকে ত্রিপুরাতে অনেকগুলি ডিপার্টমেনটকে ডাইরেক্টরেটে পরিণত করা হয়েছে—যেমন দৃষ্টান্ত স্বরূপ বলতে পারি ট্যুরিজম এণ্ড পাবলিসিটি এবং তাছাড়া আরও কয়েকটি ডাইরেক্টরেট করা হয়েছে বিসেনটলী। কাজেই সেদিক দিয়ে তুলনা করতে গেলে দেখা যায় আমাদের এই যে ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেনট, এটাও একটা গুরুত্বপূর্ণ ডিপাটমেনট। অথচ তার কাজ কর্ম পরিচালনা করার দায়িত্ব দেওয়া হচ্ছে একজন এ, ডি, এমকে। কাজেই আমি মনে করি এই যে একটা গুরুত্বপূর্ণ ডিপার্টমেনট এটাকেও একটা ডাইরেক্টরেটে পরিণত করা প্রয়োজন। হয়তো বলতে পারেন যে ডাইরেক্টরেট হলে কি সব হয়ে যাবে? সব যে হয়ে যাবে সেটা আমি বলব না। কিন্তু ডাইরেক্টরেট করে, তাকে যদি তার কাজকর্ম করার স্বাধীনতা দেওয়া হয়, তাহলে পরে তার পক্ষে ট্রাইবেলদের এবং সিডিউলড কাষ্টদের উন্নতি অগ্রগতি করার জন্য কিছু কাজ করা সম্ভব হবে, এটা আমি বিশ্বাস করি। কিন্তু এখন যেটা দেখা যাচ্ছে, তাতে দেখছি যে তাকে ডেভেলাপমেনট কমিশনারের স্যাংকশনের জন্য অপেক্ষা করতে হয়। কেননা নীচের তলা থেকে তাদের উন্নয়নের জন্য যে সব কাজকর্মের প্রপোজাল আসে, সেগুলি সবই ডেভলাপমেনট কমিশনারের কাছে পাঠাতে হয় এবং তার স্যাংকশান পেলে পরে সেগুলিকে বাস্তবে রূপ দেওয়ার চেষ্টা করা হয়। এছাড়া তাদের একটি টাকাও খরচ করার মত কোন ক্ষমতা নেই। আর ডেভেলাপমেনট কমিশনার যদি মনে করেন যে সেটা দেওয়া হবে না, তাহলে তো আর সেই কাজ কোন মতেই করা সম্ভব নয়। কাজেই দেখা যাচ্ছে যে সেখানে কাজ করার কিছু কিছু ইচ্ছা থাকলেও স্যাংকশান না পাওয়ার দরুণ করা সম্ভব হচ্ছে না। কেন না ডেভলাপমেনট কমিশনারকে সেই সব স্কীম এবং প্রগ্রামগুলি ইমপ্লিমেনটেশান করার অর্ডার দেওয়ার দায়িত্ব দেওয়া হয়েছে। কাজেই দেখা যাচ্ছে যে এভাবে কাজগুলি করতে অনেক ডিলে হয়ে যায়। কিন্তু আমি জানি না ডাইরেক্টরেট করা হলেই কি ডেভেলাপমেনট কমিশনারকে এসব দায়িত্ব থেকে মুক্তি দেওয়া হবে? কাজেই ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপাটমেনট সম্পর্কে এই যে একটা অবহেলার ভাব আছে, সেটা দূর করতে হবে এবং সেজন্যই আমি হাউসের সামনে এই ডিসকাসশনটা রেইজ করেছি। আশা করি মাননীয় সদস্যরা যারা এখানে আছেন তারাও এটা স্বীকার করবেন যে ডাইরেক্টরেট ছাড়া ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপাডমেনটের কাজ এগিয়ে যাওয়ার পথ একেবারে বন্ধ।

জুমিয়ারা বিভাগীয় কার্য্যকারকদের অফিসে গিয়ে পুনর্ব্বাসনের জন্য দরখাস্ত করে আসেন কিন্তু তাদের সেই দরখাস্তগুলি স্তুপাকার হয়ে এখানে সেখানে পড়ে থাকে। এই ব্যাপারেও আমি গতবছর হাউসে প্রশ্ন রেখেছিলাম যে কৈলাশহর বিভাগে ১৮০০র মত জুমিয়া পরিবার আছে, তাদের গত ৫ | ৬ বছরে মধ্যে পুনর্ব্বাসন দেওয়া হয়েছে কিনা, আমি সেটা জানি না। আবার কোন কোন জায়গাতে তাদের দ্বিতীয় কিস্তির টাকা দেওয়ার কথা ছিল, সেটাই বা তাদেরকে দেওয়া হয়েছে কিনা তাও বুঝা যাচ্ছে না। তবে একটা কথা শুনেছি, তাদের জন্য বরাদ্দকৃত টাকা ডাইভার্ট করে অমরপুরে পাইলট প্রজেক্ট করার জন্য বরাদ্দ করা হয়েছে, সেখানে নাকি ৫০০ ট্রাইবেল পরিবারকে পুনর্ব্বাসন দেওয়া হবে। কিন্তু কার্য্যতঃ সেটাকেও বাস্তবে রূপ দেওয়া সম্ভব হয় নি। সেই জন্য টাকাগুলি আবার অন্যান্য ডিপার্টমেন্টের কাজ করার জন্য ডাইভার্ট করা হয়েছে এবং কিছু অংশ নাকি ফেরতও দেওয়া হয়েছে। এই কারণে আমি বলছিলাম যে তাদের জন্য বরাদ্দকৃত অর্থ ঠিকঠিক ভাবে খরচ করা হয় কিনা, সেগুলি দেখার কোন ব্যবস্থা আছে কিনা সেই বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। হয়ত এস ডি ও বা রেভিনিয়ু অফিসার সেই সব সিডিউল্ড ট্রাইবসদের পুনর্ব্বাসন দেওয়ার জন্য ১০ | ১২ বছর আগে একটা লিষ্ট করেছেন, সেই লিষ্টে পুনর্ব্বাসন প্রাপকদের নাম, তাদের পিতার নাম, সাকিন কোথায়, সেই সব দেখে ডাক বাংলাতে গিয়ে সেই অনুসারে কিছু টাকা দিয়ে আসেন। কিন্তু তাদের টাকা দেওয়ার পর, তারা সেই টাকা নিয়ে অন্যত্র উধাও হয়েছে কিনা, তাদের দেওয়া জমিগুলি বিক্রি করে দিয়েছে কিনা, এই সবের খোজ নেওয়ার কোন দরকার তারা মনে করেন না। এই যে একটা বিরাট সংখ্যক পরিবার, যাদেরকে পুনর্ব্বাসন দেওয়া হয়েছে, তারা কেন তাদের সেই সব জমি হস্তান্তর করছে, কেন এক জায়গা ছেড়ে অন্য জায়গায় চলে যাচ্ছে, এর পিছনে কি কারণ থাকতে পারে? সেখানে কোন আর্থিক বিপর্য্যয় আছে কিনা এবং কি কি কারণে তারা জমি বিক্রি করে বা হস্তান্তর করে এবং কি উপায় অবলম্বন করলে পর এই ধরণের হস্তান্তর বন্ধ হয়, এই জাতীয় কোন কিছু পরীক্ষা করে দেখা হয় না। এই ডিপার্টমেন্টের মধ্যে যে সব কর্ম্মচারী আছেন, তারা সেগুলির কিছুই দেখেন না। তাছাড়া আগে যে সংখ্যক জুমিয়া পরিবার ছিল এখন সেই সংখ্যা অনেক বেড়ে গেছে। কেন না, ঠিকঠিক ভাবে তাদের কোন অর্থনৈতিক পুনর্ব্বাসন হয় নি। তার পিছনে অনেকগুলি কারণ আছে। কারণ কর্ম্মচারীদের মধ্যে কেউ এই ট্রাইবেলদের কাছে গিয়ে তাদের সমস্যাগুলি কি এটা অনুধাবন করতে চেষ্টা করেন না। সেখানে অবশ্য সরকারী অফিসারেরা যান, যেমন পঞ্চায়েৎ অফিসার যান, বি ডি, ওরা যান এবং পঞ্চায়েৎ সেক্রেটারীরা যান। কিন্তু গেলে কি হবে, কারুর পরিবেদনা। কারণ সখানে রিং-ওয়েল বা কোথায়, টিউব-ওয়েল বা কোথায়, ল্যাণ্ড বা কোথায়, সেই সব এর তারা কোন খোজ খবর রাখেন না, কেন না এর খোজ খবর রাখার কোন প্রয়োজন আছে বলে তারা মনে করেন না। বরঞ্চ সেখানে গিয়ে ঐ ট্রাইবেলদের দেখলেই নাক ছিটকান, ঠিক এই রকম একটা অবস্থা যেন চলছে। এই রকম আরও আছে, স্কুল আছে, মাষ্টার নেই, মাষ্টার আছে স্কুল নেই। এই রকম একটা স্কুলের কথা আমি জানি। সেটা হল লালছড়া ব্লকের প্রায় সাড়ে তিন মাইলের মধ্যে একটা স্কুল আছে; সেই স্কুল বছরের মধ্যে তিন

মাস হয় কিনা, তাও আমার সন্দেহ আছে। অথচ মাসের পর মাস, বছরের পর বছর মাষ্টারেরা তাদের বেতন বসে বসে গুণে নিচ্ছেন। এইগুলি দেখবে কে? বছরে হয়তো স্কুল ইন্সপেক্টার একবার যান তারপর আর যাওয়ার বা দেখার কোন প্রয়োজন আছে বলে তিনি মনে করেন না। অথচ আমাদের যে এডুকেশান ডাইরেক্টরেট আছে, সেটা একটা বিরাট এষ্টাব্লিসমেণ্ট, সেখানে কর্ম্মচারীর কোন অভাব নেই, ডাইরেক্টার থেকে ডিপুটি ডাইরেক্টার এবং তারও নীচে নীচে অনেক অফিসার আছেন, যাদের পোষ্টের নাম করে শেষ করা যাবে না। অথচ সেই ডিপার্টমেণ্টের স্কুলগুলির এই অবস্থা চলছে। আজকে শুধু যে এডুকেশান ডিপার্টমেণ্টটা এভাবে চলছে এমন নয়, আরও অনেক ডিপার্টমেণ্ট এভাবে চলছে। মনে হচ্ছে প্রত্যেক ডিপার্টমেণ্টে কর্মচারীদের সংখ্যা বেড়ে গেছে। কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। তার কারণটা কি? তার কারণ হচ্ছে, এই যে পিছিয়ে পড়া জাতি সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস তাদের সুখ সুবিধা দেখার জন্য কেউ নেই। তাদের কাছে গিয়ে, তাদের কি সমস্যা এবং সেগুলির কিভাবে সমাধান করা যায় এসব দেখবার কেউ নেই। এই ব্যাপারে আমি শুধু আজকে এই হাউসে বলছি না, এর আগেও অনেক বলেছি যে ট্রাইবেলদের সুযোগ সুবিধাগুলি দেখার জন্য একটা ফুল ফ্লেজেড ডাইরেক্টরেট করা হউক এবং বিভিন্ন বিভাগে তাদের জন্য যে সমস্ত টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে, সেগুলি যাতে ঠিকঠিকভাবে ব্যয়িত হয়, তা যেন তারা তদ্বির করতে পারে, এই দায়ীত্ব তাদেরকে দেওয়া হউক. তা নাহলে আমি বলব কানা কলসীর মধ্যে যতই জল ঢালা হউক না কেন, সেই জল নীচের দিকে চলে যাবে, সেট কিছুতেই থাকবে না। অর্থাৎ এই সিডিউল্ড কাষ্ট/ট্রাইবসদের কোন পুনর্ব্বাসন হবে না এবং তাদের কোন উন্নয়ন হবে না। আর তো মাত্র ১০ বছর আছে তারপর আবার হয়তো আরও দশ বছর আসবে। Continuation of ten years will come and go but this scheduled caste and scheduled tribes will never be developed. কাজেই আমি মনে করি এই যে আলোচনাটা হাউসের মধ্যে এসেছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এর প্রয়োজনীয়তাও আছে। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা বলেছেন ধেবর কমিশনের রিপোর্টের কথা, প্রশাসনিক সংস্কার কমিশনের রিপোর্টের কথা—তাতে আছে ট্রাইবেলদের জন্য প্রত্যেক অঞ্চলে একটা করে জায়গা রিজার্ভ ঘোষণা করা। কিন্তু সেটা করার কোন যুক্তিকতা আছে বলে আমি মনে করি না। ট্রাইবেলদের উন্নতি করতে গেলে সিডিউল্ড এরিয়া ঘোষণা করার কোন প্রয়োজন নেই। কারণ তাদের অর্থনৈতিক উন্নয়ন, শিক্ষার ক্ষেত্রে উন্নয়ন, কৃষিতে উন্নয়ন এইগুলি করতে গেলে সিডিউল্ড এরিয়া ঘোষণা করার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না। আজকে যেটা প্রয়োজন, সেটা হল দক্ষ কর্মচারীর। এই সিডিউল্ড কাষ্ট ট্রাইবসের উন্নতির জন্য চাই মেসিনারী স্পীরিট। যেসব কর্মচারী তাদেরকে ভালবাসে এবং তাদের সুখ দুঃখ বুঝে, তাদের উন্নতির দিকে নিয়ে যাওয়ার চেষ্টা করবে, তাদেরকে দিয়ে যদি এসব কাজ করানো হয় তাহলে আমার মনে হয় যে এই সিডিউলড কাষ্ট এবং সিডিউলড ট্রাইবসদের বাঁচার এখনও উপায় আছে। এই তো ধেবর কমিশনের রিপোর্টের বিকল্প হিসাবে আমাদের এখানে টি, ডি, ব্লক, সি, ডি ব্লক ইত্যাদি করা হয়েছে। এগুলি বেশ সুন্দর পরিকল্পনা। এগুলি অন্যান্য রাজ্যেও আছে। আমাদের সুন্দর পরিকল্পনা আছে কিন্তু যারা এই কাজ রূপায়ণ করবেন, যাদের উপর এই কাজ করবার ভার দেওয়া হবে,

তারা কিন্তু ডেভেলাপ নয়। তাদের মেসিনারী স্পীরিট নেই, তারা সেই সব দুর্গম এলাকাতে যেতে চান না। সাধারণতঃ আমি জানি যে জলপাইগুড়ি পাহাড়, বোলংপাশা অঞ্চলে কোন সরকারী কর্মচারী, ব্লকের হউক আর রেভিনিয়্যুর হউক সেখানে থাকতে চান না। তারা সেখান থেকে শহরাঞ্চলে ট্রেন্সফার হতে চায়। আর সেই সব জায়গাতে যদি তাদেরকে পোষ্টিং করা হয় তাহলে তারা মনে করে যে তাদের পানিষমেণ্ট দেওয়ার জন্যই সেখানে পাঠানো হয়েছে। ট্রাইবেলদের ভালবেসে আমি সেখানে আরও কয়েক বছর থাকব, তাদের সেবা করব, তাদের উন্নয়নের জন্য কিছু কাজ করব, এই ধরনের মনোভাব আমাদের সরকারী কর্মচারীদের মধ্যে নেই। সুতরাং ট্রাইবেল এবং সিডিউলড কাষ্টদের মধ্য থেকে তাদের উন্নয়নের জন্য অফিসার তৈরী করতে হবে। প্রত্যেকটি অফিসার, সে এস, ডি, ও, হউক বি, ডি, ও, হউক, পুলিশ অফিসার হউক আর সেটেলমেণ্ট কর্মচারী হউক বা পঞ্চায়েতের কর্মচারীই হউক, এই সিডিউল্ড কাষ্ট ট্রাইবলদের থেকে তৈরী করতে হবে। যদি তা করা সম্ভব হয় তাহলে তারাই সেই সমাজকে গড়ে তুলতে পারবে, এই বিশ্বাস আমার আছে। আর তা না হলে যারা এই ট্রাইবেলদের দেখে নাক ছিটকায় বা ঘৃনা করে তাদের দ্বারা কোন দিনই এই ট্রাইবেলদের উন্নতি করা সম্ভব হবে না। সুতরাং এই কারণে তাদের জন্য একটা আলাদা ট্রাইবেল ডাইরেক্টরেট করা হউক। এই যে আলোচনা মাননীয় সদস্য ক্ষিতীশ বাবু এখানে এনেছেন, আমি সেটাকে সমর্থন করি। আলোচনা করতে গিয়ে আমি মাননীয় অধ্যক্ষের মাধ্যমে মাননীয় সদস্য এবং সরকারকে এই অনুরোধ করব যে আমাদের জন্য যেন একটা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়। আর আমরা যাতে সিডিউল্ড না থাকি। ১০ বছর কেন, আগামী ৫ বছরের মধ্যেই আমরা যেন আন-সিডিউল্ড হতে পারি। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য ক্ষিতিশবাবু ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেণ্টকে ডাইরেক্টোরেটে পরিণত করবার জন্য যে প্রস্তাব এনেছেন, এটা ভাল প্রস্তাব, এ বিষয়ে সন্দেহ নাই। এ প্রস্তাব হয়ত হাউসে পাশ হয়ে যাবে। কিন্তু পরে তা আরো কার্য্যকরী করা হবে কিনা সেটা হল আলোচ্য বিষয়। বর্ত্তমানে ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেণ্ট একজন ভারপ্রাপ্ত অফিসারের উপর ন্যস্ত। এবং অন্যান্য কর্ম্মচারী যারা ট্রাইবেলদের উন্নতি, অগ্রগতি ও অন্যান্য কাজের জন্য এই ডিপার্টমেণ্টে নিয়োজিত আছেন, আমার মনে হয় তারা ট্রাইবেলদের সম্পর্কে সম্পূর্ণ ওয়াকিবহাল নন। তাদের জন্য কাজ করতে হলে প্রথমে প্রয়োজন তাদের অভাব, অভিযোগ ও অন্যান্য বিষয়ে আগে খোঁজ খবর নেওয়া। তারপর প্রতিকারের ব্যবস্থা করা। তা যদি না করা হয় তাহলে তাদের কোনও উন্নতি হবে না। এই Deptt.এ যারা কাজ করেন তাদের প্রথমে জানতে হবে ট্রাইবেলদের চরিত্র সম্পর্কে। তা না জানলে কোন কর্ম্মচারী ট্রাইবেলদের অবস্থা ভাল-ভাবে মূল্যায়ন করতে পারবে না। কাজেই তাদের উন্নতি ও অগ্রগতির ব্যবস্থা ঠিক হতে পারে না। ডিপার্টমেণ্ট আছে ঠিকই, আমি দেখেছি অনেক ট্রাইবেল ইন্সপেক্টর অন্যান্যরা ব্লক অফিস পর্য্যন্তই থাকেন। মূলতঃ তারা গ্রামের উপজাতীয়দের সঙ্গে মিশেন না। তাদের মধ্যে যেন কেমন একটা অহমিকার ভাব আছে—আমি ইন্সপেক্টর ওরা ট্রাইবেল। এই যদি চলতে থাকে তাহলে নিশ্চয় সেই কর্মচারী উপজাতীদের শিক্ষাদীক্ষা, রাস্তাঘাট, খাদ্য, চিকিৎসা, পানীয় জলের এবং অন্যান্য আরো যেসকল সমস্যাগুলি থাকে তা সে জানতে পারবে না। এবং তাদের প্রতিকারের পথও সে খোঁজে পাবে না। সে কর্ম্মচারী, তার চাকুরী করার আছে করে যাচ্ছে। উপজাতীরা যেই তিমিরে সেই তিমিরেই। ত্রিপুরা সরকার উপজাতীয়দের সঙ্গে বিমাতৃসুলভ মনোভাব নিয়ে চলেছেন। আজকে দেশ স্বাধীন হওয়ার ২০-২২ বৎসর পর ও এই সরকার উপজাতীদের যে বিরাট জুমিয়া সমস্যা, সেই জুমিয়াদের অর্থনৈতিক গতভাবে পুনর্ব্বাসনের ব্যবস্থা করতে পারল না, তাদের জমিতে বসাতে পারল না। যার ফলে প্রতি বৎসর জুম কাটার অপরাধে এই উপজাতীরা যেভাবে আজকে মামলা মোকদ্দমায় এবং ফরেষ্ট ডিপার্টমেণ্টের অত্যাচার ও জুলুমে পরছে, যার ফলে আজকে তারা দিনের পর দিন আরো অসহায়, আরো নিঃস্ব হয়ে যাচ্ছে। কাজেই একটা ডিপার্টমেণ্টকে ডাইরেক্টোরেট করা হলেই উপজাতীদের কোন উপকারে আসবে না। প্রথমে তাদের সমস্যাগুলির কথা চিন্তা করে দেখতে হবে। ত্রিপুরার উপজাতীরা সমস্যা জর্জ্জরিত, অর্থনৈতিক সমস্যার চাপে তারা পর্য্যুদস্ত, সামাজিক, সাংস্কৃতিক সবদিক থেকেই তারা পশ্চাৎপদ, তাদের চাষের জমি নেই, বসবাস করবার স্থান নেই। এক কথায় তারা সর্ব্বদিক থেকেই সমস্যা জর্জ্জরিত। তাদের সমস্যার সমাধান করতে গেলে, সেই সমস্যার মূল কোথায় তার কিনারা করা আশু প্রয়োজন। ঋণ দিয়ে কোন সমস্যার সমাধান করা যায় না, তদুপরি ২ (দুই) কিস্তিতে ৫০০ টাকা লোন অত্যন্ত অকিঞ্চিৎকর। ৫০০ টাকায় পুনর্ব্বাসন দেওয়ার পরিকল্পনা সরকার কোন আইডিয়াতে করলেন সেটা আমি চিন্তা করে পাই না। উপজাতীদের বাঁচানোর তাগিদে এই ব্যবস্থার আমূল পরিবর্ত্তন দরকার। মহারাজার আমলে যে ঘরচুক্তি খাজনা, আড্ডার টেক্স প্রভৃতি প্রচলিত ছিল, সেই মান্ধাতার আমলের আইন এখনো প্রচলিত আছে।

টাকা খরচ করা হয়েছে তার যদি কোন একটা Plan বা Programmeথাকত কিংবা একটা Attempt ট্রাইবেলদের ঘরচুক্তি খাজনা ও আড্ডার টেক্স এখনো দিতে হয়। সরকারের এই দৃষ্টিভঙ্গির পরিবর্তন হওয়া দরকার এই সমস্ত আইনের পরিবর্তন ছাড়া উপজাতী কল্যাণের জন্য আমরা যা কিছুই করি না কেন, কিছুতেই আমরা সফলকাম হতে পারব না এবং সব কিছুই হবে লোক দেখানো ও সস্তায় নাম কেনার প্রচেষ্টা।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আর বেশী সময় নেব না। আমি জানি ডাইরেক্টোরেট খোলা হলেই উপজাতীদের সব কিছু সমস্যার সমাধান হবে না। তবুও তাদের কিছু কিছু সমস্যার সমাধান হবে। এই জন্যই আমি এই প্রস্তাবকে সমর্থন করে সরকারকে উপজাতীদের কল্যাণে এগিয়ে আসতে অনুরোধ করব।

**Mr. Speaker**—I would call on Shri Aghore Deb Barma, please speak for 5 minutes, other wise you will have no time for discussion on the resolution.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় সদস্য শ্রীক্ষিতীশ দাস মহাশয় Tribal Welfare Deptt কে Directorate এ পরিণত করার জন্য একটা আলোচনা এনেছেন। এই আলোচনা আজ এই বিধানসভায় নূতন কিছুই নয়, এটা পুরানোই। কারণ এ সম্পর্কে মাননীয় সদস্য ঘনশ্যামবাবু বিস্তৃত ভাবে বলেছেন। তিনি একটা প্রস্তাবও এনেছিলেন এবং আমাদের মুখ্যমন্ত্রী তখন আশ্বাসও দিয়েছিলেন। কিন্তু পরে সেটা কার্যে পরিণত হল না। এটা অত্যন্ত ক্লিয়ার যে এই সরকার যতক্ষণ থাকবে ততক্ষণ Tribal Welfare Deptt কে Directorateএ পরিণত ত করবেই না অর্থাৎ যেখানে ডেবর কমিশনের recommendation ও A. I. C. C. recommendation করছে সেই recommendation তাঁদের কাছে গ্রহণ যোগ্য নয়। অর্থাৎ recommendation এর নাম শুনলেই এই Minsterদের পিলা চমকাইয়া উঠে। কাজেই বর্ত্তমানে যে T. W. Deptt. আছে সেটাকে Directorate করা হবেনা এ সম্পর্কে আমি নিশ্চিত। শিলু আও যখন Dy. Commissioner for Scheduled Castes and Scheduled Tribes হিসাবে ত্রিপুরা পরিদর্শন করতে আসেন তখন তিনি বিভিন্ন Tribal Development Block ঘুরে ঘুরে দেখেন এবং এই Deptt. এর বিভিন্ন অফিসারদের সাথে বা এই Deptt. এর দায় দায়ীত্ব যাদের হাতে তাদের সঙ্গে আলাপ আলোচনা করে তিনি recommend করলেন যে এই Deptt. কে immediately Directorate করা হোক। সেটি খুব সম্ভব ১৯৬৭ সন হবে। কিন্তু আজ পর্য্যন্ত এ সম্পর্কে কিছুই করা হলনা। যদি এই সরকারের sincerity থাকত—ডেবর কমিশনেরও report ছিল যে, এই যে Tribal Welfare Deptt. এটা যদি ট্রাইবেলদের Development এর জন্যই হয়ে থাকে

তাহলে এই Deptt. এ যারা কাজ করেন তাদের মধ্যে ট্রাইবেল নাই কেন? কোন উত্তর নাই, মাননীয় অধ্যক্ষ মহোদয় কোন উত্তর নাই। এই যে আগরতলায় কেন্দ্রীয় অফিস আছে, মাননীয় অধ্যক্ষ মহোদয় এখানে কয়জন ট্রাইবেল কর্মচারী আছেন? যদি এই Deptt. ট্রাইবেলদের জন্যই করা হয়ে থাকে দশ বছর আগে হয়ত ট্রাইবেলদের মধ্যে যোগ্য লোক পাওয়া যেতনা, এখনত বহু ট্রাইবেল Higher Secondary পাশ, B A. পাশ পথে পথে ঘুরে, তাদের কেন সেখানে চাকুরী দেওয়া হয়না। সেখানে তাদের বিশ্বাস নাই। Confidence এর অভাব। Tribal Deptt. lum sum টাকা—যেমন Legal aid ৫০০৲ আছে, তার এক পয়সাও খরচ হয় না। যেমন আছে তেমনই থাকে এক পয়সাও খরচ হয় না, এমনি ফেরৎ যায়। ট্রাইবেল employee যদি অফিসে থাকে তবে এইগুলি পাছে ধরা পড়ে যায় এই ভয়ে অফিসে Tribal employee নেওয়া হয় না। এই হল অবস্থা। যদি সরকারের আন্তরিকতা থাকত Tribal দের Development করা সম্পর্কে তা হলে অবস্থা এমন হত না। আমি অনেক নজীর দিয়েছি। যেমন কাঞ্চনপুর Tribal Development Block এ সমস্ত Project Executive Officer এর উদাহরণ। ট্রাইবেলদের জমি নিজের নামে Allotment করে ২৪ হাজার টাকায় বিক্রী করে সমস্ত আত্মসাৎ করেছেন, এমন বহু ঘটনা আছে। সেখানে Ideal একটা কলোনী করা হল, সেটা রক্ষণাবেক্ষণের জন্য Supervisorকে দায়িত্ব দেওয়া হয়—তা হয়নি। কাজেই আমার প্রশ্ন হল—তারা কোনটাই করলনা। যদি আজকে যুক্তিতেও তারা যদি স্বীকার করতেন—তরুণ মিঃ চাকমার কথামত সেখানে ১৩০০ জুমিয়া পরিবারকে পুনর্ব্বাসন দেওয়া হয়েছে। ধরে নিলাম যে ১৩০০ জুমিয়া পরিবারকে পুনর্ব্বাসন দেওয়া হল, কিন্তু তারা অর্থনৈতিকগত ভাবে ঠিক ঠিক পুনর্ব্বাসন পেয়েছে কি না, তারা সেখানে আছে কি না এগুলি দেখা দরকার। কিন্তু আমরা প্রকৃত অবস্থাটি যদি চিন্তা করে দেখি—তারা যে তিমিরে ছিল সে তিমিরেই আছে। অবস্থা দিনের পর দিন আরও deteriorate করছে। কাজেই এই সরকার অনেক বড় বড় কথা বলে থাকেন। সেগুলি কথার মধ্যেই থাকে। একটা কথা আছে—চোরে না শুনে ধর্ম্মের কাহিনী। যারা নিরীহ, অজ্ঞ, পশ্চাদপদ তারা এ ভাবেই থেকে যাবে। অথচ তাদের উন্নতি অগ্রগতির জন্য নামে Budget করে তারা তাদের ইচ্ছামত কাজ করবে। আজকে এইটুকু সাহস বা confidence তাদের নাই যে আজকে তোমাদের জন্য, ট্রাইবেলদের উন্নতির জন্য, অগ্রগতির জন্য যে টাকাগুলি ব্যয় বরাদ্দ করা হয়ে থাকে সেগুলি তোমাদের জন্য তোমরাই ব্যয় কর। এইটুকু সাহস তাদের নাই। এর মধ্যে কিন্তু আছে। উদ্দেশ্য অত্যন্ত খারাপ, উদ্দেশ্য ধ্বংসের পথে তোমরা যখন চলেছ—তোমরা ধ্বংসই হও। এই হচ্ছে তাদের কামনা। এই হচ্ছে তাদের মনোবৃত্তি। অতএব আজকে হাউসে অনেক সদস্যের হয়ত কুম্ভীরাশ্রু ও পড়তে পারে বা অনেকে হয়ত ভাল ভাল দৃষ্টান্তের কথাও বলতে পারেন তা আমি স্বীকার করি। শুকনো আদর দেখানো খুবই সহজ কিন্তু বাস্তবে তাকে রূপ দেওয়া খুবই কঠিন গলাবাজী অনেকেই করতে পারেন এবং করে থাকেন, তাতে কোন বাধা নেই। কিন্তু কথার সঙ্গে কাজের মিল থাকেনা। আজ কংগ্রেস রাজত্বে উন্নতি, অগ্রগতি ত হচ্ছেই না বরং আরো deteriorate করছে। It is correct জুমিয়া পুনর্ব্বাসনের নামে বহু লক্ষ লক্ষ

যদি থাকত— আমি পরশু দিনেও বলেছিলাম, কিছুদিন আগে S. D. O. গাড়ী দিয়ে লোক পাঠিয়ে প্রায় ৬০-৭০ জন জুমিয়াকে আনিয়ে সন্ধ্যা পর্য্যন্ত তাদের বসিয়ে রেখে বললেন যে না, আজকে টাকা দেওয়া হবেনা। কেন আজ এই বিড়ম্বনা, কেন এই প্রহসন? যদি দেওয়ার ইচ্ছা নাই বা থাকে তবে কেন মিছেমিছি কাজের ক্ষতি করে মানুষকে এই বিড়ম্বনা? এই system কেন? আজকে concreate একটা system এর ভিতর দিয়া যদি ঠিক করা হয় এই বৎসরে আমরা এই এই জায়গায় আমরা পুনর্ব্বাসন দেব। এছাড়া আর কোথায়ও দেব না তা হলে এ সমস্ত লোকের বিড়ম্বনাও হবেনা বা তারা আসবেও না। যদি সরকারের সদিচ্ছা থাকত তবে পুর্ব্বেই তারা করতে পারত। উপজাতীদের উন্নতি হউক, অগ্রগতি হউক সে ইচ্ছা এই সরকারের নাই। তাদের ধ্বংসের পথে ঠেলে দেওয়াই এই সরকারের উদ্দেশ্য। এই সরকার যতদিন থাকবে ততদিন Scheduled Castes, Scheduled Tribes, Back wards Communityর কেউ যদি কোন উন্নতি বা অগ্রগতির আশা করে থাকে তবে সেটা ভুল করা হবে। এই চেহারার পরিবর্ত্তন না হওয়া পর্য্যন্ত কিছুই হবেনা। এই আমার বক্তব্য।

**Mr. Speaker**—I would call on Shri Nishi Kanta Sarkar.

**শ্রীনিশিকান্ত সরকার**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, হাউসের সামনে আমাদের মাননীয় সদস্য ক্ষিতীশ দাস মহাশয় Tribal welfare Department কে Directorate এ পরিণত করার প্রস্তাব এনেছেন এটা ভাল কথা। এটা হাউসে আলোচনা হয়েছে এবং আমি সে সম্বন্ধে পরে আলোচনা করছি। বিরোধী পক্ষের সদস্যরা এই সম্বন্ধে আলোচনা করতে গিয়ে গতানুগতিকভাবে যে সকল কথা বলেছেন সে সম্পর্কে আমি বলি যে তারা কি বলতে কি বলে। অর্থাৎ 'ভীম ঘুরাইতে ঘুরাইতে গদা প্রবেশিল ঘর'। আমাদের মাননীয় সদস্য অভিরাম বাবু প্রায়ই যে একটা মোশান দেন আমার মনে হয় তিনি মনে করেন যাত্রার দলে পাঠ করছেন। তাই তিনি হাত ঘুরিয়ে অনেক কিছু বলেন। যাত্রাতে যেমন সীতার বস্ত্র হরণ সম্পর্কে একটি পালা হল আর কি, তখন ত ভীমের দরকার তখন ভীম ঘুরাইতে ঘুরাইতে গদা প্রবেশিল' ব্যাপার হল এই যে গদা ঘুরাইতে ঘুরাইতে ভীমের প্রবেশ—না হলে ভীম ঘুরাইতে ঘুরাইতে গদার প্রবেশ। এটা বলার অর্থ হল এই ট্রাইবেলদের উন্নতি হয় নাই, জুমিয়ার পুনর্ব্বাসন হয় নাই। অর্থাৎ ট্রাইবেলদের মনের কথা বুঝিবার জন্য, তাদের পারিপার্শ্বিক অবস্থা বুঝিবার জন্য আর কেউ কাঁদবে না শুধু ট্রাইবেলরাই কাঁদবে। যদি আর কেউ নাই কাঁদত তবে তারা ট্রাইবেলদের থেকে ছুটে আসল কেন এটা হল আমার প্রশ্ন? আবার এই ৫০০ টাকার কথা আপনি উল্লেখ করেছেন, আমরাও আলোচনা করেছি এই হাউসে যে এই ৫০০ টাকায় জুমিয়াদের সুষ্ঠু পুনর্ব্বাসন হয় না। অতএব টাকা বাড়ানো হউক। ট্রাইবেলদের উন্নতি করতে গিয়ে যা প্রয়োজন, এই হাউসে বিভিন্ন সদস্য বিভিন্নভাবে তার যুক্তি

রেখেছেন। কিন্তু Tribal Welfare Deptt. কে Directorate পরিণত করার সম্পর্কে উনি যে সকল তথ্য রেখেছেন সেখানে এটা শুধু একটা সাম্প্রদায়িকতার ভাব এনে Tribal Vrs Bengaleeর ভিতর এটা যন্ত্রনা ঢুকিয়ে দেওয়া ছাড়া আর কিছু নয়। Tribalদের মনের কথা, প্রাণের কথা যদি উনারা বুঝতেন তাহলে আমরা ২৭ জন আর উনারা ৩ জন হতেন না। উনারা যারা প্রতি বৎসরই এখানে বলে থাকেন যে ট্রাইবেলদের জন্য কিছুই করা হচ্ছে না তাদের আমি বলব যে ট্রাইবেলদের জন্য আমরা কিছু করছি বলেই আমাদের তারা ভোট দিয়েছে। উনারা ট্রাইবেলদের জন্য কিছু করেন নাই বলে ভোট পান নাই। আর একটি কথা আমি বলব গত দুই হাজার বৎসর ধরে ট্রাইবেলদের যে সামাজিক জীবন যাত্রা, রীতি নীতি চলে আসছে তার পরিবর্তন করতে হলে সময় লাগবে। আর একজন সদস্য বলেছেন যে গত ২২ বৎসরের মধ্যে ট্রাইবেলদের মধ্যে শিক্ষার প্রসার হয় নাই। তা সত্য নয়। গত ১০ বৎসর পূর্ব্বে যদি টাইবেলদের মধ্যে শিক্ষিত লোক ছিল না কিন্তু এখন অনেক শিক্ষিত হয়েছে। কিন্তু আজকে এবং গতকল্য ও এই হাউসে বলা হয়েছে যে টাইবেলদের মধ্যে শিক্ষিত লোক থাকা সত্ত্বেও তাদের জন্য শিক্ষা বিভাগ কিছুই করেন না। যারা পূর্ব্বে বলেছেন যে টাইবেলদের মধ্যে শিক্ষার প্রসার হয় নাই তারাই আবার এখন বলেছেন যে টাইবেলদের মধ্যে ভুরি ভুরি বি, এ, এম, এ, পাশ, শিক্ষিত বেকার আছে। মাননীয় অধ্যক্ষ মহোদয় উনারা সবসময় উল্টা পাল্টা কথা বলেন। টাইবেলদেরকে সুযোগ দেওয়া হচ্ছে না একথা আমি মানি না। উনারা গুণে দেখুন ত্রিপুরা রাজ্যে কতজন অফিসার টাইবেল। আমাদের এই এসেম্ব্লী সেক্রেটারী পূর্ব্বেও টাইবেল ছিলেন এবং বর্ত্তমানজনও টাইবেল। এডমিনিষ্ট্রেশানে বহু অফিসার টাইবেল। টাইবেল সুপারভাইজরা অধিকাংশই টাইবেল এবং টাইবেল মিনিষ্টারও টাইবেল উনারা এই সমস্ত অমূলক কথা বলে একটা সাম্প্রদায়িক বিদ্বেষ সৃষ্টি করতে চান, আদিবাসী এবং বাঙ্গালীদের মধ্যে ঝগড়া লাগাতে চান।

টাইবেল এডভাইজারী বোর্ডে উনারাও আছেন কিন্তু বোর্ডের মিটিং এ উনারা ত কিছুই বলতে পারেন না। শুধু বলেছেন হচ্ছে না, হয় না। উনারা কি কোন দিন বলেছেন যে এই কাজটা এইভাবে করা উচিৎ, এই কাজটির এই দোষ ত্রুটি। কাজ করতে গেলে ত্রুটি বিচ্যুতি হয়, উনাদের উচিৎ সেই ত্রুটি বিচ্যুতি দেখিয়ে দেওয়া। কিন্তু তা ত উনারা করেন না।

টাইবেল ওয়েলফেয়ার সম্বন্ধে যে প্রস্তাব আজ এখানে উপস্থিত করা হয়েছে, আমি বলব উনাদের উচিৎ ছিল Tribalদের উন্নতির জন্য কি করতে হবে তার জন্য Specific suggession রাখা। কিন্তু তা না করে শুধু কংগ্রেসকে গালি দিচ্ছেন আর বলছেন এই কংগ্রেস সরকার থাকতে কিছু হবে না। তবে এই কথা ঠিক যে এই কংগ্রেস থাকতে ঐ লাল দল ঐ দাঙ্গা হাঙ্গামাকারী দল, ঘর জ্বালানো দল আসতে পারবে না। তারাও জানে টাইবেলরাও তাদের স্থান দিবে না। যারা সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি করে, যারা জাতিগত প্রশ্ন আনে তাদেরে যে টাইবেলরা স্থান দিবে না তার প্রমাণ গত

ইলেকশানে পাওয়া গিয়েছে। ১৭টি ব্লকে ১৭ জন ট্রাইবেল সুপারভাইজর আছে, আমি নাম বলতে চাই না, এর মধ্যে কয়েকজনকে তারা হাতে রেখেছে যাদের দ্বারা তারা টাকা সংগ্রহ করে।

অপর একজন সদস্য বলেছেন যে কোন একজন S. D. O. নাকি পুনর্ব্বাসন দিবে বলে ৬০-৭০ জন জুমিয়াকে এনে বসিয়ে রেখে রাত্রে ফেরত পাঠিয়েছে। এটার আসল রহস্য হল যারা সেকেণ্ড ইনষ্টলমেণ্টের টাকা পাবে তাদের একটা লিষ্ট আছে। জমি রিক্লেমেশান হয়েছে বলে যদি সুপারভাইজার রিপোর্ট দেন তাহলে সেকেণ্ড ইনষ্টলমেণ্টের টাকা দেওয়া হয়। প্রথমে ৩০০ টাকা দেওয়া হয়, জমি রিক্লেমেশানের পর ২০০ টাকা দেওয়া হয়। অনেক ক্ষেত্রে দেখা গিয়াছে যে প্রথম ইনষ্টলমেণ্টের পর জমি রিক্লেমেশান না করে ট্রাইবেলরা অন্যত্র চলে যায়। যখন ২য় ইনষ্টলমেণ্টের পূর্ব্বে ইনকোয়েরী হয়, তখন ঐ ভদ্রলোকেরাই ইনকোয়ারী করতে যায় এবং যারা আদৌও জায়গাতে নেই এরকম লোক নিয়ে আসে। আমার মনে হয় এই রকম কোন ঘটনার কথা মাননীয় সদস্য বলেছেন।

ওনাদের সঙ্গে কথা বলা বৃথা। আদিবাসীরা যাত্রা ভালবাসে। মাঝে মাঝে ওনারা আদিবাসীদেরে যাত্রা শুনিয়ে আসেন। আমার মনে হয় এখানে এসেও সেই যাত্রার পাঠই করছেন।

আজকে ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেণ্টের জন্য ডাইরেক্টোরেট হউক এটা আমি চাই। মনে হয় মন্ত্রী মহোদয়রাও সেই ভাবে চিন্তা করছেন। তবে কতগুলি বিষয় আছে যা আমি পূর্ব্বেও হাউসে বলেছি যে সমস্ত রাজ্যে এক সঙ্গে না করে প্রত্যেকটাকে এক এক করে আস্তে আস্তে জুমিয়াদের পুনর্ব্বাসন দিতে হবে। তাহলে সুষ্ঠভাবে জুমিয়া পুনর্ব্বাসনের কাজ অগ্রসর হবে। একজন মাননীয় সদস্য অসত্য কথা বলেছেন যে জুম করা নাকি বন্ধ করে দেওয়া হয়েছে। আমি বলছি জুম করা বন্ধ করা হয় নাই। ফরেষ্ট রিজার্ভে টাঙিয়া প্রথায় এক বৎসর জুম করতে দেওয়া হয়। আর যাদেরে আদৌও পুনর্ব্বাসন দেওয়া হয় নাই তারা রিজার্ভ ফরেষ্ট এলাকার বাহিরে জুম করতে পারে এবং এখনও তাই তারা করে চলছে। আমি তা মাননীয় সদস্যদেরকে দেখাতে পারি। কাজেই উনি অসত্য কথা বলেছেন। উনি ইচ্ছা করলে আমাকে চ্যালেঞ্জ করতে পারেন।

এমনও দেখা গিয়েছে যে কোন স্থানে ১০০ জুমিয়া আছে তাদেরে পুনর্ব্বাসন দেওয়া হবে। যখন লিষ্ট করতে যায় তখন দেখা যায় ৫০০ পরিবারের লিষ্ট হয়ে যায়। তার কারণ একটা দল আছে তারা ঘুরে ঘুরে নাম লিষ্ট করায়। এছাড়াও যারা সেখানে আছে তারা তাদের জামাতা, আত্মীয়স্বজন, যারা অন্যত্র আছে তাদের নামও লিষ্ট করায়। এর ফলে একটা হিবিজিবি হয়ে যায়।

এখন আমার সাজেশান হল প্রতিটি সাব ডিভিশনের ট্রাইবেলদের প্রথম একটা মোট লিষ্ট করে তাদেরে গ্রুপ গ্রুপ করে পুনর্ব্বাসন দিতে হবে। তাহলে এক বৎসরেই ১০০ জায়গায় ৫০০ হবে না। আর তাদেরে যে গ্রান্ট আমরা দেই সেই গ্রান্টের পরিমাণ বাড়ানো দরকার। আর যে ভূমি দেওয়া হয় তা তাদেরকে দিয়ে সরকার যদি আবাদ করে দেন, টাকাটা তাদের গ্রানট থেকেই কেটে রাখা হয়, তাহলে জমির উপর তাদের মায়া আসবে। আবাদ তাদের উপর ছেড়ে দিলে তারা সব করতে পারে না। আর গ্রানটের টাকাটাও অন্য প্রয়োজনে খরচ করে ফেলে, এমনিতেই তারা অভাবগ্রস্থ। এর ফলে তাদেরে দেওয়া জমি প্রায়ই আবাদ হয় না। কাজেই আমার এই প্রস্তাবটা চিন্তা করার জন্য হাউসকে অনুরোধ করব। আশা করি হাউস বুঝবেন যে সরকার যদি জমিটা রিক্লেমেশান করে দেন তাহলে তারা জমি ছেড়ে যাবে না এবং জমির উপর তাদের লোভ হবে।

যাহোক, আমি এই প্রস্তাবের স্বপক্ষেই আমার মত জানাচ্ছি। ট্রাইবেলদের উন্নতি হচ্ছে সত্য কিন্তু আরও দ্রুত হওয়া দরকার। গত ১৫ বৎসরে ট্রাইবেলদের উন্নতির জন্য কাজ করা হয়েছে। কিন্তু যতটুকু হওয়া উচিত ছিল তা হয় নাই। তাই এখন এই কাজ দ্রুত সম্পন্ন করা দরকার। এই বলে এই প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—I now call on Hon'ble member Sri Rabindra Ch. Deb Rankhal.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা অর্জেন্ট মেটার এ আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। ত্রিপুরা গভর্ণমেন্ট অফিসার্স এসোসিয়েশানের প্রেসিডেন্ট একটা চিঠি লিখেছেন। চিঠিটা হল এই :—

A. Bhattacharjee, President.

TRIPURA GOVERNMENT OFFICERS' ASSOCIATION.

AGARTALA, TRIPURA.

Dated, 17th April, 1970.

To

The Secretary,

Tripura Legislative Assembly,

Agartala.

Subject :— Rules regarding issue of passes to Govt Officers required to be present in the Assembly on official duty.

Sir,

A member of this Association who is a senior Class II Gazetted Officer, has brought to our notice that while passes were issued from the Assembly Secretariat to Government Officers required to be present in the Assembly during budget discussions or questions, to supply ready information to the Ministers concerned whenever necessary, some Class II Officers including Junior ones have been issued passes for sitting in the distinguished visitors' gallery while some others of the same category and even being senior ones were given passes for ordinary visitors' gallery. This differential treatment has obviously wounded the feelings of the officers concerned some of whom untimately returned without attending the Assembly. It is felt that in the Assembly which is the seat and upholder of democracy there will be no discrimination amongst offieers or people of the same category.

I shall be grateful if you would kindly let this Association know the Rules if any framed by the Assembly or the Assembly Secretariat regarding the issue of passes for the purpose mentioned above. A copy of the rule so framed, if any, may kindly be supplied to our Association, if no objection. I would further request you kindly to bring the feeling of the Officers concerned to the notice of the Hon'ble Speaker of the Assembly.

Yours faithfully,
Sd/- A. Bhattacharjee, President,
Tripura Government Officers' Association.

**Mr. Speaker**—আপনি কি Association এর সভ্য ?

**Shri Aghore Deb Barma**—না, আমি Association এর সভ্য নই। তবে চিঠিটার কপি আমার কাছেও এসেছে তাই আপনার দৃষ্টি আকর্ষণ করলাম। কারণ কিছুক্ষণ আগে Assemblyতে question hour এর পরে attend না করার একজন লোক এসে তাদেরকে খবর দিয়েছে। তাই আমি এসম্পর্কে House এর দৃষ্টি আকর্ষণ করলাম।

**Mr Speaker**—মাননীয় সদস্যের অবগতির জন্য আমি বলছি যে অফিসার্স আর employeesদের জন্য distinguished gallery নেই এবং ঐ জায়গায়, all officers and employees ঐখানে বসবে।

**Shri Aghore Deb Barma**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই চিঠিতে লিখেছে যে কোন কোন অফিসারকে distinguished gallery দেওয়া হয়েছে কেউ কেউ ordinary gallery পেয়েছে। এই অভিযোগটা এখানে এসেছে বলে House এর দৃষ্টি আকর্ষণ করলাম।

**Mr. Speaker**—That is not so very important to disturb the business of the House.

( Interruption )

**Mr. Speaker**—মাননীয় সদস্য, আমি বুঝতে পারলাম না যে এমন very important discussion Houseএ চলছে তার মধ্যে কেন এই সামান্য প্রসঙ্গ তুলে disturb করছেন।

**Shri Aghore Deb Borma**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এ ব্যাপারে কোন discussion করছি না, শুধু দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker**—এরকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা চলছে তার মধ্যে আপনি এরকম সামান্য বিষয় উপস্থিত করলেন তা আমি চিন্তা করতে পারি নাই। মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল এখন আপনি বলুন।

**শ্রীরবীন্দ্রচন্দ্র দেব রাংখাল**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসে ক্ষিতীশ বাবু যে আলোচনা এনেছেন যে ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টকে ডাইরেক্টরেট করা সম্পর্কে, এটা ভাল কথা। এই জন্য আমি উনাকে ধন্যবাদ জানাই। তবে ট্রাইবেলদের উন্নতির জন্য আরো ভাল ভাবে দৃষ্টি দেওয়া দরকার এটা ঠিক। তবে এটা আলাপ আলোচনা করতে গিয়ে আমাদের বিরোধীপক্ষ যে বিরোধীতা করেছেন এটা অত্যন্ত দুঃখের বিষয়। তারা এ বিষয়ে জানেন অথচ না জানার ভান করে অনেক কিছু বলিতেছেন। আমার জানামতে ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টে এগারজন ট্রাইবেল সুপারভাইজার আছেন। ট্রাইবেল কলোনীতে এবং ট্রাইবেল ব্লকে আগের তুলনায় ট্রাইবেল

কর্মচারী অনেক বেড়েছে। কাজেই এই সমস্ত আলাপ আলোচনা করে এই সব বাধার সৃষ্টি করেছে এটা ঠিক নয়। বর্তমানে ট্রাইবেল ওয়েলফেয়ারে যে A, D M. আছেন উনি-ও প্রকৃত ট্রাইবেল। বলতে গেলে Development Ccmmissioner-ও ট্রাইবেল। এই ভাবে ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টে ট্রাইবেল কর্মচারীর সংখ্যা দিন দিন বাড়বে। তবে মাননীয় সদস্য ক্ষিতীশ বাবু যে আলোচনা এনেছেন ইহার পক্ষে আরও আলোচনা হবে। এ বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার**—পাঁচ মিনিট বলুন মাননীয় সদস্য।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** — আজ House এ মাননীয় সদস্য ক্ষিতিশ বাবু যে আলোচনা এনেছেন এটা আমাদের ত্রিপুরার পক্ষে খুবই গুরুত্বপূর্ণ আলোচনা। আজকে House এ এই বিষয়ে বিভিন্ন সদস্য যে দৃষ্টিকোণ থেকে আলোচনা করেছেন এটাকে দুই ভাগে ভাগ করতে পারি। Practically & Theoretically আমরা Constitutionally weeker section থেকে গ্রহণ করেছি এবং weeker section থেকে project করা হল, আইন কানুন করা হল develop করার জন্য। Develop করতে গিয়ে একটা implement section করেছি। এই implement section করতে গিয়ে আমরা দেখেছি কোথায় কোথায় কি করা হবে। তারজন্য একটা ব্যয়ের প্রশ্ন উঠেছে। কিন্তু একটা আশ্চর্য্যের বিষয়। আমার জানা মতে ভারতবর্ষের প্রত্যেকটি প্রদেশে যতগুলি Administration আছে সেখানে ত্রিপুরার মত এরকম একটা Administration আছে কিনা জানি না। সেখানে District Magistrate আছে অর্থাৎ সাব Magistrate এবং Collector এর function সেখানে তারই under এ একজন A. D. M. Development করে থাকেন ও ইহা ভারতবর্ষের কোথাও দেখি না। নাম হচ্ছে Additional District Magistrae এবং কাম হচ্ছে Development Block। অথচ ভারতবর্ষের অন্যান্য Head of Department এর মত District Magistrate এর কোন রকম সম্পর্ক নেই। যে প্রশ্নটি আজকে উঠেছে তাতে আমরা দেখতে পাচ্ছি District এর জন্য আলাদা টাকা থাকা সত্ত্বেও Development Department এর Head এর টাকা ট্রাইবেল ওয়েলফেয়ারএর সঙ্গে থেকে সংযুক্ত করার গতিতে ট্রাইবেলদের জন্য যে টাকা খরচ করা হচ্ছে তাহা ঠিক ঠিক মত ব্যয় হচ্ছে কিনা এবিষয়ে আমার সন্দেহ হয়। কথা হচ্ছে যে Administration কে আমরা Important দিচ্ছি তারাও যদি উন্নতিমূলক কাজ করতে গিয়ে ভাওতা দেয় তাহলে মন্ত্রীমহোদয় জনগণের দ্বারা ঘেরাও ও গণবিক্ষোভ হওয়ার সম্ভাবনা থাকে। তারপর ট্রাইবেলদের উন্নতির জন্য Tribel Department কে Head of the Deptt. করাটা অত্যন্ত জরুরী কথা। আর একটা কথা হচ্ছে এই যে implement করা হচ্ছে সেটা শুধু ট্রাইবেল এবং Non Tribal এর প্রশ্ন নয়। যাদের জন্য implement করব অর্থাৎ আমরা যেখানে যাব বা পাহাড়ে যেখানে যাব তাদের

কাজ কর্ম চিন্তাধারা সম্বন্ধে ওয়াকিবহাল না থাকে গতানুগতিকভাবে সরকার যদি পূর্ব্বের Scheme অনুযায়ী implement করতে চান তবে misunderstanding creat হবে। সত্যিকারে আমরা যাতে ট্রাইবেলদের উন্নতি করতে পারি সেই জন্য আমাদের কাজে কর্ম্মে চেষ্টা থাকা দরকার। এবং এই বিষয়ে Tribel welfare Deptt. এর নজর থাকা দরকার। Tribal Welfare এর attitude অনুযায়ী যদি আমরা কাজ করে না যাই এবং হাজার টাকাই খরচ করি না কেন তবু আমরা তাদের মনে Tribal Development এরজন্য যে কাজ করি সেই বিশ্বাস সৃষ্টি করতে পারব না। আমার পূর্বে মাননীয় সদস্য কতকগুলি কথা বলেছেন যে জুম চাষের জন্য আবাদ করা হচ্ছে আবার আমাদের ভারতবর্ষে জুম করাটা অগ্রগতির মাধ্যম নয়। তাতে বুঝা যায় Tribal দের আমরা Develop করতে পারব না। সুতরাং তাদেরকে Civilise করবার জন্য কৃষি ক্ষেত্রে আরও উন্নতি করা হচ্ছে। অতএব মাননীয় সদস্য যেখানে জুম চাষকে Continue করা উচিৎ বলে মনে করছেন সেখানে আমি বলি নিজেরা ট্রাইবেল হয়ে নিজেদের সর্ব্বনাশ ডাকার দরকার আছে কিনা সেই বিষয়ে চিন্তা করা দরকার। আর একটি কথা তিনি বলেছেন যে ringwell এর কথা, কিন্তু আমরা পরিষ্কার দেখতে পাচ্ছি ringwell উপযুক্ত জায়গায় বসিয়েও জল পাওয়া যাচ্ছে না। এটা আমাদের কাছে বিরাট একটা প্রশ্ন হিসাবে দাঁড়িয়েছে। এ সম্বন্ধে আমাদের বিচার বিবেচনা করা দরকার—কি ভাবে পাহাড় অঞ্চলে বা Hill area তে ringwell স্থাপন করা যায়। আর একটি কথা মাননীয় সদস্য রবিবাবু বলেছেন যে কোন কোন এলাকাতে বা area তে এ বছর আমরা কত Landlessদের বসাব Specific করা দরকার এটা আমি মানলাম। কিন্তু প্রত্যেকটি ব্লক অফিসার এবং প্রত্যেকটি S. D. O. অফিসে দেখি মাসে মাসে ঘেরাও হচ্ছে যে জুমিয়া গ্র্যান্ট দাও, জুমিয়া গ্র্যান্ট দাও। কিন্তু উনারা কোন সময়েই suggestion দেন না যে কি ভাবে Scheme করলে পরে সুষ্ঠুভাবে জুমিয়া পুনর্ব্বাসন হবে। শুধু বলবেন যে টাকা নাই, কেন টাকা দাও এবং তার সঙ্গে সঙ্গে শ্লোগান দিতে থাকবেন। কাজেই আমি বলব যাতে তারা শ্লোগান না দিয়ে কি করে কাজ করলে পরে ভাল হবে তার চিন্তা করেন তবে সরকারের পক্ষেও কাজে এগুতে আরও সহজ হবে। আরও একটি কথা বলছেন এখানে যে Scheduled Castes Commission এর যে রিপোর্ট সেখানে একটি মাত্র লাইন। সেখানে উনাদের objection হচ্ছে, সারা ভারতবর্ষে একটা Plan আমরা দেখতে পাচ্ছি In respect of adult Centre, আমাদের Tribal Members দের মধ্যে সুন্দর একটি যুক্তি দেখতে পাচ্ছি। During this period Adult Centre সম্বন্ধে Tribalদের মধ্যে এতগুলো সংশোধন Create করেছেন যে তারা প্রত্যেকেই adult Centre এ যোগ দিতে চাচ্ছে। এই দিক দিয়ে আমি তাদের ধন্যবাদ দিব। এই বলে যে Discussionটা আনা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr Speaker— Hon'ble Minister Sri P K Das.**

**শ্রী পি. কে. দাস**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় সদস্য শ্রীক্ষিতীশ দাস মহাশয় যে discussion Houseএ রেখেছেন সেই discussion এর জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই। তাঁর প্রস্তাবের মূল কথা হল Tribal Welfare Deptt. কে আরও strengthen করার জন্য। Scheduled Castes/Tribes যারা আছেন নির্দিষ্ট সময়সীমার মধ্যে যদি তাদের উন্নত করতে হয় তাহলে তাদের Welfare এর জন্য যতখানি কাজ করা হচ্ছে সেটাকে আরও জোরদার করতে হবে। ভারত সরকার Scheduled Caste এবং Scheduled Tribes দের জন্য ১৯৫০ সালথেকে Reservationএর ব্যবস্থা করেছেন। তার পর আরও ১০ বৎসর করে extension করেছেন। সেটা ১৯৭০ সালে শেষ হয়ে যাচ্ছে। তারপর আরও ১০ বৎসরের জন্য extended করেছেন। যে উদ্দেশ্য নিয়ে এই reservation এর ব্যবস্থা করেছে এবং সময় নির্দ্ধারণ করেছে, সেই সময়সীমার মধ্যে তাদের উন্নত করা যায়নি বলে extension করে আসছে। এটা উচিত সমাজের মধ্যে একতা আনয়ন করার জন্য এই casteism Abolish করা দরকার। আজকে যদিও অনুন্নত সম্প্রদায় বলে কিছু কিছু লোককে সাহায্য দেওয়া হচ্ছে কিন্তু এটাও সত্যিকথা সাম্প্রদায়িকতাকে জিইয়ে রাখছে এই বিশেষ সুযোগ সুবিধা দেওয়ার ব্যবস্থা। কাজেই যত তাড়াতাড়ি এই সুযোগ যাতে না নিতে হয়,এই অবস্থার সৃষ্টি করা যায় ততই মঙ্গল। সেই দিক দিয়ে এই সম্প্রদায়গুলিকে উন্নত করার জন্য ত্রিপুরাতে যে ব্যবস্থা রাখা হয়েছে, বর্ত্তমান যে Tribal Welfare Organisation সেটা সম্বন্ধে অনেক মাননীয় সদস্য সমালোচনা করেছেন। মোটামোটিভাবে যে ব্যবস্থা আছে সেটা আমি মাননীয় সদস্যদের কাছে উল্লেখ করতে চাই। ত্রিপুরা সরকার Tribal Welfare এর জন্য সচেতন। সেই দিক বিবেচনা করে বর্ত্তমান Tribal Welfare Deptt. এ একজন অফিসার আছেন। তার উপর Head of the Department হচ্ছেন A D. M. এবং একজন Asstt. Tribal Welfare Officer আছেন। এ ছাড়া একজন Asstt. Tribal Welfare Officer বিভিন্ন Sub-Division এ আছেন। তারপর Field Staff এর মধ্যে আছেন ১০ জন Inspector, ৫৭ জন Supervisor, Surveyor আছে, আমিন আছে, চেইনম্যান আছে। এমনি করে একটা বিরাট staff maintain করছে সেখানে। এ ছাড়া এই Tribal welfare deptt.কে আরও শক্তিশালী করার জন্য Supervisor, Inspector নেওয়ার জন্য বর্ত্তমান বৎসরের বাজেটে provision আছে। এ ছাড়া বিভিন্ন Tribal welfare এর জন্য আমাদের বিভিন্ন প্রকার পরিকল্পনা আছে। সে সম্বন্ধে Demand আলোচনা কালে বিস্তারিত আলোচনা হয়েছে। কাজেই এ সম্বন্ধে বিশেষ আর আলোচনা করতে চাইনা। মোটামোটি ভাবে Tribal welfare deptt. কে strengthen করার জন্য আমাদের সরকার চিন্তা করছেন। আমাদের District Administration Re-organise হতে যাচ্ছে, সেই দিক থেকে Re-organisation এ আমাদের যে Plan তাতে Tribal Welfare এর জন্য যে proposal for creation of a Directorate for Tribal Welfare Deptt. সেটাও Re-organisation Plan এর অন্তর্ভুক্ত। সুতরাং আজকের যে আলোচ্য বিষয় যে Tribal Welfare Deptt.কে Directorate এ রূপান্তরিত করা সেটা আমাদের Re-organisation Plan এর অন্তর্ভুক্ত। Tribal Welfare কে successful করার জন্য আমাদের যখনই যাহা প্রয়োজন সেই ব্যবস্থা নেওয়া হচ্ছে। বিরোধী দলের

মাননীয় সদস্যরা আলোচনা করতে গিয়ে বলেছেন যে Tribal Welfare Deptt. এ Tribal কর্মচারীর সংখ্যা কম। একথা আমি মানতে রাজী নই। কারণ Tribal Welfare Deptt. এ Supervisor এবং আর অনেক Tribal কর্মচারী আছেন। আর একটা কথা হচ্ছে সাম্প্রদায়িক মনোভাব। বর্ত্তমান বিশ্বে যখন জাতি ঐক্য, আন্তর্জাতিক ঐক্য এবং বিশ্বভ্রাতৃত্বের জন্য আমরা চিন্তা করছি তখন Tribal এবং non-tribalদের মধ্যে সাম্প্রদায়িক মনোভাব সৃষ্টি করাটা একটা নীচু ভাব। Tribal Welfare সম্বন্ধে বলতে গিয়ে বিরোধী দলের মাননীয় সদস্যরা Tribal এবং non-tribalদের মধ্যে এইরূপ বিভেদ মূলক কথা বলেছেন। এতে উপকার না হয়ে আমি মনে করি অপকারই হবে। বিশেষ করে আমরা জানি Tribalদের শাসনে থাকলে যদি Tribalদের উন্নতি হত তাহলে ১৩ শত বৎসর ত্রিপুরা যখন Tribal শাসনে ছিল তখন সারা বিশ্ব যখন ধাপে ধাপে এগিয়ে গিয়েছিল তখন আমাদের এই ত্রিপুরা কেন উন্নত হয়নি। সুতরাং এই মনোভাবের পরিবর্ত্তন দরকার। Communal মনোভাব থাকা উচিত নয়। সেইদিক থেকে ভারতভুক্তির হওয়ার পরে যে সমস্ত উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করেছে আজও মাননীয় সদস্য উনার বক্তৃতায় স্বীকার করেছেন যে বহু ছেলে Higher Secondary pass করে B. A. pass করে রাস্তায় রাস্তায় ঘুরছে। যদিও সত্য নয় যে রাস্তায় ঘুরছে তবে এটা সত্যি কথা বহু ছেলে B. A. পাশ করে বসে আছে। সুতরাং চাকুরীর ক্ষেত্রে তাদের যে সুযোগ সুবিধা সংরক্ষিত করা আছে সেই অনুযায়ী তারা চাকুরীর সুবিধা পাচ্ছেন, নিচ্ছেন। কোন ক্ষেত্রে যদি ব্যতিক্রম দেখা যায় তবে সেটা তাদের স্বার্থ আদায়ের জন্যে চেষ্টা করতে পারেন। কাজেই এই যে বিভেদমূলক মনোভাব যে ট্রাইবেলদের জন্য রিজার্ভ area করে রাখা এই যে প্রস্তাব, ট্রাইবেলরা যদি তাদের গণ্ডির বাইরে উন্নত যে সমাজ তাদের সঙ্গে যদি freely মেলামেশা করতে না পারে, তাদের সঙ্গে যদি বন্ধুত্বভাব গড়ে তুলতে না পারে, তাদের ক্ষুদ্র গণ্ডির মধ্যে থেকে কি করে শিক্ষার আলোকে আলোকিত হতে পারবে ও উন্নতি করতে পারবে। কাজেই উন্নত জীবন সম্বন্ধে ওয়াকিবহাল হতে হলে উন্নত পরিবেশে মিশতে হয় কাজেই শুধু একটা গণ্ডির কথা চিন্তা না করে তারা যেন মনে করেন যে সমগ্র ত্রিপুরা সমগ্র ভারতবর্ষ তাদের দেশ অতএব সকলের সংগে মিলে মিশে তাদের অধিকার তারা আদায় করবে প্রয়োজন হলে অধিকার আদায়ের জন্য সংগ্রাম করবে সেই দৃষ্টিভঙ্গি তাদের থাকা উচিত। তাছাড়া তাদেরকে আলাদা করে রেখে তাদের উন্নতি অগ্রগতির পরিকল্পনা স্বার্থক হতে পারে না। এখানে রাজনৈতিক স্বার্থ প্রণোদিত হয়ে ট্রাইবেলদের জন্য মকোকান্না কেঁদে ভোট আদায়ের চেষ্টা করা হচ্ছে। এতে ট্রাইবেলদের কোন উন্নতির প্রচেষ্টা আছে বলে আমি মনে করি না। প্রসঙ্গত আমরা আর একটি জিনিষ লক্ষ্য করেছি যে ওয়েলফেয়ার of backward classes বলতে শুধু Tribalদেরই বুঝায় না। এছাড়া যা entrusted হয়েছে to look after the welfare of Sch Caste, Tribe & other backward classes. কিন্তু মাননীয় সদস্যরা বলেছেন শুধু ট্রাইবেল কিন্তু তাতে যে other backward classes আছেন তাদের কথা তারা ভুলে গেছেন। এতে মনে হয় একটা সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গি নিয়ে একথা বলছেন, বৃহত্তর স্বার্থে, ব্যাপক জনকল্যাণের জন্যে তাদের কোন

দৃষ্টিভঙ্গি বা চিন্তাধারা নেই। কাজেই সরকার এ ব্যাপারে সচেতন নয় একথা আমরা মানতে রাজী নই, একথা সত্য নয়। সরকার এ ব্যাপারে যথেষ্ট ওয়াকিবহাল আছেন। বিশেষ করে Tribal Welfareএ যে সমস্ত Scheme নেওয়া হয়েছে একটু ভাল করে দেখলেই বুঝতে পারবেন যে এ সমস্ত Scheme গ্রহণ করার আগে Tribal Advisory Committee, সেই কমিটিতে বিভিন্ন Tribal সদস্যরা আছেন, পুঙ্খানুপুঙ্খ ভাবে বিচার করেছেন সেই সমস্ত Scheme ? সুতরাং যে অভিযোগ, যে ট্রাইবেল Scheme গ্রহণ করার আগে ট্রাইবেল নেতাদের সঙ্গে পরামর্শ করা হয় না একথা ঠিক নয়। সুতরাং ত্রিপুরা Govt. Tribal Rehabilitation এর যে Scheme গ্রহণ করেছেন এবং ভবিষ্যতে Tribal Deptt. কে Directorate এ পরিণত করার যে পরিকল্পনা আমাদের আছে তার মারফত ট্রাইবেল জুমিয়াদের আশা আকাঙ্ক্ষা পরিপূর্ণ হবে বলে আমি মনে করি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—Discussion on matters of urgent public importance for short duration is over. I am now giving my abservation on the discussion of the members during zero hours.

Members, in Zero hours raised discussin which mainly dealt with two points (1) Ministers demand notice frequently in replying to supplementary questions (2) Postponed questions are not dealt with properly though there is a ruling of the Speaker that Postponed questions should be shown in order paper generally after two weeks. I am in agreement with the members that minist-rs should give reply to the questions as far as possible and satisfy the members by replying the different supplementary questions raised in the House. It is no denying fact that ministers are responsible to the Legislative and asking of questions by the members are there parliamentary privilege seeking clarification on different aspects of the administration. Therefore, it is the basic responsibility of the ministers to be fully prepared with the question and well equiped with the possible supplementaries. It reminds me a ruling of Shri Sardar Huknm Singh in Lok Sabha sometime past during his tenuire of office as Speaker of the Lok Sabha.

"Supplementary should come from the members like shooting arrows and

ministers should be fully prepared to reply to those supplentaries." From the position stated above, I have understood that Sardar Hukum Singh intended to mean that the ministers should not come unprepared to the House and be ready for the supplementaries that may come up from the members. I also appreciate that ministers have also some difficulties to reply to the supplementaries on the floor of the House. But attempt should be made to demand notice to the supplementary questions in very exceptional circumstances.

Regarding postponed questions, though ministers are not debarred to ask postponment of the questions, they should not take shelter of that recourse very frequently. I should request the Hon'ble Ministers to make it a point and instruct their Secretaries so that postponment of questions is not sought for too often.

Regarding asking of supplementary questions, I would draw the attention of the members that the rules which are applicable in matters of admitting original questions are also applicable in case of supplementary questions. I would request the Hon'ble members to follow the rules in asking the supplementary questions. It has further come to my notice that during question hours arguments are made on the replies furnished by the ministers, which should be avoided in future.

Raising of point of order during the question hours should be restricted to the bearest possible necessity.

I have noticed in Parliament and other State Legislatures that asking of supplementary question to any number are not allowed in the House asking too many supplementary questions deprive other members to ask their original questions given notices of I would therefore request the members to help me to create a healthy parliamentary convention in this respect by giving all the members the opportunity in asking their original questions.

As already poited out by me that it is the privilege of the members to collect information on the various aspects of the Govt. by asking questions and it is also the duty of the ministers to reply to all the questions and attain other Legislative Bussiness of House with due regard to parliamentary democracy.

Thank you.

Next item in the list of bussiness in private member resolution I would called Shri Raj Kumar Kamaljit Singh to move his resolution that বিদেশী শাসন হইতে মুক্তি সংগ্রামে নির্য্যাতিত দেশপ্রেমিকগণ বর্ত্তমানে যাহারা ত্রিপুরা সরকারের অধীনে চাকুরী করিতেছেন তাহাদের চাকুরীর অবসরকালীন বয়ঃসীমা ৬৫ বৎসর করার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করিতে এই বিধান সভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ**—হাউসে যে প্রস্তাব আমি এনেছি সেই প্রস্তাবটি হচ্ছে এই—"বিদেশী শাসন হইতে মুক্তি সংগ্রামে নির্য্যাতীত দেশপ্রেমিকগণ বর্ত্তমানে যাহারা ত্রিপুরা সরকারের অধীনে চাকুরী করিতেছেন তাহাদের চাকুরীর অবসরকালীন বয়ঃসীমা ৬৫ বৎসর করার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারের সাথে যোগাযোগ করিতে এই বিধান সভা ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে।"

মাননীয় স্পীকার স্যার, বিদেশী শাসন হতে আজ আমরা মুক্ত কিন্তু যাদের অবদানে আমরা আজ স্বাধীন, আমরা গণতন্ত্রের আস্বাদ পেয়েছি। আমরা সমাজবাদ প্রতিষ্ঠা করতে চলেছি। তাদের এই স্বাধীনতা আন্দোলনে অনেক কষ্ট ভোগ করতে হয়েছিল, অনেককে প্রাণদান পর্য্যন্ত করতে হয়েছিল। তাদের কথা আজ আমাদের সর্ব্বাগ্রে স্মরণ করতে হবে। কিন্তু এই স্বাধীনতা সংগ্রামীরা আজ দিশেহারা। কাহারও বাসস্থান নেই, কাহারও বা জীবিকার কোন সংস্থান নেই। তাই তাদের প্রতি দেশবাসীর ঋণ আছে এই কথা স্মরণ করে তাদের যোগ্যতা অনুসারে সমাজের বিভিন্ন স্তরে তাহাদিগকে প্রতিষ্ঠা করতে হবে। তাদের জীবিকা অর্জ্জনের পথ প্রশস্ত করতে হবে। সরকার যে কিছু করেননি, একথা আমি বলিনা। শিক্ষাগত যোগ্যতা যাদের নেই, তাদের পুনর্ব্বাসনের জন্য সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন এবং অনেক ক্ষেত্রে পেনসন ও দিচ্ছেন। একটি বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করবো সেটি হচ্ছে—স্বাধীনতা আন্দোলনে অংশ গ্রহণ করে সম্পূর্ণ যোগ্যতা থাকা সত্ত্বেও তাঁরা ঠিক বয়সে চাকুরীতে প্রবেশ করতে পারেন নি, কিন্তু দেশ স্বাধীন হওয়ার পর অনেকে চাকুরীতে

ঢুকেছেন, তাই তাদের ক্ষেত্রে আজ চাকুরী থেকে অবসর গ্রহণের বয়ঃসীমা শিথিল করার প্রশ্ন উঠেছে, এবংএই বিষয়ে সরকারকেও বিশেষভাবে চিন্তা করতে হবে। তাদের ক্ষেত্রে বয়ঃসীমা ৫৮ বৎসর থেকে শিথিল করে ৬৫ বৎসর করা উচিৎ। কেননা আমাদের ভাবতে হবে যে, ঐ স্বাধীনতা সংগ্রামীদের জন্যই আমরা স্বাধীনতা পেয়েছি।

**Mr. Speaker**—Any other member may take part in the discussion.

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**—মাননীয় সদস্য কমলজিতবাবু যে প্রস্তাব এনেছেন, এটা একটি যুক্তিপূর্ণ প্রস্তাব। এই প্রস্তাব আমি সমর্থন করি। স্বাধীনতা সংগ্রামে অংশ গ্রহণকারী অনেকেই আজ সংকটের সম্মুখীন হয়েছে, সরকার থেকে সাহায্য দেওয়া হলেও সে সাহায্য তাদের বাঁচার পক্ষে যথেষ্ট নহে। তাদের অনেককে আজ পরিণত বয়সে চাকুরী গ্রহণ করতে হয়েছে, কিন্তু তারা যেহেতু ঠিক বয়সে চাকুরীতে ঢুকতে পারেন নি, সেইহেতু তাঁরা অনেকে হয়ত পুরা চাকুরী করবার সুযোগ পাবেন না; কিন্তু দেশবাসীর প্রতি তাদের যে দান, সেই কথা চিন্তা করে তাদের প্রত্যেককে সমাজে প্রতিষ্ঠিত করার দায়িত্ব দেশবাসীর ও সরকারের। তাই তাদের চাকুরী হতে অবসর গ্রহণের বয়ঃসীমা শিথিল করে ৬৫ বৎসর করা উচিত বলে আমি মনে করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মাননীয় স্পীকার মহোদয়, বক্তব্য শেষ করেও আমি অন্য একটি বিষয় সম্পর্কে বলতে চাই, আজ মাননীয় স্পীকার ১৯৭০-৭১ সনের জন্য বিভিন্ন কমিটি গঠন করেছেন, এবং আমাকেও ২টি কমিটিতে রেখেছেন। কিন্তু আমি সেই কমিটিগুলি থেকে আমাকে বাদ দেওয়ার জন্য তাঁকে অনুরোধ জানাব।

**মিঃ স্পীকার**—আপনি আপনার সিদ্ধান্ত পুণর্বিবেচনা করুন।

**শ্রী এস, সি. চৌধুরী**—মিঃ স্পীকার আমি চিন্তা করেই এই সিদ্ধান্তে এসেছি, এবং আশা করি আপনি আমাকে যে কমিটিগুলিতে নমিনেট করেছেন তা থেকে আমাকে বাদ দেবেন, পুনর্বিবেচনার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য**—মাননীয় সদস্য, পরে এই বিষয়ে আলোচনা হলে মন্দ হয় না।

**মিঃ স্পীকার**—আমি মাননীয় সদস্যকে অনুরোধ করবো তিনি মিটিংয়ের পরে যেন আমার সাথে এ বিষয়ে আলোচনা করেন।

**শ্রীমতী রেণু চক্রবর্ত্তী**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, দেশকে পরাধীনতা থেকে মুক্ত করার জন্য যে সব দেশপ্রেমিক রাজনৈতিক নির্য্যাতন ভোগ করেছেন ইংরেজদের শাসন কালে এবং জীবনের সব চাইতে মূল্যবান সময়টুকু যারা দেশকে স্বাধীন করার সংগ্রামে উৎসর্গ করেছেন, যারা আজ জীবিকা নির্ব্বাহের জন্য সরকারী চাকুরীতে প্রবেশ করেছেন এই রাজ্যের বিভিন্ন ডিপার্টমেন্টে, তাদের চাকুরীর বয়স ৬৫ বৎসর পর্য্যন্ত বাড়ানোর জন্য যে প্রস্তাব মাননীয় সদস্য এই হাউসে এনেছেন আমি তা সর্ব্বান্তঃকরণে সমর্থন করি। কারণ আজ আমরা দেখেছি, যারা স্বাধীনতা সংগ্রামে অংশ গ্রহন করে কৃতকার্য্য হয়েছেন আজ তারা জীবন সংগ্রামে বিপর্য্যস্ত। আমাদের স্বাধীনতা প্রাপ্তির অভিশাপ হল দেশ বিভাগ। সেই দেশ বিভাগের ফলে যে সকল নির্য্যাতিত রাজনৈতিক কর্ম্মী আমাদের ত্রিপুরা রাজ্যে উদ্বাস্তু হয়ে এসেছেন তাদের অনেকেই নিঃস্ব অবস্থায় এসে অনেক দুঃখ কষ্ট এবং দারিদ্রের মধ্যে দিন কাটাচ্ছেন। এদের মধ্যে কিছু সংখ্যক অল্প বেতনের সরকারী চাকুরীতে প্রবেশ করেছেন বেশী বয়সে। বেশী বয়সেই আবার অনেকে সংসার পেতেছেন। তাদের ছেলে-মেয়েরা ছোট ছোট এবং অভাব অনটনের ভিতর তারা আজ এক দুঃসহ অবস্থার সম্মুখীন। তাদের মধ্যে কেউ কেউ অর্থের অভাবে ব্যবসা বাণিজ্য বা কোন শিল্প গঠন ইত্যাদি করতে পারেন না। যেহেতু অনেকেই ছাত্রাবস্থায় স্বাধীনতা সংগ্রামে ঝাঁপিয়ে পড়েছিল সেইজন্য তাদের পক্ষে পরাধীন ভারতে স্কুল কলেজে ডিগ্রী নেওয়া সম্ভব হয়নি। ফলে আজ ডিগ্রীর অভাবে তারা ভাল ভাল সরকারী চাকুরী থেকে বঞ্চিত। আবার বেশী বয়সে চাকুরীতে প্রবেশ করাতে পুরো পেনসন তারা পাবেন না। তারা এত অল্প বেতনে চাকুরী করছে যে তাদের পরিবার পরিজনদের ভরণপোষণ দূরে থাকুক তাদের নিজেদেরই হয় না। তারা আজ এই স্বাধীন কল্যাণকামী রাষ্ট্রে বড় অসহায় বোধ করছে। আরো দুর্ভাগ্যের কথা যে আট, দশ বৎসর চাকুরী করার পর আজ পর্য্যন্ত permanent or quasi permanent তাদের মধ্যে অনেকেই হয় নি। যারা আমাদের দেশের স্বাধীনতা এনেছেন সেই সব নির্য্যাতীত দেশপ্রেমিকদের এই সুযোগ দেওয়া একান্ত বাঞ্ছনীয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিশিকান্ত সরকার**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে হাউসের সামনে মাননীয় সদস্য শ্রীকমলজিৎ সিং নির্য্যাতীত দেশপ্রেমিকদের সরকারী ক্ষেত্রে বয়ঃসীমা বাড়ানোর যে প্রস্তাবটি এনেছেন তা আমি সর্ব্বান্তঃকরণে সমর্থন করি। মাননীয় স্পীকার মহোদয়ও এ কথা স্বীকার করবেন যে আমরা যারা স্বাধীনতা সংগ্রামে অংশ গ্রহণ করেছিলাম তারা কিছু পাওয়ার আশায় অর্থাৎ ব্যক্তিগত লাভের আশায় সংগ্রাম করেনি, তারা দেশকে ভালবাসত তাই ইংরেজ শাসন থেকে স্বদেশকে মুক্ত করতে হবে এই ছিল তাদের একমাত্র লক্ষ্য। স্বাধীনতা আসলে পরে তারা ব্যক্তিগত ভাবে কোন সুযোগ সুবিধা পাবে, কি পাবে না এ কথা চিন্তাই করেননি। আজকে ভাগ্যের পরিহাস পাকিস্তান থেকে কিছু সংখ্যক নির্য্যাতীত দেশপ্রেমিক ত্রিপুরাতে এসে আশ্রয় গ্রহণ করেছে উদ্বাস্তু হিসাবে। তাদের মধ্যে কিছু সংখ্যক বর্ত্তমান সরকারের অধীনে চাকুরী করছেন। কিন্তু যে চাকুরী পেয়েছেন সেটা কি ধরণের? বয়স যখন তার ৩৫, ৩৬ বা ৪০ বৎসর তখন সে এটা আশা

করে চাকুরীতে প্রবেশ করেছে। কিন্তু বেশী বয়সে চাকুরীতে প্রবেশ করার ফলে তাদের অনেকেই permanent or quasi permanent হয়নি। আমার মনে হয় ত্রিপুরা সরকারের অধীনে খুব বেশী সংখ্যক রাজনৈতিক নির্য্যাতীত কর্ম্মী নেই। তবুও যে কয়জন আছেন তাদের বয়ঃসীমা বাড়িয়ে দেওয়া প্রয়োজন বলে আমি মনে করি। আর তাদের মধ্যে যাদের চাকুরী নাই এবং অভাব অনটনে দিন কাটাচ্ছে তাদের চাকুরীর ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ করি। আমাদের কাছেও ঐরকম কিছু লোক যায় সরকারী সাহায্য পাওয়ার আশায়। এটাও অত্যন্ত মন্থরগতিতে চলছে যদিও সরকার কিছু কিছু সাহায্য দেওয়ার ব্যবস্থা নিয়েছেন, নির্য্যাতীত কর্ম্মীদেরও এসোসিয়েশন হয়েছে। বহু বৎসর ধরে শুনে আসছি যে তাদের প্রত্যেককে দু'হাজার টাকা করে লোন দেওয়া হবে। কিন্তু সেই কাজের কোন অগ্রগতি দেখতে পাচ্ছি না। আমি এই প্রস্তাবকে সর্ব্বান্তঃকরণে সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীএরসাদ আলী চৌধুরী**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীকমলজিৎ সিং নির্য্যাতীত রাজনৈতিক কর্ম্মী যারা ত্রিপুরা সরকারের অধীনে চাকুরী করছেন তাদের চাকুরীর বয়ঃসীমা ৬৫ বৎসর পর্য্যন্ত বর্দ্ধিত করার যে প্রস্তাব এনেছেন আমি তা সর্ব্বান্তকরণে সমর্থন করি। আমার পূর্ব্ববর্ত্তি বক্তারা এই প্রস্তাবের পক্ষে যে যুক্তি দেখিয়েছেন তা অত্যন্ত ন্যায়সঙ্গত ও অভিনন্দন-যোগ্য। তাদের আর্থিক দুরাবস্থার কথা বিবেচনা করে বয়ঃসীমা ৬৫ বৎসর পর্য্যন্ত বাড়ানো দরকার। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr Speaker**—Hon'ble Minister-in-Charge.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীকমলজিৎ সিংহ মহাশয় যে প্রস্তাবটি এনেছেন তার উদ্দেশ্য খুবই মহৎ। কারণ যারা নির্য্যাতীত, রাজনৈতিক কর্ম্মী তাদের মধ্যে এখন যারা চাকুরী করছেন কি ভাবে তাদের benefit দেওয়া যায়, দুরবস্থা লাঘব করা যায় সেটা আমাদের প্রত্যেকের বিবেচ্য বিষয় হওয়া উচিৎ। সে দিক থেকে উনার প্রস্তাবটি মহৎ উদ্দেশ্যপূর্ণ। তবে সেই সঙ্গে সর্ব্বভারতীয় ভিত্তিতে অর্থাৎ কেন্দ্রীয় সরকার থেকে যে নির্দ্দেশ পেয়েছি সেটা হল বেকার সমস্যা যে ভাবে দেখা দিয়েছে তাতে ৫ বৎসরের বেশী চাকুরীতে রাখা যাবে না। তবে যারা Technical Hand তারা ছাড়া আর কাউকেই যেন ৫৮ বৎসরের বেশী Extension না দেওয়া হয়। ৫৮ বৎসর থেকে ২ বৎসর বাড়ানোর যে ক্ষমতা Technical এবং Non-Technical employee দের ক্ষেত্রে আমাদের ছিল সেই ক্ষমতা কেন্দ্রীয় সরকার আমাদের কাছ থেকে কেড়ে নিয়েছেন। বর্ত্তমানে অবশ্য ক্ষমতা ফিরিয়ে দিয়েছেন শুধু Technical employee দের ক্ষেত্রে। Non-Technical employee দের ক্ষেত্রে ৫৮ বৎসরের বেশী extension

না দেওয়ার জন্যেও নির্দেশ দিয়েছেন। পূর্বে উদ্বাস্তু কর্মচারী যারা ছিলেন তারাও ৫৮ বৎসরের বেশী extension পেয়েছেন। কিন্তু বর্তমানে তাও বন্ধ হয়ে গেছে। সংবাদটি আমাদের নজরে এসেছে যে পশ্চিমবঙ্গ সরকার নির্য্যাতীত রাজনৈতিক সরকারী কর্মচারীদের বয়ঃসীমা বাড়ানোর একটা প্রচেষ্টা গ্রহণ করেছেন। কিন্তু আমাদের কাছে সেই সম্বন্ধে কোন বিস্তারিত তথ্য নেই। Details টি পশ্চিমবঙ্গ থেকে আনবার চেষ্টা করছি। Detailsটি এলে পরে পরীক্ষা করে যদি আমরা বুঝি যে আমাদের কোন বিশেষ অসুবিধা হবে না তাহলে প্রস্তাবাকারে সেটা কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠিয়ে দেব। এই ব্যাপারে আমাদেরও যথেষ্ট সহানুভূতি রয়েছে। বর্তমানে এই Resolutionটি pass করলেই আমাদের পক্ষে এটা করা সম্ভব নয়। তাই আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব তিনি যেন তার প্রস্তাবটি Withdraw করে নেন। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—Shri Kamaljit Singh, you Speak for 2 munites only.

**Shri Rajkumar Kamaljit Singh**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি অত্যন্ত আনন্দিত যে আজকে House এ আমি যে প্রস্তাবটি এনেছি এটা মাননীয় সদস্যরা এবং মন্ত্রীমহোদয়ও সমর্থন করেছেন। আমি মন্ত্রীমহোদয়কে জানাচ্ছি যে West Bengal এ in the year 1969 December এ সম্বন্ধে Circular হয়ে গেছে West Bengal থেকে চাইলে পরেই সেটা পাওয়া যাবে। আমি আশা করি অতি সত্বর সেই Circularটা এনে মাননীয় মন্ত্রীমহোদয় সেই সুযোগ আমাদের এখানকার নির্য্যাতীত রাজনৈতিক সরকারী কর্মচারীদের দেবেন। মাননীয় মন্ত্রীমহোদয়ও এ ব্যাপারে প্রতিশ্রুতি দিয়েছেন কাজেই সেই পরিপ্রেক্ষিতে আমি আমার প্রস্তাবটা Withdraw করছি।

**Mr. Speaker**—The Question before the House is the leave of the House to withdraw the Resolution moved by Shri Rajkumar Kamaljit Singh be granted.

The Resolution was then withdraw with the leave of the House.

**Mr. Speaker**—Next Resolution is of Shri Aghore Deb Barma. I would call on Shri Deb Barma to move his resolution that "This Assembly requests the Govt. to start State Transport Corporation immediately."

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার Resolution টি হল—This Assembly requests the Government to start State Transport Corporation immediately. যদিও আজকে ৭০-৭১ সালের বাজেটে State Transport Corporation start করার provision রয়ে গেছে, তথাপি আমি যে উদ্দেশ্যে resolution এনেছি তা fulfill হবে না। কারণ শুধু মাল কিনার জন্যই আমি এই প্রস্তাব আনিনি। আমার প্রস্তাব হচ্ছে সাব্রুম থেকে ধর্মনগর পর্য্যন্ত যেখানে বাস সার্ভিস আছে, সেই বাস সার্ভিস চালানোর জন্য immediately রাজ্য সরকারের অধীনে একটি দপ্তর খুলে State Transport Corporation চালু করা দরকার। আমরা দেখেছি যে West Bengal, Assam এবং তামিলনাডু থেকে দিল্লী পর্য্যন্ত সর্ব্বত্র State Bus চালু আছে। ঠিক সেই ভাবে যদি আমরা একটা State Transport Corporation চালু করি তাহলে বেকারদের মধ্যে কিছু লোকের চাকুরীর একটা ব্যবস্থা করা সম্ভব হবে। আর মিনিষ্টার হয়ত একথা মনে করতে পারেন যে, State Transport আরম্ভ করলে বাসের বর্ত্তমান মালিকদের অসুবিধা হবে। কিন্তু বর্ত্তমানে সাব্রুম থেকে ধর্মনগর পর্য্যন্ত যে Private Bus চালু আছে তাতে যাত্রী সাধারণের অশেষ দুর্ভোগ ভুগতে হচ্ছে। এই যাত্রীদের দুর্ভোগ থেকে মুক্তি দেওয়ার জন্য, বেকার সমস্যার আংশিক সমাধানের জন্য এবং Govt. Revenue বাড়ানোর জন্য আজ প্রয়োজন State Transport Corporation. এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই প্রস্তাবটি দেখে আশ্চর্য্য হয়ে গেছি। আমাদের বাজেটে 69-70 এবং 70-71 এ State Transport Corporation এর জন্য ১ লক্ষ টাকা রাখা হয়েছে এবং সেদিক দিয়ে সরকার অনেকদূর অগ্রসর হয়েছেন। কাজেই বাহবা নেওয়ার জন্য এই প্রস্তাব এখানে আনা হয়েছে। তাই এই প্রস্তাবটি আমি সমর্থন করতে পারি না।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীঅঘোর দেববর্ম্মা State Transport Corporation চালু করার জন্য যে প্রস্তাবটি এনেছেন, আমি সেটা সমর্থন করি। State Transport সম্পর্কে আমরা বাজেটেও আলোচনা করেছি। তার প্রয়োজনীয়তা সম্পর্কেও বিস্তারিত আলোচনা করেছি। এখানে জনসাধারণের যাতায়াত করতে যে অসুবিধা হচ্ছে, যে ভাবে over load নেওয়া হচ্ছে এবং accident হচ্ছে, তা দূরীকরণের জন্যই এখানে State Transport চালু করা দরকার। মাননীয় সদস্য বিরোধিতা করতে গিয়ে বলেছেন যে ১৯৭০-৭১ সালের বাজেটে টাকা এই জন্য রাখা হয়েছে। তবে সেটা কতদূর কি হবে জানিনা। তবে বিরোধীতা করতে গেলে নানান ভাবেই করা যায়। কিন্তু বর্ত্তমানে আসাম—আগরতলা রোড, আগরতলা—সাব্রুম রোড

এবং আগরতলা—সিমনা রোডের যে অবস্থা, সেটা দেখলেই বুঝা যাবে যে যাত্রী সাধারণের কি অসুবিধা। মাননীয় সদস্য, আসাম—আগরতলা রোডের যাত্রীবাহী গাড়ীগুলির প্রতি যেমন বাস, জীপ, ট্রাক ইত্যাদিতে যেভাবে যাত্রীরা যাচ্ছে, যদি লক্ষ্য রাখতেন বা তার ব্যক্তিগত অভিজ্ঞতা থাকতো তাহলে নিশ্চয়ই বিরোধীতা করতে পারতেন না। ট্রাকে যাত্রীরা যায় এবং পুলিশও দেখে ছেড়ে দেয় কিছু টাকা ঘুষ নিয়ে। Over load ও ছেড়ে দেয় পুলিশ ঘুষ নিয়ে। পুলিশের যেন এটা একটা ব্যবসা। যারা এই বাস্তব অবস্থাকে স্বীকার করেন না, স্বীকার করার সাহস যাদের নাই তাদের আমি বলব দুর্বলচিত্ত মানুষ এবং কাপুরুষ আজকে পুলিশ এভাবে জনসাধারণ থেকে টাকা আদায় করছে এবং জনসাধারণ থেকে আদায় করাটা আজকে পুলিশের একটা ব্যবসা দাড়িয়েছে। আজকে Ruling Party র সদস্যগণ এবং মন্ত্রী মহোদয়দের এ ব্যাপারে নজর দেওয়া উচিত।

এসব কেন চলছে? রাস্তার মধ্যে লাল টুপী মাথায় দিয়ে পুলিশ দাঁড়িয়ে থাকে, গাড়ী আসার সঙ্গে সঙ্গে তারা হাত দেখায়। আর হাত দেখাবার সঙ্গে সঙ্গে তাদের মধ্যে টাকা লেনদেন হয়ে যায়। এটা চোখের সামনে হচ্ছে। ঐ সমস্ত অবস্থাকে কি অস্বীকার করেন? এখানে আজকে State Transport Corporation চালু করার প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে এই যে বাস্তব অবস্থাটা, এই বাস্তব অবস্থাটাকে যারা স্বীকার করেন না, যারা বাস্তব অবস্থাটাকে স্বীকার করতে চান না বা স্বীকার করতে সাহস পান না এদেরকেই বলে কাপুরুষ।

**Shri Nishi Kanta Sarkar**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটু সময় বলতে চাই।

**Mr. Speaker**—মাননীয় সদস্য, আপনি পাঁচ মিনিট বলতে পারেন।

**শ্রীনিশিকান্ত সরকার**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীঅভিরাম বাবু ওভারলোড সম্পর্কে যে সমস্ত কথা এখানে বলেছেন তার উত্তরে আমি একটা গল্প বলছি। শ্বশুর জামাইর গল্প। শ্বশুর জামাই চলছে হাওড়া নদীর পার দিয়ে। জামাই বলল শ্বশুর মশাই এই নদীর মাটিগুলি কোথায় গেল? শ্বশুর বলল—এই মাটিগুলি কিছু খেয়েছে তোর বাপে আর কিছু খেয়েছি আমি। জামাই বলল কেমন করে! আমি খেয়েছি তোর কাছে মেয়ে বিয়ে দিয়ে আর তোর বাপে খেয়েছে তোর মত ছেলে জন্ম দিয়ে!

উনি ধর্মনগর, কৈলাসহর, কমলপুর দেখিয়েছেন। এই যে গাড়ী ওভারলোড হয়—তিনি

কি বুঝাতে চান যে গাড়ী ষ্টার্ট দিলেই লোক হবে। গাড়ী করে যদি প্যাসেঞ্জার না নেয় তবে কি গাড়ী খালি যাবে? গাড়ীর লিমিট মত যখন প্যাসেঞ্জার হবে তখনই গাড়ী ছাড়বে। যেমন ধর্মনগর যেতে মাঝখানে জিরানীয়া যাবে তখন লোক উঠবে, তারপর যখন তেলিয়ামুড়া যাবে লোক উঠবে, কুমারঘাট যাবে লোক উঠবে। বাসে লোক উঠবেই, বাস তো আর এখান থেকে ধর্মনগর খালি যাবে না। তারপর ধরুন এখান থেকে উদয়পুর যাবে। মোটর ষ্ট্যাণ্ডে অসংখ্য লোক দাঁড়িয়ে থাকবে। এখন বাস তো লোক না নিয়ে আর খালি যাবে না। কাজেই ওনার কথা হচ্ছে যে গাড়ী খালি ছাড়, একজন লোক যেন না থাকে। ওভারলোড কোথায় নাই! উনি পশ্চিমবঙ্গের কথা বলুন না। ওখানে তো উনিও গিয়েছেন, আমরাও গিয়েছি। ওখানে ট্রাম, বাস ইত্যাদি থাকা সত্বেও মাটির নীচে গাড়ীর লাইন হচ্ছে। কাজেই ওভারলোড সব জায়গায়ই আছে। লোক সংখ্যা এত বেড়েছে যে ড্রাইভার নিতে না চাইলেও জোর করে লোক গাড়ীতে উঠে। এসব তাদের বুঝা উচিত। গাড়ী ওভারলোড হচ্ছে, পুলিশকে ঘুষ দিচ্ছে। কিন্তু কথা হল যার যার নিজের স্বার্থে ঘুষ দিচ্ছে। কাজেই আপনি নিজে যদি দেখে থাকেন তবে আপনি বাধা দিলেন না কেন? অতএব তা এই প্রস্তাবের কোন যুক্তি আছে বলে আমি মনে করি না। আমি এটার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—Now, Hon'ble Minister-in-charge.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রস্তাবটি এমন সময়ে অঘোরবাবু এনেছেন যে প্রস্তাবটির এখন আর কোন মূল্যই নেই। সুতরাং প্রস্তাবটি আর এখন পাশ করার কোন প্রয়োজনীয়তা অনুভব করা যাচ্ছে না। অতএব প্রস্তাবটি বাতিল করার আমরা পক্ষপাতী এইজন্য যে already State Transport Corporation গঠিত হয়ে গেছে এবং দশ লক্ষ টাকা গ্র্যান্ট বাবত কর্পোরেশন এর হাতে দিয়ে দেওয়া হয়েছে এবং ওদের কাজও আরম্ভ হয়ে গেছে। বাজেটেও তার বরাদ্দ হয়েছিল Last financial year এবং এ বৎসর further provision আছে যেগুলি আমরা তাদের হাতে দিব। Corporation set up ও হয়ে গেছে। কাজেই এখন এই প্রস্তাবের আর কোন সার্থকতা নেই। কাজেই আমি এই প্রস্তাবের বিরোধীতা করছি।

**Mr. Speaker**—Shri Aghore Deb Barma.

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানি আমার এই প্রস্তাবটির বিরোধীতা করা হবে। ১৯৬৯-৭০ সালের বাজেটের যে দশ লক্ষ টাকার কথা উনি বলেছেন, যে

scheme এর কথা উনি বলেছেন সেটা হচ্ছে একটা Corporation এর হাতে তুলে দেওয়া হয়েছে। এতে Govt. এর একটা Share আছে অনেকটা co-operative system এর মতো। কাজেই এখানে co-operative এ Tempo service দিয়ে কেলেঙ্কারীর কথাই আমার মনে পড়ছে। এই schemeএ কি আছে, এটাতে আছে Truck কিনা হবে এবং সেটা দিয়ে মাল বহন করা হবে। কিন্তু আমার প্রস্তাব হচ্ছে Govt. Deptt. এর একটা অঙ্গ হিসাবে, অর্থাৎ ত্রিপুরা রাজ্যে যে সমস্ত জায়গায় মধ্যে এখন বাস সার্ভিস চালু আছে সেই সমস্ত জায়গাতে এটা চালু করে দেওয়া। এটার মধ্যে পার্থক্য আছে। মাল বহন করাটাই যথেষ্ঠ নয় আজকাল যাত্রীদের যে অবস্থা সেটাও দেখা দরকার। কাজেই এইদিক দিয়ে যদি Transport করা হয় তবে ভাল হয়। কিন্তু গত বৎসর যদি এটা করে থাকেন তবে সেটা নামে মাত্রই আছে। হয়ত টাকা দিয়ে দিতে পারেন তবে এটা যে কি অবস্থায় আছে সেটা উনারাই বলতে পারেন। বহু লক্ষ লক্ষ টাকা Industry এবং Co-operative এর নামে দেওয়া হয়ে গেছে। কিন্তু এখন পর্য্যন্ত কি হয়েছে না হয়েছে উনারাই বলতে পারেন। জনসাধারণের উন্নতি অগ্রগতির জন্য টাকা ধরা হয় এবং টাকা খরচও করা হয়।কাজেই সেটারও যে কি অবস্থা হবে তা আমরা জানি না। কাজেই আমার এই প্রস্তাবের যথেষ্ঠ যৌক্তিকতা আছে। আমি আমার প্রস্তাবের পক্ষে এখনও বলছি।

**Mr. Speaker**—I am now puting the Resolution to vote. The question before the House is the Resolution moved by Shri Aghore Deb Barma that this Assembly requests the Govt. to start State Transport Corporation immediately.

The Resolution was put to vote and lost.

There is another Resolution of Sri Abhiram Deb Barma. I would call on Sri Deb Barma to move his Resolution that—এই বিধানসভা কৃষকদের মহাজনী ঋণভার লাঘবের জন্য অবিলম্বে ঋণ সালিশী বোর্ড গঠন করিয়া সক্রিয়ভাবে কাজে অগ্রসর হইতে ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছি।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার প্রস্তাবটা হচ্চে—এই বিধানসভা কৃষকদের মহাজনী ঋণভার লাঘবের জন্য অবিলম্বে ঋণ সালিশী বোর্ড গঠন করিয়া সক্রিয়ভাবে কাজে অগ্রসর হইতে ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে।

এখন ত্রিপুরা রাজ্যকে আরেকটি নাম দেওয়া যেতে পারে—মহাজনী রাজ্য। ত্রিপুরা রাজ্যে মহাজনী শোষণ আগে যেভাবে চলেছে এখনও ঠিক সেইভাবে চলছে এবং মনে হয় ভবিষ্যতেও চলবে

অবাধগতিতে। আর মানুষ এই শোষণের ফলে দিনের পর দিন ধ্বংস হয়ে যাচ্ছে। আমরা আজ এই শোষণের চিত্র দেখতে পাই গ্রামাঞ্চলের বাজারগুলির মধ্যে। বাজারের মহাজনরা যেভাবে ফুলে ফেপে উঠছে, তারা শুধু এই গ্রামাঞ্চলের গরীব কৃষকদের শোষণ করেই চচ্ছে এবং দালান বাড়ী তৈরী করছে, জায়গা জমি, টাকা পয়সা করছে। তারা শোষণ করার সুযোগ পাচ্ছে বলেই আজকে গ্রামের সাধারণ কৃষক, বিশেষ করে উপজাতিরা, তপশিলী জাতিরা এবং অন্যান্য গরীব কৃষকরা এই শোষণের মধ্যে পড়ে সর্ব্বস্বান্ত হচ্ছে। একজন মহাজন, সে ছয় মাসের জন্য ঋণ দেয় একশত টাকা করে এবং তার সুদ হিসাবে আদায় করে তিন মণ থেকে ছয় মণ ধান। আর এই ধান বিক্রয় হয় প্রতি মণ ১৫ টাকা থেকে ৩০ টাকা। কাজেই বুঝা যায় এই শোষণের হার কি রকম? তারপর দাদন—পাটের দাম যখন বাজারে ৩০ টাকা থেকে ৪০ টাকা থাকে তখন মণ প্রতি ৫৲ থেকে ১০ টাকা দাদন দেওয়া হয়। এইভাবে মহাজনের ঋণভারে তারা জমি থেকে উচ্ছেদ হয়ে যাচ্ছে। এবং স্থাবর অস্থাবর সমস্ত সম্পত্তি হারিয়ে তারা ভূমিহীন জমিয়ায় পরিণত হয়ে ঐ আঠারমুড়া লংথরাই চলে যেতে হচ্ছে। মহাজনদের শোষণের হাত থেকে তাদেরে রক্ষা করার জন্য সরকার যদি কঠোর ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে তাদেরে রক্ষা করা যাবে না। এবং তা না হলে জনসাধারণ মহাজনদের বিরুদ্ধে সংগ্রাম করতে বাধ্য হবে। আমি বিলাতলীর একজন মহাজনের কথা বলছি, তিনি প্রতি বৎসর ৫ হাজার থেকে ১০ হাজার টাকা ঋণ দেন, সুদে টাকা খাটায় এবং সুদ হিসাবে শতকরা ৩ মণ থেকে ৬ মণ ধান আদায় করেন। এইভাবে তার পুঁজির পাহাড় জমছে এবং শোষিত কৃষকেরা ঋণভারে জমি থেকে উচ্ছেদ হচ্ছে এই সব শোষণ আজ সরকার দেখেও দেখছে না। কারণ আজ গ্রামের মধ্যে যদি কংগ্রেসের সংগঠক এবং প্রচারক কেউ থেকে থাকে তাহলে গ্রামে এই সুদখোর মহাজন এবং যারা গরীব কৃষকদের শেষ রক্তটুকু পর্য্যন্ত শোষণ করে নিজেরা ফুলে ফেপে উঠছে তারাই হচ্ছে কংগ্রেসের সংগঠক এবং প্রচারক। কাজেই যেখানে আজকে Bombay Money lander Act কার্য্যকরী করার কথা সেটাও আজ কার্য্যকরী করা হচ্ছে না। তারাই তো এইভাবে অগণিত মানুষকে শোষণ করার সুযোগ দিচ্ছেন। কাজেই তাদেরে রক্ষা করতে হলে আজকে ঋণ সালিশী বোর্ড গঠন করে এই বোর্ডের মাধ্যমে জনসাধারণকে ঋণ দেওয়া এবং মহাজনদের হাত থেকে রক্ষা করার একটা ব্যবস্থা করা উচিত। তা না হলে তাদেরে রক্ষা করার কোন উপায় থাকবে না। মাননীয় অধ্যক্ষ মহোদয় হাউসের সামনে আমার এই প্রস্তাব রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—Now any member from this side.

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের অভিরাম বাবু যে প্রস্তাবটি হাউসে এনেছেন এটা তার পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই যে মহাজনদের হাত থেকে কৃষকদের রক্ষা করা দরকার। কৃষকরা যে কোন সম্প্রদায়ের হউক

না কেন এইসব দুষ্ট এবং অতি মুনাফাখোর মহাজনের হাত থেকে কৃষকদের রক্ষা করা একান্ত প্রয়োজন, এটা অনস্বীকার্য্য, আশা করি সকলে এই কথা স্বীকার করবেন। কিন্তু একথা বলতে গিয়ে তিনি যে বক্তব্য রেখেছেন যে কংগ্রেসী Agent এবং দালাল লোকরা মহাজন সেজে, গ্রামে গ্রামে গিয়ে কংগ্রেস প্রচার করে, তারাই একথা বলে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা দেখেছি অতি লোভী মহাজন, সুদখোর আছে, একথা ঠিক, তবে যাতে কৃষকরা ঐ সব লোভী মহাজনদের থেকে টাকা না নেয়, তারও ব্যবস্থা আমরা করেছি। আর একটি দেখা গেছে যে বাস্তবিক ক্ষেত্রে ভাল মহাজনও আছে। এমন মহাজনরাও আছে যাদেরে Tribalরা দেবতার মত শ্রদ্ধা করে। তারা সুদও কম নেয়, Tribalরা ভাবে অফিস আদালতে দর্ণা না দিয়ে ঐসব মহাজন থেকে কম সুদে টাকা নেওয়া অনেক ভাল। কিন্তু এই যে এক তরফা কথা তারা বলেন এটা কোন দিনই বরদাস্ত করা যায় না। এটা ঠিক নয় যে সুদখোর এবং মহাজনরা কংগ্রেসের দালাল। আমি এই রকম লোকের নামও জানি যিনি একজন মহাজন এবং উনাদের দলের লোক। কিন্তু যেহেতু তিনি এখানে উপস্থিত নেই সেজন্য আমি উনার নাম নিয়ে আলোচনা করব না। এমন লোকও আমি দেখেছি যারা মহাজন থেকে কম সুদে টাকা নিয়ে সেই টাকা আবার Tribalদের মধ্যে বেশী সুদে খাটায়। একজন মহাজন থেকে হয়ত যে ১০০ টাকা ১০ টাকা সুদে Tribalদের মধ্যে খাটায়। তারা তাদের দলেরই লোক। এসব কারণে একথা উঠতে পারে না যে কংগ্রেসী লোকেরা মহাজন সেজে বেড়ায়। খারাপ লোক এবং ভাল লোক সবাইর মধ্যেই আছে, তারা যে কংগ্রেসের বিরুদ্ধে অভিযোগ করেছেন এটা ঠিক নয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার সময় নেই, না হয় একটা concrete উদাহরণ দিতে পারতাম। ঋণ সালিশী বোর্ড করার কোন প্রয়োজন নেই। কারণ যেখানে ব্যাঙ্ক রাষ্ট্রীয়করণ হয়েছে যেখানে ছোট ছোট কৃষকরাও ব্যাঙ্ক থেকে টাকা নেওয়ার সুযোগ পেয়েছে, সেই ক্ষেত্রে ঋণ সালিশী বোর্ড গঠন করার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না। তবে অতি মুনাফাখোর যে সব মহাজন আছে তাদের ধরার জন্য আমাদের প্রত্যেকের চেষ্টা করা উচিত যাতে সরল আদিবাসীরা ক্ষতিগ্রস্ত না হতে পারে। যারা মুনাফা ছাড়া টাকা দেয় তাদের দিকেও আমাদের সজাগ থাকা উচিত। এই কথা বলে এই প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনরেশ রায়**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য অঘোরবাবু যে প্রস্তাবটা এনেছেন সেই প্রস্তাবটা গুরুত্ব সহকারে চিন্তা করলে তার কোন তাৎপর্য্য থাকেনা। সেজন্য এই প্রস্তাবকে মোটেই সমর্থন করা যায় না। কৃষকরা মহাজনের কাছে ঋণে আবদ্ধ থাকে এ কথা অনস্বীকার্য্য নয়। থাকে সত্যি কথা। কৃষকরা যাতে মহাজনদের থেকে অতি সুদে ঋণ না নেয় সেজন্য সরকারের বহু রকম পরিকল্পনা রয়েছে। এজন্য আমরা দেখতে পাই ব্যাঙ্ক থেকে তাদের দীর্ঘ মেয়াদী ঋণ দেওয়া হয়। যাতে কৃষকরা অতি সুদখোর মহাজনদের কাছে না যায়। কিন্তু একটা বড় কথা হল মহাজনরা যদি কৃষকদের ঋণ দেয় এবং কৃষকরা ঋণ নেয়, কিন্তু তাদের মধ্যে যদি কোন রকম ডকুমেন্ট না থাকে, তবে ঋণ সালিশী বোর্ড কেন, যে কোন সালিশী বোর্ড করেও সেটা

ধরা যাবে না। সেটা নির্ভর করে মানুষের ক্ষমতার উপরে এবং মানুষের কার্য্যের উপরে। অভিরাম বাবু এই প্রস্তাব এনেছেন, কিন্তু তিনি যদি কোন কৃষককে এভাবে ঋণ দিয়ে থাকেন তাহলে কি করে আমরা বুঝতে পারব যে উনি ঋণ দেননি। যিনি প্রস্তাবক, তিনি যদি মহাজনী কারবার করে থাকেন তাহলে কি করে আমি বুঝতে পারব যে উনি মহাজনী করেন না। কারণ এতে কোন ডকুমেণ্ট থাকে না, এতে ধরবার কোন উপায় নাই। আইনের আশ্রয় নিয়েও ধরবার উপায় নাই, যেহেতু কোন ডকুমেণ্ট থাকে না। ঋণ সালিশী বোর্ড কি করতে পারে? মহাজনরা যদি অতি সুদে কৃষকদের ঋণ দেয় তাহলে সরকার এটার জন্য একটা বিধি নিষেধ গ্রহণ করতে পারে বা শাস্তিমূলক কোন ব্যবস্থা গ্রহণ করতে পারে। কিন্তু এখন যে ব্যবসা চলছে সেটা ট্রাইবেল মহাজনই হউক আর নন-ট্রাইবেল মহাজনই হউক তাতে কোন ডকুমেণ্ট দেখতে পাই না। যদি ডকুমেণ্ট পাই তবে বর্ত্তমান সরকার যে ব্যবস্থা নিয়েছেন যেমন বম্বে মাণি লেণ্ডারস এক্ট, সেই এক্ট এর মাধ্যমে আমরা মহাজনদের যথেষ্ট নাস্তানাবুদ করতে পারব। কিন্তু মহাজন বা কোন কৃষক আইনের মাধ্যমে এই পর্য্যন্ত আসে নাই যে আমাকে অমুক মহাজন ঋণ দিয়ে ক্ষতিগ্রস্ত করেছে। যতক্ষণ পর্য্যন্ত প্রমাণে ধরতে না পারা যায় ততক্ষণ আমরা তাকে বলতে পারি না যে তুমি সুদখোর মহাজন। এই যে একটা প্রস্তাব সেটা যদি আমি ভালভাবে চিন্তা করি তবে দেখা যায় তার কোন সারবত্তা থাকে না। সেটা মাত্র কৃষকদের ধোকা দেওয়ার মত একটা প্রস্তাব যে আমরা ঋণ সালিশী বোর্ডের জন্য এ্যাসেম্বলিতে বলেছি এবং আমাদের চেষ্টার জন্য ঋণ সালিশী বোর্ড হয়েছে। তারা যে বলেছেন যে কংগ্রেসের দালালরা মহাজনী কারবার করে থাকেন এটা একটা হিংসামূলক কথা। একজন জনপ্রতিনিধির পক্ষে এরকম কথা বলা উচিত নয় বলে আমি মনে করি। সুদখোর মহাজন শুধু কংগ্রেসের মধ্যেই থাকে না অকংগ্রেসীদের মধ্যেও সুদখোর মহাজন থাকেন। আমরা প্রমাণ দিয়ে দেখাতে পারি যে তাদের মধ্যেও সুদখোর মহাজন আছে। কিন্তু আমাদের নীতি এই নয় যে আমরা একজন ভদ্রলোককে অপদস্ত করি। মাননীয় সদস্যরা যদি জানতে চান তবে তাদের দলের সুদখোর মহাজনদের নাম এবং গ্রামের নাম বলে দিতে পারি। কাজেই আমি মাননীয় সদস্যদের বলব তারা যেন হিংসাত্মক মনোভাব নিয়ে বক্তৃতা না দেন। এই বলে এই প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীঅভিরাম দেববর্ম্মা যে প্রস্তাবটি এনেছেন সেটা খুবই যুক্তিসঙ্গত। Ruling Partyর বিভিন্ন সদস্য এই প্রস্তাবের বিরোধীতা করেও ইহার গুরুত্ব স্বীকার করে নিয়েছেন। মাননীয় স্পীকার স্যার, এখানে বম্বে মাণি ল্যাণ্ডিং এক্ট নামে মাত্র চালু আছে, কিন্তু সেই এক্ট সুদখোর মহাজনদের কাজ কারবার বন্ধ করতে পারছে না। বাংলা দেশে ফজলুল হক সাহেবের আমলে একবার ঋণ সালিশী বোর্ড হয়েছিল এবং বহু কৃষক এই ঋণ সালিশী বোর্ড মারফতে তাদের জমি ফেরত পেয়েছিলেন। এখানে যে Ruling Party আছেন তারা প্রতিক্রিয়াশীল, কোন গঠনমূলক কাজ তারা সমর্থন করে না। শুধু পাওয়ার হাতে রাখার জন্যই

তারা সিণ্ডিকেট না হয়ে ইণ্ডিকেট হয়ে আছে। কৃষকদের সামান্যতম উন্নতি হউক এ সরকার তাহা চায় না। কংগ্রেস সদস্যদের মধ্যে অনেকেই অ ছেন যারা বৎসরে হাজার হাজার টাকা দাদন দেন এবং হাজার হাজার মণ দাদনের ধান তাদের ঘরে আছে। সুতরাং এই প্রতিক্রিয়াশীল সরকার কৃষকের উন্নতির জন্য কিছুই করতে পারেনা। মাননীয় সদস্য অভিরামবাবুর প্রস্তাবটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এটা কার্য্যকরী হওয়া উচিত। এই প্রস্তাবের সমর্থনে এখানে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—Hon'ble Minister in-charge.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই প্রস্তাবের বিরোধীতা করছি এই কারণে যে কৃষকদের উন্নতির জন্য সরকার অনেক কিছু করেছেন। বিভিন্ন সংস্থার মারফতে তাদের ঋণ দেওয়া হচ্ছে যাতে মহাজনদের হাত থেকে এই কৃষক সম্প্রদায় মুক্ত হতে পারে। এছাড়া কোন ঋণগ্রস্ত কৃষক যদি থাকেন এবং তারা যদি সরকারের নজরে আসে তাহা হলে সেই কৃষককে ঋণমুক্ত করবার চেষ্টা সরকার করে থাকেন এবং সেইজন্য এই প্রস্তাবকে সমর্থন করা যায় না। তাই আমি এটার বিরোধীতা করছি।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানতাম আমার এই প্রস্তাবের বিরোধীতা শাসকগোষ্ঠির সদস্যরা করবেন। কৃষকের অবস্থা উন্নতি করবার এবং কৃষককে এগিয়ে নিয়ে যাবার ইচ্ছা তাদের নেই। আমার প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে মাননীয় সদস্য শ্রী-রেশ রায় এবং মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে কো-অপারেটিভ মারফত এবং ন্যাশনেলাইজড ব্যাঙ্ক মারফতে তাদের লোন দেওয়া হবে। কিন্তু মাননীয় সদস্যরা কি বলতে পারেন ত্রিপুরা রাজ্যে যে ৭০০টি কো-অপারেটিভ ছিল বর্তমানে তার কয়টি আছে? আমার মনে হয় ২০টির বেশী নাই। ন্যাশনেলাইজড ব্যাঙ্ক মারফতে তারা কৃষকদের সাহায্য করবেন এমন কোন পরিকল্পনা তারা নিয়ে জনসাধারণের সামনে হাজির হননি। তাই আমি ঋণ সালিশী বোর্ড গঠন করার যে প্রস্তাব এনেছি সেই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। ঋণ সালিশী বোর্ড গঠিত হলে পরে কৃষক সম্প্রদায় মহাজনের কবল থেকে মুক্ত হবে এবং তাদের উন্নতি হবে। কো-অপারেটিভ সোসাইটির দোহাই দিয়া ত্রিপুরার কৃষক সম্প্রদায়ের উন্নতি করা সম্ভব নয়। এই বলে আমি আমার প্রস্তাব হাউসের সামনে রেখে বক্তৃতা শেষ করছি।

**Mr. Speakhr**—Discussion is over. I am now puting the Resolution to votes. The question before the House is the Resolution move by Srl Abhiram

Deb Barma that "এই বিধানসভা কৃষকদের মহাজনের ঋণভার লাঘবের জন্য অবিলম্বে ঋণ সালিশী বোর্ড গঠন করিয়া সক্রিয়ভাবে কাজে অগ্রসর হইতে ত্রিপুরা সরকারকে অনুরোধ করিতেছে।"

The Resolution was put to vote and lost by voice vote.

I have in commend from the Lt. Govt Administrator that the Assembly lo now stand proroged.

## PAPERS LAID ON THE TABLE

### Unstarred Question No. 485.

By Shri Nishikanta Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state—

| QUESTION | ANSWER |
| --- | --- |
| ১) উদয়পুর এলাকার গজি বাজারের গভর্ণমেণ্ট রেভিনিউ বার্ষিক কত আদায় হয়? | ১) গজি বাজারটি গভর্ণমেণ্ট বাজার নহে এবং ইজারা দেওয়া হয় না; সুতরাং ঐ বাজার হইতে কোন রেণ্ট আদায়ের প্রশ্ন উঠে না। |

### Unstarred Question No. 493.

By Shri Ershad Ali Choudhury.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare/Community Development Department be pleased to state—

| QUESTION | ANSWER |
| --- | --- |
| ১। ১৯৬৭ইং সন হইতে ১৯৭০ইং সনের ফেব্রুয়ারী মাস পর্য্যন্ত উদয়পুর বিভাগীয় ব্লকের অধীনে Tribal Welfare Scheme এ কোন্ কোন্ রাস্তার কাজ হইয়াছে? | ১। সঙ্গীয় বিবরণীতে দেখান হইল। |
| ২। ইহাতে কত টাকা ব্যয় হইয়াছে? | ২। ১,৭১,৯৬০ টাকা। |

NAME OF THE ROAD CONSTRUCTED UNDER THE TRIBAL WELFARE SCHEME IN UDAIPUR BLOCK

| Name of year | Names of Road | Expenditure incurred |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. P. |
| 1967–68 | 1. Construction of villege road from Gokulpur to Rajnagar | 3,188 00 |
| | 2. Improvement of village road from Palatana to Kushamara via Noaghat | 3,424 00 |
| | 3. —do— from Palatana Bazar to Noaghat—Palatana School | 2,573 00 |
| | 4. Construction of road Dhariabagma to Manikhya via Dhariabagma | 5,000 00 |
| | 5. —do— from Shilghati to Kishorgong | 3,490 00 |
| | 6. Improvement of village road from Udaipur—Kakraban road to Bipin nagar Colony | 1,951 00 |
| | 7. Construction of road from Bagma Bazar to Murasing Rari via Manikya | 2,842 00 |
| | 8. Improvement of village road Kakraban to Rani | 4,303 00 |
| | 9. Improvement of village road from Bagma Bazar to Garjanmura via Hadra | 2,410 00 |
| | 10. —do— village road from Barabhyia to Khupilong | 4,097 00 |
| | 11. Improvement of village from Shalgarmura to Garjanmura | 3,330 00 |
| | 12. Construction of village road from Tulamura to Ranikilla | 534 00 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. P. |
| | 13. Construction of village road from Killa to Bhattar-bari Cr, I, II, III, IV, V, VI. | 22,036 00 |
| | 14. Improvement of village road from Udaipur Sab-room road to Sonaichari | 2,892 00 |
| | 15. Improvement of road from Nagraichoudhury to Udaipur via Parendra Choudhury Bari | 414 00 |
| | 16. Construction of link road at Barmacherra M. T. Colony from Gathalgong to Satrifung Bari | 3,968 00 |
| | 17. Improvement of foot track from Matarbari to Barmacherra | 679 00 |
| | 18. Construction of road from Ranikilla to Samukcherra | 13,815 00 |
| 1968—69 | 1. Improvement of foot track from Maiyapuri to Garjeepara | 5,000 00 |
| | 2. —do— from Jolaibari to Sonaichari | 4,950 00 |
| | 3. —do— from Tainanibazar to Molonraibari | 3,353 00 |
| | 4. —do— from Banikumari to Jolaikhamar | 3,400 00 |
| | 5. —do— from Garjee to Sanuraipara | 4,810 00 |
| | 6. —do— from Samukcherra Harendra Deb Barma to Samukcherra | 3,481 00 |
| | 7. Construction of village road from Killa to Bhattar-bari via Uttar Brajendranagar | 1,837 00 |
| | 8. —do— of village road from Gokulpur to Rajnagar | 12,069 00 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. P. |
| | 9. Improvement of foot track from Udaipur Sabroom road to Sonaichari—Alongbari | 1,452 00 |
| | 10. Improvement of village from Palatana to Kushamara via Noaghat | 1,476 00 |
| | 11. —do— village road from Palatana to Noaghat via Palatana School | 421 00 |
| | 12. Construction of village road from Sbilmati to Kishoreganj | 1,490 00 |
| | 13. Construction af village road from Dhuchikhola to Lulunga | 2,576 00 |
| | 14. Construction of road from Palatana to Kakraban via East Palatana | 2,580 00 |
| | 15. —do— from Palatana to Kakraban via East Shalgara | 1,982 00 |
| | 16. —do— of road from Palatana to Kakraban in West Salgara | 1,999 00 |
| | 17. —do— from Bagma bazar to Garjanmura via Haira | 2,475 00 |
| | 18. -do— from Barabhiya to Khopilong | 747 00 |
| | 19. —do— from Salgara to Carjanmura | 614 00 |
| | 20. —do— from Gathalong to U. S. Road via Kaladhepa | 3,233 00 |
| | 21. —do— from Kalatilla to Calyakishore bari | 1,006 00 |
| | 22. —do— from Ranikilla Office tilla to Balaripara | 2,800 00 |
| | 23. —do— from Ranikilla Kukipara to Dhuptali | 702 00 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. P. |
| | 24. —do— from Ranikilla Office to Markpara road to Reangpara via Garo para | 1,652 00 |
| | 25. —do— from Balaripara to Kariyamura | 4,777 00 |
| | 26. Construction of link road from Ranikilla Office to Reangpara Group A, B, C, D. | 2,032 00 |
| | 27. Repairs to link road from Matarbari to Baramacherra Fulkumari M. T. Colony | 2,520 00 |
| | 28. Construction of road from U. S. Road to Kalatilla | 2,512 00 |
| | 29. Repairs to link road from Ranikilla Tribal Colony to Kukipara | 195 00 |
| | 30. Repairs and mtc. of link road from Satrifung to Kalatilla at Fulkumari Tribal Colony | 2,600 00 |
| | 31. Repairs of link road from Ranikilla Tribal Colony to Tulamura | 2,600 00 |
| | 32. —do— from Ranikilla Tribal Colony to Murasingpara | 2,622 00 |
| | 33. —do— to link road from Ranikilla Colony to Balaripara | 2,700 00 |
| 1968—69 | 1. Repairs and mtc. of link road in Fulkumari M. T. Colony | 1,751 00 |
| | 2. Repairs and mtc, of link road from Ranikilla Tribal Colony | 1,805 00 |
| | | 1,71,960 00 |

## Unstarred Question No. 496

By Shri Ershad Ali Choudhury.

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state—

| QUESTION | ANSWER |
|---|---|
| ১। মহারাজার সময়ের ঘোষণায় উদয়পুর বিভাগে পার্ব্বত্য রিজার্ভ সৃজনের সময়ে স্থানীয় এলাকার যে যে নাম উল্লেখ ক্রমে চৌহদ্দি দিয়া পার্ব্বত্য রিজার্ভ করা হইয়াছিল সেই সেই নামের সহিত সঙ্গতি রাখিয়া বর্ত্তমান জরীপে স্থানীয় পার্ব্বত্য রিজার্ভ এলাকায় চৌহদ্দি পরিচিহ্নিত হইয়াছে কিনা, না হইয়া থাকিলে কারণ কি ; | ১। মহারাজার সময়ে উদয়পুরে ১৫০ বর্গ মাইল চৌহদ্দি মতে ট্রাইবেল রিজার্ভ করা হইয়াছে। পার্ব্বত্য রিজার্ভ উল্লেখে কোন রিজার্ভ সৃষ্টি করা হয় নাই। মহারাজা কর্ত্তৃক সৃষ্ট ট্রাইবেল রিজার্ভের ঘোষণায় উল্লিখিত চৌহদ্দি সব জমিনে কোন পিলার দ্বারা চিহ্নিত ছিল না। সব জমীনে যথাযথ চিহ্নিত না থাকায় বর্ত্তমান জরীপে ট্রাইবেল রিজার্ভ পৃথকভাবে সার্ভে করা হয় নাই। |
| ২। Rejent মাতা মহারাণীর সময়ে উদয়পুর বিভাগে কত বর্গ মাইল Tribal Reserve যুক্ত করা হইয়াছিল ; | ২। ৩০ বর্গ মাইল। |
| ৩। স্থানগুলির নাম ; এবং | ৩। সঙ্গীয় তালিকা দ্রষ্টব্য। |
| ৪। বর্ত্তমান জরীপে Reserve যুক্ত এলাকার সীমানা সব জমিনে পরিচিহ্নিত হইয়া Map তৈয়ার করা হইয়াছে কি ? | ৪। না। |

# তালিকা

মহারাণীর ১৩৫৭ ত্রিপুরাব্দের আদেশ অনুসারে।

উদয়পুর মহকুমার রিজার্ভ মুক্ত এলাকার তালিকা ( অনুমিত )

| ক্রমিক নং | মৌজার নাম | থানা |
|---|---|---|
| ১। | খেলাকম | রাধাকিশোরপুর |
| ২। | ছয়ঘড়িয়া | " |
| ৩। | উত্তর ব্রজেন্দ্রনগর | " |
| ৪। | উত্তর বড়মুড়া দেবতামুড়া রিজার্ভ ফরেষ্ট | " |
| ৫। | ছই মারুয়া | " |
| ৬। | ছত্রাই | " |
| ৭। | কিল্লা | " |
| ৮। | কাচিগাং রিজার্ভ ফরেষ্ট | " |
| ৯। | কুপিলং | " |
| ১০। | বাগমা ( অংশ ) | " |
| ১১। | বারভাইয়া | " |
| ১২। | রাধাকিশোরপুর রিজার্ভ ফরেষ্ট ( অংশ ) | " |
| ১৩। | রায়বাড়ী | " |
| ১৪। | দক্ষিণ ব্রজেন্দ্রনগর | " |
| ১৫। | পূর্ব্ব ব্রজেন্দ্রনগর | " |
| ১৬। | লক্ষ্মীপতি | " |
| ১৭। | কোটাখাটি | " |
| ১৮। | পিত্রা | " |
| ১৯। | রাজনগর | " |
| ২০। | গকুলপুর | " |
| ২১। | ধ্বজানগর ( অংশ ) | " |
| ২২। | কড়াইয়ামুড়া ( অংশ ) | " |

### Unstarred Question No. 499

By Shri Ershad Ali Choudhury.

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state—

**QUESTION**

ক) ১৯৬৯-৭০ইং সনের Test Relief খাতে কোন বিভাগে কত টাকার কি কি কাজ হইয়াছে ?

**ANSWER**

ক)

| সাবডিভিসনের নাম | প্রজেক্টের সংখ্যা | ব্যয়িত টাকার পরিমাণ |
|---|---|---|
| সদর | ১৯ | ২৭,০০০ ০০ |
| উদয়পুর | ১৩ | ১০,০০০ ০০ |
| সাব্রুম | ৪ | ৩,০৭৫ ০০ |
| খোয়াই | ৫৬ | ৭০,৯০০ ০০ |
| সোনামুড়া | ৯ | ৭,০০০ ০০ |
| অমরপুর | ৪ | ১২,০০০ ০০ |
| কমলপুর | ১২ | ৭,৪১৬ ৫০ |
| কৈলাসহর | ৩৯ | ৫৫,২১২ ০০ |
| বিলোনীয়া | ১৫ | ১১,০০০ ০০ |
| ধর্ম্মনগর | ৭৪ | ৪৮,০০০ ০০ |

খ) এই খাতে কোন টাকা উদ্বৃত্ত আছে কিনা, এবং

খ) না

গ) থাকিলে কত টাকা রহিয়াছে ?

গ) প্রশ্ন উঠে না।

### Unstarred Question No. 518

By Shri Rabindra Chandra Deb Rankhal.

Will the Minister in-charge of the community Development Department be pleased to state :—

| QUESTION | ANSWER |
|---|---|
| ১। অমরপুর ও ডুম্বুরনগর T. D. Block এ ১৯৬৭-৬৮ এবং '৬৮-'৬৯ ইং সনে পানীয় জলের জন্য মোট কতটি রিং-ওয়েল ও টিউবওয়েল করা হইয়াছে ( গাও সভা ভিত্তিক ও বৎসর ভিত্তিক ) ; | ১। সঙ্গীয় "A" বিবরণী দ্রষ্টব্য। |
| ২। উক্ত সনগুলিতে অকেজো রিং-ওয়েল ও টিউবওয়েল মেরামত করিতে ব্লকগুলি কত খরচ করিয়াছে ( গাও সভা ও বৎসর ভিত্তিক ) ; এবং | ২। সঙ্গীয় "B" বিবরণী দ্রষ্টব্য। |
| ৩। বর্ত্তমানে কতগুলি রিংওয়েল ও টিউবওয়েল অকেজো অবস্থায় আছে ? ( গাও সভা ভিত্তিক ) | ৩। সঙ্গীয় "C" বিবরণী দ্রষ্টব্য। |

ANNEXURE A

| Gaon Sabha | Year wise Construction | | | |
|---|---|---|---|---|
| | 1967-68 | | 19 8-69 | |
| | Tube-well | Ring-well | Tube-well | Ring-well |
| AMARPUR | | | | |
| 1. Birganj | 1 | | 3 | |
| 2 Malbasha | 2 | | | |
| 3. Ampi | 2 | | | |
| 5. Bampur | I | | 2 | |
| 5. Rangamati | I | | 3 | |
| 6. Changang | 1 | | I | |
| 7. Rajprassad GS. | 1 | | | |
| 8. Daluma | | | 1 | |
| DUMBURNAGAR BLOCK | | | | |
| Bulonpasa | Nill | Nill | Nill | 2 |
| Laxmipur | | | | 1 |
| | 9 | | 10 | 3 |

ANNEXURE B

| Nnme of Gaon Sabha | Year wise repairing/Maintenance. 1967-68 | | Cost towards 1968.69 | |
|---|---|---|---|---|
| | Tube-well | R. C C. Well | Tube-well | R. C. Well |
| AMARPUR | | | | |
| Lebacherra | Rs 669/. | Rs. 900/- | Rs. 800/- | Rs. 630/- |
| Chellagong | Rs. 750/- | Rs. 1300/- | | Rs. 889/- |
| Malbasa | Rs. 1600/- | Rs. 791/- | Rs. 1971- | Rs. 1430/- |
| Rajprasad GS. | | Rs. 760/- | Rs. 654/- | Rs. 1130/- |
| Rangamati | Rs, 680/- | | Rs, 1200/- | |
| Bampur | Rs. 850/- | Rs. 980/- | Rs. 1200/. | Rs. 1060/- |
| Birganj | Rs 2310/- | Rs. 1370/- | Rs. 2600/- | Rs, 2500/- |
| Sonacherra | Rs. 340/- | Rs. 1400/- | Rs. 1300/- | Rs. 608/- |
| Changang | Rs 900/- | Rs. 600/- | Rs. 300/- | |
| Taidubari | | Rs. 800/- | Rs. 1029/- | Rs. 940/. |
| Ampi | | | Rs. 950/- | |
| Karbook | | | Rs. 840/- | Rs. 570/- |
| DUMBURNAGAR | | | | |
| West Raima (Paschim) | | Rs 1025/- | Rs 1726/- | Rs. 1181/- |
| Dalapatipara | | Rs. 524/- | | |
| Bulongpasha | | Rs. 2037/- | | Rs 1581/- |
| Ranipukur | | Rs. 507/- | | |
| Putacherra | | Rs. 506/- | | |
| P. Gandacherra (west) | | | | Rs. 810/- |
| Jagatbandhupara | | | | Rs. 789/- |

ANNEXURE C

| Name of Gaon Sabha | No. of disordered Tnbe-well | R. C. C. well |
|---|---|---|
| AMARPUR | | |
| 1. Natunbazar | 2 | — |
| 2. Rangamati | 1 | — |
| 3. Chellagong | 4 | 2 |
| 4. Bampur | 2 | — |
| 5. Ampi | 2 | 1 |
| 6. Sarbung | 1 | 1 |
| 7, Karbook | 2 | 2 |
| 8. Daluma | 1 | 1 |
| 9. Lowgong | 1 | — |
| 10, Ekchari | 4 | — |
| 11. Sona cherra | 5 | — |
| 12. Birganj | 1 | — |
| 13, Noagong Sabha | 3 | — |
| 14. Raldu | — | 1 |
| 15. Rajprasad | — | 2 |
| 16. Malbasha | — | 1 |
| DUMBUNAGAR | | |
| Bulangpasha | — | 3 |
| Purba Pataehari | 2 | — |
| Paschim Raima | 5 | 4 |
| Ranipukur | — | 1 |
| Jagabandhupara | — | 1 |
| Ratannagar | — | 1 |

## Unstarred Question No. 519

By Shri Rabindra Chandra Deb Rankhal.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare/Community Development Department be pleased to state—

| QUESTION | ANSWER |
|---|---|
| ১। অমরপুর ও ডম্বুরনগর T. D. Block এ ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সনে কতটি রাস্তা করা হইয়াছে ( ব্লক ভিত্তিক ও বৎসর ভিত্তিক হিসাব ) ? | ১। ১৯৬৭-৬৮ইং সনে অমরপুরে ৯টি রাস্তা এবং ডম্বুরনগর T. D. Blockএ কোন রাস্তা করা হয় নাই। ১৯৬৮-৬৯ইং সনে অমরপুরে ২১টি রাস্তা এবং ডম্বুরনগরে ৩টি রাস্তা হইয়াছে। |
| ২। উহাতে মোট কত টাকা খরচ হইয়াছে (ব্লক ভিত্তিক ও বৎসর ভিত্তিক) ? | ২। এতদ্ সঙ্গে প্রযুক্ত করা হইল। |
| ৩। রাস্তাগুলির বিবরণ ? | ৩। এতদ্ সঙ্গে প্রযুক্ত করা হইল। |

ANNEXURE—A

The amount spent on construction of roads

(Block wise and year wise)

| Name of Block | 1967-68 | 1968-69 |
|---|---|---|
| Amarpur | Rs. 37,617.00 | Rs. 88,418.30 |
| Dumburnagar | | Rs. 12.119.00 |

ANNEXURE—B

Particulares of roads/Bridges

| Year : | | Name of Roads/Foot Tracks | Amount spent |
|---|---|---|---|
| 1967-68 | | Amarpur Block | Rs. Ps. |
| | 1) | Nutanbazar to Karaicherrabari | 4,272 00 |
| | 2) | Mantridasbari to Matarbari | 4,843 00 |
| | 3) | Guruchandbari to Nutanbazar Zalaia Road | 4,930 00 |
| | 4) | Ranguchandpara to Dhannahauchaipara | 4,928 00 |
| | 5) | Gobindrariangbari to Talinamriangbari | 1,686 00 |
| | 6) | Teliramriangbari to Matarbari | 4,399 00 |
| | 7) | Amarpur-Teliamura road to Sonacherra M. T. Colony upto Ananta Jamatiapara | 3,099 00 |
| | 8) | Amarpur Farryghat to Bakaraibari Tribal Colony Group A. | 4,580 00 |
| | 9) | —do— Group B | 4,580 00 |
| | | Total : | 37,617 00 |
| | | Dumburnagar T. D. Block | |
| | | No roads were constructed in the year 1967-68 | |
| 1968-69 | | Amarpur Block | |
| | 1) | Footrack from Chellagong Nutanbazar Road to Happaiabari via Padambari | 2,996 00 |
| | 2) | —do—from Padmabari to Kabiraibari | 3,920 00 |
| | 3) | Construction of foot track from Chakikhubari to Pancherra | 4,198 00 |
| | 4) | —do- from Khumiabari to Debananbari | 4,900 00 |

1969

| | Amarpur | Rs. P. |
|---|---|---|
| 5) | —do—from Telongachoudhuripara to Khumiabari | 4,860 00 |
| 6) | —do—from Pancherra to Kumlongbari | 4,780 00 |
| 7) | —do—from Debanandabari to Chakaikhubari | 4,197 00 |
| 8) | —do—from Taichuhabari to Pancherra | 4,127 00 |
| 9) | —do—from Chellagang to Pancherra | 4,791 00 |
| 10) | —do—from Biramanipara to Bankarai Puranhari | 3,748 00 |
| 11) | —do—from Amarpur Nutanbazar to Nabinraibari | 2,329 00 |
| 12) | —do—from Nabinraibari to National High way | 3,398 00 |
| 13) | Amarpur Ferryghat to Burburiabari | 4,994 00 |
| 14) | Burburiabari Road to Burburia Schaol | 739 00 |
| 15) | Golmanibazar to Kowarai Pradhanpara | 2,877 00 |
| 16) | —do—Chaktairroazapara | 966 00 |
| 17) | —do—to Gagan Sardarpara | 4,017 00 |
| 18) | Jalaia M. T C to Joychandra Carbaripara | 781 45 |
| 19) | Gagan Sardarpara to Kamalkrishnapara | 3,984 65 |
| 20) | Jalaiabazar to Sadhukrishnapara | 2,804 00 |
| 21) | Padahambari to Kabiraibari | 3,709 00 |
| | Total : | Rs 88,418 30 |

DUMBURNAGAR T. D BLOCKS

| | | |
|---|---|---|
| 1) | Bolongbasa Colony to Nepali Killa | 4,272 00 |
| 2) | Nepali Killa to Natianal High way | 4,185 00 |
| 3) | Sarma River to Dhalajhari | 3,662 00 |
| | Total | Rs. 12,119 00 |

## UNSTARRED QUESTION NO. 528 (A)

By—Shri Kshitish Chandra Das.

Will the Hon'ble Minister in charge of the Revenne Department be pleased to state—

| QUESTION | ANSWER |
|---|---|
| ক) ১৯৬৬-৬৭ইং হইতে ১৯৭০ইং ফেব্রুয়ারী পর্য্যন্ত ত্রিপুরায় হরিজন পরিবারের মধ্যে গৃহ নির্ম্মাণ বাবত ঢেউ টিন বা নগদ টাকা দেওয়া হইয়াছে কি ? | ক) হ্যাঁ। |
| খ) দেওয়া হইয়া থাকিলে নগদ টাকা পরিবার প্রতি কত ? ঢেউটিন হইলে পরিবার প্রতি কত বান্ধ এ পর্য্যন্ত দেওয়া হইয়াছে—তাহার Sub-Division wise নাম ও ঠিকানা সহ সংখ্যা কত ? | খ) পরিবার প্রতি ৩০০ টাকা নিম্নলিখিত তিন ব্যক্তিকে দেওয়া হইয়াছে। ঢেউটিন দেওয়া নাই।<br>১। শ্রীহরিলাল বাজপার, সাং বৌলাপাশা, কৈলাসহর।<br>২। শ্রীতুলসী বাজপার' কৈলাসহর টাউন।<br>৩ শ্রীআপনস্বামী বাজপার, কৈলাসহর টাউন। |

## UNSTARRED QUESTION NO. 530

By Shri Kshitish Ch. Das.

Will the Hon'ble Minister in-charge of rhe Revenue Department be pleased to state—

QUESTION

ক) কমলপুর S. D O এর অফিসে Contingent menials হিসাবে যাহারা কাজ করেন তাহাদের নাম ও ঠিকানা? নামের against এ চাকুরীর বয়স।

ANSWER

ক) নিম্নলিখিত কনটিনজেন্ট এমপ্লয়ি কমলপুর S. D. O. অফিসে কাজ করিতেছেন। তাহাদের ঠিকানা ও চাকুরীর বয়স নামের against এ দেখান হইল :—

| কন্টিনজেন্ট এমপ্লয়ির নাম | ঠিকানা | চাকুরীর বয়স |
|---|---|---|
| ১। শ্রীশশী মোহন শব্দকর | সুইপার কমলপুর এস, ডি ও, অফিস | ২২ বৎসর ৩ মাস |
| ২। শ্রীব্রজেন্দ্র মালাকার | নাইট গার্ড, কমলপুর এস, ডি, ও, অফিস | ১৩ বৎসর ৬ মাস |
| ৩। শ্রীমোহনলাল ঘোষ | চৌকিদার কমলপুর এস, ডি, ও, অফিস | ৪ বৎসর ৯ মাস |
| ৪। শ্রীজভা বেহারা | গার্ডেনার কমলপুর এস, ডি, ও, অফিস | ৪ বৎসর ৮ মাস |

